॥ ওঁ ॥ ইক্ষতি কর্ম্মব্যপদেশাৎ সঃ ॥ ওঁ ॥ ১৩ ॥

॥ ওঁ ॥ দহর উত্তরেভ্যঃ ॥ ওঁ ॥ ১৪ ॥

---

সদেব সৌম্যেদমগ্র আসীদিত্যাদিনা সতঃ স্রষ্টৃত্বমুচ্যতে তচ্চ সদ্বহুস্যাং প্রজায়েয়েতি পরিণামপ্রতীতের্ন বিষ্ণুঃ স হ্যবিকারঃ সদা শুদ্ধো নিত্য আত্মা সদা হরিরিত্যাদিনা অবিকারঃ প্রসিদ্ধ ইতি অতো ব্রবীতি। তদৈক্ষতেতীক্ষত্তি কর্ম্মব্যপদেশাৎ স এব বিষ্ণুরত্রোচ্যতে। নান্যোঽতোঽস্তি দ্রষ্টা। নাতোঽস্তি দ্রষ্টেত্যাদিনা তস্যৈব হি তল্লক্ষণং বহুত্বং চাবিকারেণৈবোক্তম্। অজায়মানো বহুধা বিজায়ত ইতি ॥ ১৩ ॥

চন্দ্রাদিত্যাধারত্বং বিষ্ণোরুক্তম্। তচ্চাথ যদীদমস্মিন্ ব্রহ্মপুরে দহরং পুণ্ডরীকং বেশ্ম দহরোঽস্মিন্নন্তরাকাশঃ কিন্তদত্র বিদ্যতে উভে অস্মিন্ দ্যাবা পৃথিবী অন্তরেব সমাহিতে উভাবগ্নিশ্চ বায়ুশ্চ সূর্য্যাচন্দ্রমসাবুভৌ বিদ্যুন্নক্ষত্রাণীত্যাদিনা আকাশস্য প্রতীয়তে চাকাশো ন বিষ্ণুঃ তস্যান্তে শুষিরং

---

অগ্রে একমাত্র সৎই বর্ত্তমান ছিলেন, ইত্যাদি শ্রুতিপ্রমাণে সেই সতেরই সৃষ্টিকর্ত্তৃত্ব বলা যায়। সৎপদার্থ বহুরূপে জন্মিয়া থাকেন, অতএব তাঁহার পরিণামপ্রতীতি হইতেছে। সেই সৎপদার্থ বিষ্ণু নহে। যেহেতু "হরি অবিকারী, শুদ্ধ, নিত্য ও আত্মা" ইত্যাদিপ্রমাণে তাঁহার অবিকার প্রসিদ্ধ আছে। অতএব বলিতেছেন, "তিনিই দর্শন করেন" ইত্যাদি শ্রুতিতে তাঁহার দর্শনকর্ম্মব্যপদেশবশতঃ বিষ্ণুকেই সর্ব্বদর্শী বলা যায়। "তিনি ভিন্ন দ্রষ্টা আর নাই" এই সকল বাক্যপ্রমাণে বিষ্ণুকেই অবিকারী ও সর্ব্বদ্রষ্টা বলিয়া জানা যায়; সুতরাং বিষ্ণুর ব্রহ্মত্ব অসংশয়িতরূপে প্রতিপন্ন হইতেছে ॥ ১৩ ॥

ইতিপূর্ব্বে বিষ্ণুই চন্দ্র ও আদিত্যের আধার ইহা উক্ত হইয়াছে। কিন্তু "এই ব্রহ্মপুরে যে অকাশরূপ গৃহ আছে, তন্মধ্যে স্বর্গ, পৃথিবী, অগ্নি, বায়ু, সূর্য্য, চন্দ্র, বিদ্যুৎ ও নক্ষত্র এই সকল বিদ্যমান আছে, ইত্যাদি শ্রুতিপ্রমাণে আকাশেরই চন্দ্রাদিত্যের আধারত্ব প্রতীত হয়, সেই আকাশকে বিষ্ণু বলা যায় না, কারণ "হৃদয়পুণ্ডরীকমধ্যে যে সূক্ষ্ম ছিদ্র আছে, তাহা

॥ ওঁ ॥ গতিশব্দাভ্যাং তথাহি দৃষ্টং লিঙ্গঞ্চ ॥ ওঁ ॥ ১৫ ॥

সূক্ষ্মং তস্মিন্ সর্ব্বং প্রতিষ্ঠিতমিতি শ্রুতেরিতি। অত আহ—য আত্মাপহতপাপ্মা বিজরো বিমৃত্যুর্ব্বিশোকো বিজঘৎ সোঽপিপাসঃ সত্যকামঃ সত্যসঙ্কল্পঃ সোঽন্বেষ্টব্যঃ স বিজিজ্ঞাসিতব্য ইত্যাদিভ্য উত্তরেভ্যো গুণেভ্যো দহরো বিষ্ণুরেব। যোঽশনায়াপিপাসে শোকং মোহং জরাং মৃত্যুমত্যেতি। স এব সর্ব্বেভ্যঃ পাপ্মভ্য উদিত ইত্যাদিনা বিষ্ণোরেব হি তে গুণাঃ নিত্যতীর্ণাশনায়াদিরেক এব হরিঃ স্বতঃ অশনয়াদিকানন্যে তৎপ্রসাদাত্তরন্তি হীতি পাদ্মে। সাপেক্ষনিরপেক্ষয়োশ্চ নিরপেক্ষং স্বীকর্ত্তব্যম্। সত্যকামোঽপরো নাস্তি তমৃতে বিষ্ণুমব্যয়ম্। সত্যকামত্বমন্যেষাং ভবেচ্চ কাম্যকামিতেতি চ স্কান্দে ॥ ১৪ ॥

অহরহর্গচ্ছন্ত এতং ব্রহ্মলোকং ন বিন্দতীতি সুপ্তস্থ স্বসদ্গতির্ব্রহ্মশব্দশ্চোচ্যতে। সতা সৌম্য তদা সম্পন্নো ভবতীতি শ্রুতেঃ। তং হি সুপ্তো

তেই সকল প্রতিষ্ঠিত রহিয়াছে।" ইত্যাদি বহুবিধ শ্রুতি বর্ত্তমান আছে। এইক্ষণ বক্তব্য এই যে, পাপহীন, রজোরহিত, মৃত্যুশূন্য, শোকপরিবর্জ্জিত অশনরহিত, পিপাসাশূন্য, সত্যকাম, সত্যসঙ্কল্প, তাঁহাকেই জানিতে ইচ্ছা করে, ইত্যাদি গুণসকল হইতে বিষ্ণুকেই হৃদয়াকাশস্বরূপে জানা যায়। যিনি অশনপিপাসারহিত এবং শোক, মোহ, জরা, মৃত্যু অতিক্রম করিয়াছেন, তিনিই সর্ব্বপাপ হইতে উদিত হয়েন" এই সকল প্রমাণে বিষ্ণুরই ঐ সকল গুণ জানা যায়। পদ্মপুরাণে লিখিত আছে যে, এই হরিই অশনপিপাসাদি হইতে উত্তীর্ণ হইয়াছেন, অন্যেও তাঁহার অনুগ্রহেই অশনপিপাসাদি হইতে উত্তীর্ণ হইতে পারে। স্কন্দপুরাণে লিখিত আছে যে, অব্যয় বিষ্ণু ব্যতিরেকে সত্যকাম আর কেহ নাই। অন্যের যে সত্যকামত্ব হয়, তাহা কাম্যকামিতামাত্র, ইত্যাদি বহুবিধ প্রমাণে জানা যায় যে, বিষ্ণুই হৃদয়াকাশস্থিত পরব্রহ্ম ॥ ১৪ ॥

এইক্ষণ যুক্ত্যন্তরপ্রদর্শনপূর্ব্বক বিষ্ণুর হৃৎপদ্মস্থত্ব প্রতিপাদন করিতেছেন।—গতি ও শব্দদ্বারা প্রতিপন্ন হইতেছে যে, বিষ্ণুই জীবমাত্রের হৃৎ-

॥ ওঁ ॥ ধৃতেশ্চ মহিম্নোঽস্যাস্মিন্নুপলব্ধেঃ ॥ ওঁ ॥ ১৬ ॥

---

গচ্ছতি। অরশ্চ হবৈরণ্যশ্চার্ণবৌ ব্রহ্মলোকে ইতি লিঙ্গঞ্চ তথা দৃষ্টম্। অরশ্চারণ্যশ্চ সুধাসমুদ্রৌ তত্রৈব সর্ব্বাভিমতপ্রদৌ দ্বাবিত্যাদিনা তস্যৈব হি তল্লক্ষণত্বেনোচ্যতে ॥ ১৫ ॥

এষ সেতুর্ব্বিধৃতিরিতি ধৃতেঃ। এষ ভূতাধিপতিরেষ ভূতপাল ইত্যাদ্যস্য মহিম্নোঽস্মিন্নুপলব্ধেঃ। এতস্মিন্ খল্বক্ষরে গার্গ্যাকাশ ওতশ্চ প্রোতশ্চ এতস্য বা অক্ষরস্য প্রশাসনে। স হি সর্ব্বাধিপতিঃ সর্ব্বপালঃ স ঈশঃ স বিষ্ণুঃ পতিঃ বিশ্বস্যাত্মেশ্বর ইত্যাদি শ্রুতিভ্যস্তস্য হ্যেব মহিমা। সর্ব্বেশো বিষ্ণুরেবৈকো নান্যোঽস্তি জগতঃ পতিরিতি স্কান্দে ॥ ১৬ ॥

---

পুণ্ডরীকস্থ ব্রহ্ম। জীব অহরহ গমন করিয়া থাকে, তথাপি ব্রহ্মলোক লাভ করিতে পারে না। সুপ্তপ্রজারা হৃৎপদ্মস্থ ব্রহ্মলোক অশ্রয় করে, সেই হৃৎপদ্মস্থ বিষ্ণুতেই ব্রহ্মশব্দ শ্রবণ আছে। ব্রহ্মই সকলের আশ্রয়, এই নিমিত্তই তাঁহাতে লোকশব্দের ব্যবহার হইয়া থাকে, বিশেষতঃ ব্রহ্মলোক এই শব্দেও হৃৎপদ্মস্থ বিষ্ণুলোক কথিত হয়। আর বিষ্ণুই সুধাসমুদ্রের ন্যায় সকলের অভিমত প্রদান করেন, ইত্যাদি লক্ষণেও বিষ্ণুই প্রতীয়মান হইতেছেন ॥ ১৫ ॥

এইক্ষণ অন্যপ্রকার যুক্তিপ্রদর্শনদ্বারা বিষ্ণুর হৃৎপদ্মস্থত্ব প্রতিপাদন করিতেছেন।—বিষ্ণুতেই ধৃতি ও মহিমার উপলব্ধি হয়। যিনি আত্মা, তিনিই লোকসকলের ধারণকর্ত্তা; অতএব বিষ্ণুর সর্ব্বাধারত্বশ্রবণ আছে। বাজসনেয়কে কথিত আছে যে, বিষ্ণুই সকলের বশীকর্ত্তা, সর্ব্বেশ্বর, ভূতাধিপতি ও ভূতপাল। ইত্যাদিরূপে বিষ্ণুর মাহাত্ম্যাতিশয় উক্ত আছে। স্কন্দপুরাণে লিখিত আছে যে, এক বিষ্ণুই সকলের ঈশ্বর, তদ্ভিন্ন জগৎপতি আর কেহ নাই ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ প্রসিদ্ধেশ্চ ॥ ওঁ ॥ ১৭ ॥

॥ ওঁ ॥ ইতরপরামর্শাৎ স ইতি চেন্নাসম্ভবাৎ ॥ ওঁ ॥ ১৮ ॥

॥ ওঁ ॥ উত্তরাচ্চেদাবির্ভূতস্বরূপস্তু ॥ ওঁ ॥ ১৯ ॥

---

তত্রাপি দহরং গমনং বিশোকস্তস্মিন্ তদন্তস্তদুপাসিতব্যমিতি প্রসিদ্ধেশ্চ। তদন্তস্থাপেক্ষত্বাৎ তৎ সুষির ইতি শ্রুতিবিরোধঃ ॥ ১৭ ॥

পরং জ্যোতিরূপসম্পদ্য স্বেন রূপেণাভিনিষ্পদ্যত এষ আত্মেতি হোবাচেতি জীবপরামর্শাৎ স ইতি চেৎ—ন তস্য স্বতোপহতপাপ্মত্বাদ্যসম্ভবাৎ ॥ ১৮ ॥

স তত্র পর্য্যেতি জক্ষণক্রীড়ন্নমমান ইত্যাদ্যুত্তরবচনাদ্ জীবেতি চেৎ—ন তত্র হি পরমেশ্বরপ্রসাদাবির্ভূতস্বরূপোঽয়মুচ্যতে। যৎপ্রসাদাৎ স মুক্তো ভবতি স ভগবান্ পূর্ব্বোক্তঃ ॥ ১৯ ॥

---

পুনর্ব্বার অন্যান্য যুক্তিপ্রদর্শনদ্বারা বিষ্ণুর হৃদয়াকাশস্থত্ব প্রতিপাদন করিতেছেন।—শাস্ত্রান্তরে প্রসিদ্ধ আছে যে, হৃদয়াকাশমধ্যে যে পুণ্ডরীকস্বরূপ পুর আছে, তাহাতে বিষ্ণুই অবস্থান করিতেছেন। তাঁহার উপাসনা করিবে, অতএব বিষ্ণুকে হৃৎপদ্মস্থ বলা যায় ॥ ১৭ ॥

যদি বল, জীবই পরমজ্যোতিঃ প্রাপ্ত হইয়া স্বীয় রূপদ্বারা হৃদয়াকাশে প্রকাশ পায়; সুতরাং সেই জীবই আত্মা বলিয়া প্রতিপন্ন হইতেছে, তাহা নহে। কারণ জীবে পাপপুণ্যাদি গুণশ্রবণহেতু তাহাকে হৃৎপদ্মস্থ পরমাত্মা বলা যায় না। তথাপি যদি বল, মুক্তপুরুষের পাপপুণ্যাদি অসম্ভবপ্রযুক্ত জীবকেই পরমাত্মা বলিতে পারি, তাহাও নহে। কারণ মুক্ত পুরুষে স্বতন্ত্ররূপে পাপপুণ্যাদির অসম্ভব নাই, কেবল একমাত্র বিষ্ণুই স্বতন্ত্ররূপে পাপপুণ্যাদিরহিত; সুতরাং সেই হরিই হৃৎপদ্মস্থ পরব্রহ্ম ॥ ১৮ ॥

"স তত্র পর্য্যেতি" ইত্যাদি উত্তরবচনপ্রমাণে জীবেরই হৃৎপদ্মস্থত্ব কল্পনা করা যায়, তাহা নহে, কারণ পরমেশ্বরের প্রসাদেই জীবের স্বভাব আবির্ভূত হয়। আর পূর্ব্বে উক্ত হইয়াছে যে, যাঁহার প্রসাদে জীব মুক্ত হয়, তিনিই ভগবান্ বিষ্ণু। এই সকল কারণে জীবকে হৃৎপদ্মস্থ বলিয়া

॥ ওঁ ॥ অন্যার্থশ্চ পরামর্শঃ ॥ ওঁ ॥ ২০ ॥

॥ ওঁ ॥ অল্পশ্রুতেরিতি চেত্তদুক্তম্ ॥ ওঁ ॥ ২১ ॥

---

যং প্রাপ্য স্বেন রূপেণ জীবো নিষ্পদ্য স এষ আত্মেতি পরমাত্মার্থশ্চ পরামর্শঃ ॥ ২০ ॥

দহর ইত্যল্পশ্রুতের্নেতি চেৎ—ন নিচায্যত্বাদেবং ব্যোমবচ্চেত্যুক্তত্বাৎ। এষ স আত্মান্তর্হৃদয়ে জ্যায়ানিতি শ্রুত্যুক্তত্বাচ্চ ॥ ২১ ॥

---

কল্পনা করা যায় না। জীবের বিশোকত্বাদি গুণসত্ত্বে পাপপুণ্যশূন্যত্বাদি গুণসম্ভব হইলেও ঈশ্বরানুগ্রহ ব্যতিরেকে স্বভাবতঃ তাহার পাপপুণ্যশূন্যত্বের সম্ভব নাই। অতএব বিষ্ণুই হৃদয়পুণ্ডরীকস্থ পরব্রহ্ম ॥ ১৯ ॥

যদিও জীব স্বভাবত পাপাদিশূন্য না হউক, তথাপি অমুখ্যরূপে তাহার পাপাদিশূন্যতা আছে, এই পরামর্শবলে জীবকে হৃৎপদ্মস্থ পরব্রহ্ম বলা যাইতে পারে, এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—উক্ত পরামর্শেও সেই পরমাত্মস্বরূপ বিষ্ণুই হৃদয়পুণ্ডরীকস্থরূপে প্রতিপন্ন হইতেছেন। যে পরম-জ্যোতিঃস্বরূপ ভগবানকে পাইয়া জীব স্বীয়রূপে প্রকাশ পায়, তিনিই পর-মাত্মা। এই পরামর্শেও পরমাত্মার্থ জানা যাইতেছে; সুতরাং জীব হৃদয়-কমলের অধিষ্ঠাতা নহে, কেবল বিষ্ণুই হৃৎপদ্মস্থ পরব্রহ্ম ॥ ২০ ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে,—জীবেতে সম্ভাবিত গুণশ্রবণপ্রযুক্ত জীব হৃৎপদ্মস্থ নহে, বিষ্ণুই হৃদয়পুণ্ডরীকস্থ। ইহাতে এই আশঙ্কা হইতে পারে যে, "বিষ্ণু হৃৎপদ্মস্থ" এই বাক্যে তাঁহার অল্পস্থানস্থিতি জানা যায়; সুতরাং বিষ্ণুকে পরমাত্মরূপে নির্ণয় করা সুসঙ্গত বলিয়া বোধ হয় না। এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—পূর্ব্বে যেমন বিষ্ণুকে হৃৎপদ্মস্থ বলিয়া কীর্ত্তন করা হইয়াছে, সেইরূপ তিনি ব্যোমবৎ সর্ব্বব্যাপী ইহাও উক্ত হই-য়াছে। আর শ্রুতিতে উক্ত আছে যে,—এই বিষ্ণুই হৃদয়াভ্যন্তরে শ্রেষ্ঠ। অতএব প্রতিপন্ন হইতেছে যে, বিষ্ণুই হৃৎপদ্মস্থ ও সকলের আধার। ২১।

॥ ওঁ ॥ অনুকৃতেস্তস্য চ ॥ ওঁ ॥ ২২ ॥

॥ ওঁ ॥ অপি চ স্মর্য্যতে ॥ ওঁ ॥ ২৩ ॥

---

অদৃশ্যত্বাদয়ঃ পরমেশ্বরে গুণা উক্তাঃ। তেষাং সুখং শাশ্বতং নেতরেষাং তদেতদিতি মন্যন্তে। নির্দ্দেশ্যং পরমং সুখমিত্যাদিনা জ্ঞানিসুখস্যাপ্য-নির্দ্দেশ্যত্বমজ্ঞেয়ত্বঞ্চোচ্যতে। অতো বক্তি—তমেব ভান্তমনুভাতি সর্ব্ব-মিত্যনুকৃতেস্তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতীতি বচনাচ্চ। পরমাত্মৈবানি-র্দ্দেশ্যসুখরূপঃ। ন হি জ্ঞানিসুখমনুভাতি সর্ব্বম্। ন চ তদ্ভাসা অহং তত্তেজো রশ্মীন্ নারায়ণভাসা হি সর্ব্বং ভাতি ॥ ২২ ॥

যদাদিত্যগতং তেজো জগদ্ভাসয়তেঽখিলম্। যচ্চন্দ্রমসি যচ্চাগ্নৌ তত্তেজো বিদ্ধি মামকামাত। ন তদ্ভাসয়তে সূর্য্যো ন শশাঙ্কো ন পাবকঃ। যদ্ গত্বা ন নিবর্ত্তন্তে তদ্ধাম পরমং মমেতি চ ॥ ২৩ ॥

---

পূর্ব্বে অদৃশ্যত্বাদি পরমেশ্বরের গুণসকল উক্ত হইয়াছে। কাঠক শ্রুতিতে লিখিত আছে যে, এক বিষ্ণুই সর্ব্বভূতের অন্তরস্থ, তিনি এক রূপকে বহুধা বিভক্ত করেন, যাঁহারা তাঁহাকে আত্মস্বরূপে জানেন, তাঁহাদিগেরই নিত্য সুখভোগ হয়, অন্যের তাহা হইতে পারে না। অতএব জ্ঞানিদিগে-রই নিত্য সুখ জানিবে। আর পরম সুখই নির্দ্দেশ্য ইত্যাদিপ্রমাণে জ্ঞানি-গণের সুখকে অনির্দ্দেশ্য ও অজ্ঞেয় বলা যায়। অতএব বলিতেছেন, তাঁহার প্রকাশেই সমস্ত জগৎ প্রকাশ পায়, এই বচনপ্রমাণে জানা যায় যে, পর-মাত্মাই অনির্দ্দেশ্য গুণস্বরূপ। কিন্তু জ্ঞানিগণের সুখে অন্যের সুখ প্রকাশ পায় না। সূর্য্যাদির তেজও সেই নারায়ণের অধীন, অর্থাৎ নারায়ণের তেজেই সূর্য্যাদি জগৎ প্রকাশ পাইয়া থাকে ॥ ২২ ॥

ভগবান্ নারায়ণ স্বয়ং বলিয়াছেন যে, "আদিত্যগত তেজ এই অখিল জগৎ প্রকাশ করিতেছে, আর এই যে চন্দ্রের আলোক প্রকাশ পাইতেছে এবং এই যে অগ্নির তেজে দীপ্তি পাইতেছে, ঐ সমুদায়ই আমার তেজ জানিবে, উহা অগ্নিপ্রভৃতির নহে। আমার যে ধাম, সূর্য্য, চন্দ্র অথবা অগ্নি কেহই প্রকাশ করিতে পারে না এবং যে ধামে গমন করিলে পুনরা-

॥ ওঁ ॥ শব্দাদেব প্রমিতঃ ॥ ওঁ ॥ ২৪ ॥

---

বিষ্ণুরেব জিজ্ঞাস্য ইত্যুক্তম্। ঊর্দ্ধং প্রাণমুন্নয়ত্যপানং প্রত্যগেস্যতি। মধ্যে বামনমাসীনং বিশ্বেদেবা উপাসত ইতি সর্ব্বদেবোপাস্যঃ কশ্চিৎ প্রতীয়তে। স চ এবমেবৈষ প্রাণ ইতরান্ প্রাণান্ পৃথগেব সন্নিধত্তে। যোঽয়ং মধ্যমঃ প্রাণঃ কুবিদঙ্গেত্যাদিনা প্রাণব্যবস্থাপকত্বান্মধ্যমত্বাৎ সর্ব্বদেবোপাস্যত্বাচ্চ বায়ুরেবেতি প্রতীয়তে। অতোঽব্রবীৎ বামনশব্দাদেব বিষ্ণুরিতি প্রমিতঃ। ন হি শ্রুতের্লিঙ্গং বলবৎ। শ্রুতিলিঙ্গং সমাখ্যা চ বাক্যং প্রকরণং তথা। পূর্ব্বং পূর্ব্বং বলীয়ঃ স্যাদেবমাগমনির্ণয় ইতি স্কান্দে ॥ ২৪ ॥

---

বর্ত্তন হয় না, তাহাই আমার পরম ধাম" ইত্যাদি স্মৃতিপ্রমাণে হরিই অনির্দ্দেশ্য পরব্রহ্ম ॥ ২৩ ॥

"অথাতো ব্রহ্মজিজ্ঞাসা" এই সূত্রে বিষ্ণুরই জিজ্ঞাস্যত্ব উক্ত হইয়াছে। "প্রাণ উর্দ্ধে নয়ন করে, অপান অধোদিকে গমন করে এবং বামন মধ্যে আসীন আছেন, সকল দেবতারাই তাঁহার উপাসনা করেন" ইত্যাদি শ্রুতিপ্রমাণে জানা যায় যে, সকল দেবতার উপাস্য কোন দেব আছেন এবং সেই সর্ব্বদেবোপাস্যই প্রাণ, ইহা প্রতীয়মান হইতেছে। সেই প্রাণই ইতর প্রাণসকলকে সন্নিধাপিত করেন। যিনি মধ্যম প্রাণ, তিনিই প্রাণব্যবস্থাপক মধ্যম এবং সর্ব্বদেবোপাস্যবিধায় বায়ুরূপে প্রতীয়মান হইতেছেন। এই মধ্যম প্রাণই বামন শব্দে অভিহিত হইয়াছেন, অতএব তিনিই বিষ্ণু, ইহা অনুমিত হইতেছে। এইক্ষণ যদি বল, লিঙ্গপ্রমাণে সেই মধ্যপ্রাণ বায়ুরূপে প্রতীত হইতেছে, কেবল শ্রুতিপ্রমাণবলে কিরূপে তাহার অন্যথা হইতে পারে? এই সন্দেহে বক্তব্য এই যে, শ্রুতিপ্রমাণ হইতে লিঙ্গপ্রমাণের বলবত্তা নাই, কারণ স্কন্দপুরাণে লিখিত আছে যে,—শ্রুতি, লিঙ্গ, সমাখ্যা, বাক্য ও প্রকরণ ইহাদিগের মধ্যে পূর্ব্ব পূর্ব্বের বলবত্তা জানা যায়, অর্থাৎ লিঙ্গ হইতে শ্রুতি বলবতী; সমাখ্যা হইতে লিঙ্গ বলবান, বাক্য হইতে সমাখ্যা বলবতী এবং প্রকরণ হইতে বাক্য বলবান্; সুতরাং বিষ্ণু মধ্যম প্রাণ ॥ ২৪ ॥

॥ ওঁ ॥ হৃদ্যপেক্ষয়া তু মনুষ্যাধিকারত্বাৎ ॥ ওঁ ॥ ২৫ ॥

॥ ওঁ ॥ তদুপর্য্যেপি বাদরায়ণঃ সম্ভবাৎ ॥ ওঁ ॥ ২৬ ॥

---

তচ্চ লিঙ্গং বিষ্ণোরেব। তস্যৈব প্রাণত্বোক্তেস্তদ্দেবত্বপ্রাণোঽভব ইতি। সর্ব্বগতস্যাপি তস্যাঙ্গুষ্ঠমাত্রত্বং হৃদ্যাকাশাপেক্ষয়া যুজ্যতে। ইতরপ্রাণিনামঙ্গুষ্ঠাভাবেঽপি মনুষ্যাধিকারত্বান্ন বিরোধঃ ॥ ২৫ ॥

মনুষ্যাণামেব বেদবিদ্যায়ামধিকার ইত্যুক্তম্। তির্য্যগাদ্যপেক্ষয়ৈব মনুষ্যত্ববিশেষণমুক্তং ন তু দেবাদ্যপেক্ষয়েত্যাহ। তদুপরি মনুষ্যাণাং সতাং দেবাবিত্যপ্যুপরি সম্ভবতি হি তেষাং বিশিষ্টবুদ্ধ্যাদিভাবা তির্য্যগাদীনাং তদভাবাদভাবঃ তেষামপি যত্র বিশিষ্টবুদ্ধ্যাদিভাবস্তত্রাবিরোধঃ নিষেধাভাবাৎ দৃশ্যন্তে হি তরিতর্য্যাদয়ঃ ॥ ২৬ ॥

---

যদিও লিঙ্গপ্রমাণ হইতে শ্রুতিপ্রমাণের স্বভাবত প্রাবল্য হউক, তথাপি বাহুল্যরূপে লিঙ্গপ্রমাণেরই প্রাবল্য দেখা যায়। ইহা বক্তব্য নহে; কারণ নিরবকাশ প্রযুক্ত লিঙ্গপ্রমাণ হইতে শ্রুতিপ্রমাণই বলবান্ বলিয়া জানা যায়। শ্রুত্যন্তরেও মধ্যমপ্রাণত্ব প্রাণনিষ্ঠ হইলেও বিষ্ণুরই প্রাণত্বহেতু তাহা বিষ্ণুতেই সম্ভবিতেছে। তিনি সর্ব্বগত হইলেও তাহার অঙ্গুষ্ঠমাত্রত্ব যুক্ত হয়। পশু প্রভৃতি ইতর প্রাণীর অঙ্গুষ্ঠমাত্রতাভাব প্রযুক্ত মনুষ্যেরই বিদ্যোপাসনাতে অধিকার ইহাতে প্রতিপন্ন হইতেছে যে, বিষ্ণু জিজ্ঞাস্য ॥ ২৫ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, মনুষ্যগণেরই বেদবিদ্যাতে অধিকার আছে। এইবাক্যে পশ্বাদির বেদবিদ্যাধিকার নাই, ইহাই অনুমিত হয়। দেবাদির বেদবিদ্যাধিকার আছে। দেবাদির বেদবিদ্যধিকার স্বীকার না করিলে ব্রহ্ম সর্ব্বদেবোপাস্য, এই শ্রুতির অপ্রামাণ্য হয়। মনুষ্য ও দেবগণ উভয়েরই বিশিষ্ট বুদ্ধি আছে, পশু প্রভৃতির তাহা নাই; এই নিমিত্তই আচার্য্যপ্রবর বাদরায়ণ মনুষ্যপদদ্বারা পশুপ্রভৃতির ব্যাবৃত্তি করিয়া দেবতাদিগের বেদবিদ্যাধিকারে অধিকারের নির্ব্বিবাদত্ব প্রতিপাদন করিয়াছেন, অর্থাৎ পশুপ্রভৃতির মনুষ্যত্ব নাই বলিয়াই বেদবিদ্যাধিকার নাই,

॥ ওঁ ॥ বিরোধঃ কর্ম্মণীতি চেন্নানেকপ্রতিপত্তের্দ্দর্শনাৎ ॥ ওঁ ॥ ২৭ ॥

॥ ওঁ ॥ শব্দ ইতি চেন্নাতঃ প্রভবাৎ প্রত্যক্ষানুমানাভ্যাম্ ॥ ওঁ ॥ ২৮ ॥

---

মনুষ্যা এব দেবাদয়ো ভবন্তীতি তদুপরীত্যুক্তম্। তত্র যদি মনুষ্যাঃ সন্তো দেবাদয়ো ভবন্তি তৎ পূর্ব্বং দেবতাভাবাদ্দেবতোদ্দিষ্টকর্ম্মণি বিরোধ ইতি চেৎ ন অনেকেষাং দেবত্বাপদপ্রাপ্তের্দ্দর্শনাৎ। তেন নাকং মহিমানঃ স চান্তঃ যত্র পূর্ব্বে সাধ্যাঃ সন্তি দেবা ইতি ॥ ২৭ ॥

বাচা বিরূপাণাস্থায়ত্বাদ্ বিশ্রুতেরাত্মনিশ্চয়ান্নিত্যত্বাপেক্ষত্বাচ্চ মূলপ্রমাণস্য স্বতঃপ্রামাণ্যসিদ্ধেশ্চ নিত্যত্বাদ্বেদস্য। তদুদিতানাং দেবানামনিত্যত্বাৎ পুনরন্যভাবনিয়মাভাবাচ্চ শব্দে বিরোধ ইতি চেৎ—ন সূর্য্যাচন্দ্রমসৌ ধাতা যথাপূর্ব্বমকল্পয়ৎ। যথৈব নিয়মঃ কালে সুরাদিনিয়মস্তথা। তস্মা-

---

ইহা নহে। তাহাদিগের বিশিষ্ট বুদ্ধির অভাবপ্রযুক্তই তাহারা বেদবিদ্যায় অনধিকারী ॥ ২৬ ॥

স্থলান্তরে উক্ত আছে যে, মনুষ্যেরাই দেবতাদি হইয়া থাকে। এইবাক্যে আশঙ্কা হইতেছে যে, যদি মনুষ্য দেবাদি হইতে পারে, তাহা হইলে দেবতাভাবপ্রাপ্তির পূর্ব্বে দেবোদ্দিষ্ট কর্ম্মে বিরোধ হয়, এই আশঙ্কার নিরাসার্থ বলিতেছেন, অনেকের দেবপদপ্রাপ্তির ভূরি ভূরি নিদর্শন আছে; সুতরাং দেবপদপ্রাপ্তির পূর্ব্বে দেবোদ্দিষ্ট কর্ম্ম না থাকিলেও কোন বিরোধ নাই। "তেন নাকং মহিমানঃ" ইত্যাদি বহু শ্রুতিই এই বিষয়ে দেদীপ্যমান প্রমাণ রহিয়াছে ॥ ২৭ ॥

যদি বল, বাক্যের বিরূপত্ব, শ্রুতির আত্মনিশ্চয় হেতু নিত্যতাপেক্ষত্ব ও মূলপ্রমাণের স্বতপ্রমাণত্বসিদ্ধত্বহেতু বেদেরই নিত্যতা জানা যায়। বেদপ্রতিপাদ্য দেবতাদিগের অনিত্যত্ব এবং অন্যভাব প্রাপ্তির নিয়মাভাববশতঃ শব্দের বিরোধ হইতেছে, অর্থাৎ শব্দপ্রমাণে নানারূপই দৃষ্ট হয়; সুতরাং

॥ ওঁ ॥ অতএব চ নিত্যত্বম্ ॥ ওঁ ॥ ২৯ ॥

॥ ওঁ ॥ সমাননামরূপত্বাচ্চাবৃত্তাবপ্যবিরোধো দর্শনাৎ স্মৃতেশ্চ ॥ ওঁ ॥ ৩০ ॥

---

ন্নানীদৃশং ক্বাপি বিশ্বমেতত্তবিষ্যতীত্যাদেঃ। অত এব শব্দাৎ তেষাং প্রভবনিয়মাৎ। মহতাং প্রত্যক্ষাদ্ যথেদানীং তথোপর্য্যপি দেবাদয়ো ভবিষ্যন্তীতীতরেষামনুমানাচ্চ ॥ ২৮ ॥

অতএব শব্দস্য নিত্যত্বাদেব চ দেবপ্রবাহনিত্যত্বং যুক্তম্ ॥ ২৯ ॥

অতীতানাগতানাং দেবানাং সমাননামরূপত্বাৎ প্রাপ্তপদানাং মুক্তপদপ্রবৃত্তাবপ্যবিরোধঃ। যথাপূর্ব্বমিতি দর্শনাৎ। অনাদিনিধনা নিত্যা

---

কেবল শব্দদ্বারা কোন বিষয়ই নির্ণীত হইতে পারে না। তথাপি বিধাতা পূর্ব্বে চন্দ্র, সূর্য্য সৃষ্টি করিয়াছেন এবং যেমন কালের নিয়ম চলিতেছে, সেইরূপ দেবাদির নিয়মও প্রসিদ্ধ আছে। নচেৎ কোনরূপেও এইরূপ নিশ্চয়ের উৎপত্তি হইতে পারে না, ইত্যাদি শব্দপ্রমাণবশতঃ দেবতাদিগের উৎপত্তির নিয়ম আছে। তথাপিও যদি কেবল শব্দের প্রামাণ্য স্বীকার কর, তথাপি মহতের প্রত্যক্ষ এবং ইতরের অনুমানদ্বারাও দেবতাদিগের উৎপত্তি স্বীকার করিতে হয় ॥ ২৮ ॥

যুক্ত্যন্তর প্রদর্শনদ্বারা দেবপ্রবাহের নিত্যতা সাধন করিতেছেন।—শব্দের নিত্যতাহেতু দেবপ্রবাহেরও নিত্যতা জানা যায়, অর্থাৎ যেমন শব্দ নিত্যই প্রসিদ্ধ আছে, সেইরূপ দেবপ্রবাহ চিরকাল চলিতেছে। যদি শব্দবাচ্য দেবতাদিগের নিত্যতা না থাকিত, তাহা হইলে তদ্বাচক-শব্দেরও নিত্যতা হইতে পারিত না ॥ ২৯ ॥

অতীত ও অনাগত দেবতাদিগের সমাননামরূপত্বহেতু পৃথক্ পৃথক্ পদপ্রাপ্ত দেবগণের মুক্তিপদ প্রাপ্তিতে বিরোধ নাই। যেহেতু স্মৃতিপ্রমাণে জানা যায় যে, স্বয়ম্ভূ অনাদি অনন্ত নিত্য বাক্য সকল সৃষ্টি করিয়াছেন এবং ঋষিদিগের নামসকলও সৃষ্টি করিয়াছেন। এই সকলই বেদেতে দৃষ্ট হয়। সেই মহেশ্বর স্বয়ম্ভু বেদশব্দ হইতেই উক্ত নামাদির সৃষ্টি করেন; সুতরাং

॥ ওঁ ॥ মধ্বাদিম্বসম্ভবাদনধিকারঃ জৈমিনিঃ ॥ ওঁ ॥ ৩১ ॥

---

বাগুৎসৃষ্টা স্বয়ম্ভুবা। ঋষীণাং নামধেয়ানি যাশ্চ বেদেষু দৃষ্টয়ঃ। বেদশব্দেভ্য এবাদৌ নির্ম্মমে স মহেশ্বর ইতি স্মৃতেশ্চ ॥ ৩০ ॥

বসূনামেবৈকো ভূত্বেত্যাদিনা প্রাপ্যফলত্বাৎ প্রাপ্যপদানাং মধ্বাদিবিদ্যাম্বনধিকারং জৈমিনির্ম্মন্যতে ॥ ৩১ ॥

---

দেবপ্রবাহের নিত্যতাবশতই বেদের প্রামাণ্য সিদ্ধ আছে। প্রাচীনদিগের মুক্তিপদপ্রাপ্তি হেতু তদন্যের প্রাচীনসমান নামরূপতাবশতঃ তাহাদিগের প্রতিপাদক বেদের অপ্রামাণ্য সম্ভবে না। ৩০ ॥

দেবপ্রবাহের নিত্যতা ও সমাননামরূপত্ব হইলেও কিরূপে বেদের নিত্য প্রামাণ্য হইতে পারে? এই আশঙ্কার নিরাসার্থ বলিতেছেন।—স্বয়ম্ভূ বিষ্ণু যে বাক্য উচ্চারণ করিয়াছেন, তাহাই বেদ এবং সেই বেদগত শব্দ হইতেই দেবগণের নাম নির্ম্মিত হইয়াছে, অতএব অপৌরুষেয় বেদের নিত্য প্রামাণ্য জানা যায়। আর বেদবিদ্যাতে দেবতাদিগেরই অধিকার। ঐ বেদবিদ্যা প্রথমত দ্বিবিধ; যথা,—মুক্তিফলার্থা ও মোক্ষেতরফলার্থা। এই মোক্ষেতরফলার্থা বেদবিদ্যা আবার দুইভাগে বিভক্ত; যথা,—ব্রহ্মবিদ্যা ও কর্ম্মবিদ্যা। এই ব্রহ্মবিদ্যাকে মধুবিদ্যা এবং কর্ম্মবিদ্যাকে অগ্নিষ্টোমবিদ্যাও বলে। এই মোক্ষেরতরফলার্থ মধুবিদ্যাতে দেবগণের অধিকার নাই, কারণ মোক্ষব্যতিরিক্ত ফলে দেবতাদিগের কামনা নাই। "যিনি এই মধ্বাদিবিদ্যা জানেন, তিনি কোন এক বসুরূপে উৎপন্ন হইয়া অগ্নিরূপ মুখদ্বারা দেবামৃত ভক্ষণ করিয়া পরিতৃপ্ত হয়েন" ইত্যাদিপ্রমাণে মধ্বাদি বিদ্যাতে বসুপ্রভৃতি দেবগণেরই অধিকার; যেহেতু তাহাদিগেরই উপাসনাদ্বারা উক্তরূপ ফলের প্রাপ্যত্ব শ্রবণ আছে, দেবগণের সেই সকল ফল প্রাপ্ত হইয়াছে। এই নিমিত্ত আচার্য্যপ্রবর জৈমিনি বলিয়া থাকেন যে, মোক্ষেতরফলার্থ বিদ্যা বিচারে তৎফলের কামনাভাবপ্রযুক্ত দেবতাদিগের অধিকার নাই ॥ ৩১ ॥

॥ ওঁ ॥ জ্যোতিষি ভাবাচ্চ ॥ ওঁ ॥ ৩২ ॥

॥ ওঁ ॥ ভাবাত্তু বাদরায়ণোঽস্তি হি ॥ ওঁ ॥ ৩৩ ॥

---

জ্যোতিষি সর্ব্বজ্ঞত্বেঽভাবাচ্চ। আদিত্যপ্রকাশেঽন্তর্ভাববৎ তজ্জ্ঞানে সর্ব্ববস্তূনাম্ অন্তর্ভাবাৎ। নিত্যসিদ্ধত্বাদ্ বিদ্যানাম্ ॥ ৩২ ॥

ফলে বিশেষাভাবাৎ প্রাপ্তপদানামপি দেবানাং মধ্বাদিষ্বধিকারং বাদরায়ণো মন্যতে অস্তি হি প্রকাশবিশেষঃ। যাবৎ সেবাপরে তত্ত্বে তাবৎ সুখবিশেষতা। সম্ভবাচ্চ প্রকাশস্য পরমেকমৃতে হরিম্। তেষাং সামর্থ্যযোগাচ্চ দেবানামপ্যুপাসনম্। সর্ব্বং বিধীয়তে নিত্যং সর্ব্বযজ্ঞাদি কর্ম্ম চেতি। স্কান্দে। উক্তঞ্চ ফলানধিকারমাত্রং জৈমিনিমতম্ অতো ন মত-

---

দেবগণের মোক্ষোত্তরফলার্থ বিদ্যাতে অধিকার না থাকিলেও "সত্যং-জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইত্যাদি শ্রুতিপ্রতিপাদিত মোক্ষার্থ বিদ্যাতে অধিকার আছে, কারণ দেবগণেরও মোক্ষকামনা সম্ভবিতে পারে। এই আশঙ্কা নিবারণার্থ বলিতেছেন।—যাহারা সর্ব্বজ্ঞ, তাহাদিগের কোন বস্তুরই অভাব নাই; সুতরাং তাহাদিগের কোন বিষয়ে কামনাও নাই। যেমন সূর্য্য উদিত হইলে কোন বস্তুই অপ্রকাশিত থাকে না, সেইরূপ সর্ব্বজ্ঞ জীবেরও বস্তুর অভাব থাকে না ॥ ৩২ ॥

মহামুনি বাদরায়ণ বলিয়া থাকেন, ফলেতে বিশেষাভাবপ্রযুক্ত প্রাপ্তপদ দেবগণেরও মধ্বাদিবিদ্যাতে অধিকার আছে। কেবল বিদ্যাপ্রকাশের বিশেষ ফলমাত্র দেখা যায়। স্কন্দপুরাণে লিখিত আছে যে, যাবৎ সেবাতে তৎপর থাকে, তাবৎই সুখের বিশেষ দেখা যায়। কারণ পরমপুরুষ হরির পরিজ্ঞান ব্যতিরেকে সুখবিশেষের অসম্ভব হয় না। উপাসনার সামর্থ্যযোগবশতই দেবতাদিগের উপাসনা প্রসিদ্ধ আছে এবং যজ্ঞাদি কর্ম্ম সকলও বিহিত হইয়াছে। এক্ষণে দেখা যাইতেছে যে, দেবগণের ফলে অনধিকার মাত্র; সুতরাং জৈমিনিমতের সহিত এই বাদরিমতের বিরোধ নাই। ব্রহ্মপুরাণে লিখিত আছে যে, সর্ব্বজ্ঞ কৃষ্ণের একদেশচিন্তন স্বীকার করিয়াই মুনিগণ জৈমিনিমত বিরুদ্ধ নহে, এইরূপ বলিয়া থাকেন। যদি মনুষ্য-

॥ ওঁ ॥ শুগস্য তদনাদরশ্রবণাত্তদাদ্রাবণাৎ সূচ্যতে হি ॥ ওঁ ॥ ৩৪ ॥

॥ ওঁ ॥ ক্ষত্রিয়ত্বাবগতেশ্চোত্তরোত্র চৈত্ররথেন লিঙ্গাৎ ॥ ওঁ ॥ ৩৫ ॥

---

বিরোধঃ। সর্ব্বজ্ঞস্যৈব কৃষ্ণস্য হ্যেকদেশবিচিন্তিতম্। স্বীকৃত্য মুনয়ো ব্রূয়ুস্তন্মতং নি বিরুধ্যত ইতি চ ব্রাহ্মে। মনুষ্যাধিকারত্বাদিত্যুক্তেঽবিশেষাচ্ছূদ্রস্যাপ্যহ হারেবো শূদ্রেতি পৌত্রায়ণোক্তেরধিকার ইতি। অত আহ ॥ ৩৩ ॥

নাসৌ পৌত্রায়ণঃ শূদ্রঃ শূচাদ্রবণমেব শূদ্রত্বং কমূচরএনমেত মন্তমিত্যনাদরশ্রবণাৎ। সহ সংজিহান এব ক্ষত্তারমুবাচেতি সূচ্যতে হি ॥ ৩৪ ॥

অয়মশ্বতরীরথ ইতি চিত্ররথসম্বন্ধিত্বেন লিঙ্গেন পৌত্রায়ণস্য ক্ষত্রিয়ত্বাবগতেশ্চ। রথস্ত্বশ্বতরীযুক্তশ্চিত্র ইত্যভিধীয়তে ইতি ব্রাহ্মে। যত্র ত্বদোস্তত্র ন বেদো যত্র নো রথ ইতি চ ব্রহ্মবৈবর্ত্তে ॥ ৩৫ ॥

---

মাত্রেরই বেদবিদ্যাধিকার প্রসিদ্ধ হইল, তাহাহইলে শূদ্রাদিও বেদবিদ্যার অধিকারী হইতে পারে, কিন্তু শ্রুতিতে শূদ্রাদির বেদবিদ্যাবিচারে নিষেধ উক্ত আছে। পরন্তু ছান্দোগ্যোপনিষদে পৌত্রায়ণ নামক কোন শূদ্রের বেদবিদ্যাবিচার দেখাগিয়াছে ॥ ৩৩ ॥

পৌত্রায়ণের বেদবিদ্যাবিচারদৃষ্টান্তে শূদ্রের বেদবিদ্যাধিকার প্রতিপন্ন হইতে পারে না। কারণ পৌত্রায়ণকে শূদ্র বলিয়া সম্বোধন করিয়াছেন বটে, বাস্তবিক পৌত্রায়ণ শূদ্র নহে। যাহারা শোকে দ্রবীভূত হয়, তাহারাই শূদ্র নামে অভিহিত হইয়া থাকে। পৌত্রায়ণেরও শোকবাহুল্যপ্রযুক্ত শূদ্র নামে সম্বোধন করিয়াছেন ॥ ৩৪ ॥

পূর্ব্বসূত্রে উক্ত আছে যে, যিনি শোকে দ্রবীভূত হন, তিনিই শূদ্র, এইক্ষণ এই আশঙ্কা হইতেছে যে, শূদ্র শব্দের রূঢ়ার্থ পরিত্যাগ করিয়া যোগিকার্থ স্বীকারের কারণ কি? রূঢ় ও যোগ এই উভয়ের মধ্যে রূঢ়েরই প্রাবল্য আছে; সুতরাং পৌত্রায়ণের বেদবিদ্যাধিকার দৃষ্টান্তে শূদ্রেরও

॥ ওঁ ॥ সংস্কার পরামর্শাৎ তদভাবাভিলাপাচ্চ ॥ ওঁ ॥ ৩৬ ॥

অষ্টবর্ষং ব্রাহ্মণমুপনয়ীত তমধ্যাপয়ীতেত্যধ্যয়নার্থং সংস্কারপরামর্শাৎ। নাগ্নির্ন যজ্ঞো ন ক্রিয়াসংস্কারো ন ব্রতানি শূদ্রস্যেতি পৈঙ্গিশ্রুতৌ সংস্কারাভাবাভিলাপাচ্চ। উত্তমস্ত্রীণান্তু ন শূদ্রবৎ। সপত্নীঃ মেঽপরাধমপতিং ন ইত্যাদিষ্বধিকারদর্শনাৎ। সংস্কারাভাবেনাভাবস্তু সামান্যেন। অস্তি চ তাসাং সংস্কারঃ স্ত্রীণাং প্রদানকর্ম্মৈব যথোপনয়নং তথৈব স্মৃতেঃ ॥ ৩৬ ॥

বেদবিদ্যাবিচার সিদ্ধ হইতে পারে। এই আশঙ্কা নিবারণার্থ বলিতেছেন। "অয়মশ্বতরীরথ" ইত্যাদি শ্রুতিতে পৌত্রায়ণের শোকে অদ্রবণ শ্রুত আছে। বিশেষতঃ পৌত্রায়ণের চিত্ররথসম্বন্ধিত্ব শ্রুত আছে। এই কারণে তাহার ক্ষত্রিয়ত্ব জানা যায়। এইক্ষণ পৌত্রায়ণকে ক্ষত্রিয় বলিয়া জানা যাইতেছে; সুতরাং শোকদ্রাবণহেতু শূদ্র এই যোগার্থস্বীকার অবিরুদ্ধ হইল। আর পৌত্রায়ণের চিত্ররথসম্বন্ধপ্রযুক্ত তিনি নিকৃষ্টবর্ণ শূদ্র ছিলেন না, ইহাও প্রতিপাদিত হইল ॥ ৩৫ ॥

বেদবিদ্যাধিকারে উপনয়নাদি সংস্কারের অপেক্ষা করে; অতএব জানা যায় যে, শূদ্রের উপনয়নাদি সংস্কারের অভাববশতই বেদবিদ্যাবিচারে অধিকার নাই। শ্রুতিতে লিখিত আছে যে, অষ্টবর্ষে ব্রাহ্মণকে উপনীত করিবে এবং তাহাকে অধ্যাপনা করিবে। এইস্থলে অধ্যয়নার্থই সংস্কারের আবশ্যকতা জানা যায়। শূদ্রের অগ্নিকার্য্য, যজ্ঞ, ক্রিয়াসংস্কার বা ব্রত কিছুই নাই, ইত্যাদি পৈঙ্গীশ্রুতিতে শূদ্রের সংস্কারাভাবহেতু বেদবিদ্যাবিচারে অধিকার নাই, কিন্তু উত্তম স্ত্রীদিগের শূদ্রবৎ সংস্কারাভাবেও তাহাদিগের অধিকার আছে। "সপত্নীংমেঽপরাধম" ইত্যাদি শ্রুতিতে শচী প্রভৃতি উত্তম স্ত্রীর বিদ্যাধিকার দৃষ্ট আছে। যদি শচ্যাদির দৃষ্টান্তে সংস্কারাভাবেও উত্তম স্ত্রীদিগের বেদবিদ্যাবিচার প্রতিপন্ন হইল, তাহাহইলে সংস্কারাভাবে বেদবিদ্যাধিকার নাই, এই নিয়মের ভঙ্গ হইতেছে। ইহা বলা যায় না। তাহাদিগের উপনয়নসংস্কার না থাকিলেও সামান্যত সংস্কার আছে, যেহেতু স্ত্রীগণের প্রদানকর্ম্ম উপনয়নসংস্কারের কার্য্যকারী, অর্থাৎ যেমন পুরুষের

॥ ওঁ ॥ তদভাবনির্দ্ধারণে চ প্রবৃত্তেঃ ॥ ওঁ ॥ ৩৭ ॥

॥ ওঁ ॥ শ্রবণাধ্যয়নার্থপ্রতিষেধাৎ স্মৃতেশ্চ ॥ ওঁ ॥ ৩৮ ॥

---

নাহমেতদ্বেদ ভো যদ্গোত্রোঽহমস্মীতি সত্যবচনেন সত্যকামস্য শূদ্রত্বা-ভাবনির্ধারণে হারিদ্রুমতস্য নৈতদব্রাহ্মণো বিবক্তুমর্হতীতি তৎসংস্কারে প্রবৃত্তেশ্চ ॥ ৩৭ ॥

শ্রবণে ত্রপুজতুভ্যাং শ্রোত্রপরিপূরণম্। অধ্যয়নে জিহ্বাচ্ছেদঃ। অর্থা-বধারণে হৃদয়বিদারণমিতি প্রতিষেধাৎ। নাগ্নির্ন যজ্ঞং শূদ্রস্য তথৈবাধ্যয়নং কুতঃ। কেবলৈব তু শুশ্রূষা ত্রিবর্ণানাং বিধীয়তে ইতি স্মৃতেশ্চ। বিদুরাদীনাং তূৎপন্নজ্ঞানত্বাৎ কশ্চিদ্বিশেষঃ ॥ ৩৮ ॥

---

উপনয়নসংস্কার, সেইরূপ স্ত্রীদিগের প্রদানকর্ম্মই প্রধান সংস্কাররূপে কার্য্যকারী হয়, ইহা স্মৃতিপ্রমাণে প্রতিপন্ন আছে ॥ ৩৬ ॥

ছান্দোগ্য শ্রুতিতে লিখিত আছে যে, সত্যকাম গুরুর নিকট বলিয়াছিলেন, "আমি কোন্ গোত্রসম্ভূত তাহা জানি না" তখন গুরু সত্যকামের সত্য বাক্য শ্রবণ করিয়া মনে করিলেন যে, ব্রাহ্মণ না হইলে এইরূপ সরল-স্বভাব হয় না। অতএব ঐ ব্যক্তি শূদ্র নহে, এইরূপ স্থির করিয়া সত্যকামকে উপনয়নদ্বারা সংস্কৃত করিতে গৌতমের প্রবৃত্তি হইয়াছিল। অতএব জানা যায় যে, শূদ্রের উপনয়নাদি সংস্কার নাই; সুতরাং বেদবিদ্যাবিচারেও তাহারা অনধিকারী ॥ ৩৭ ॥

"শূদ্র বেদ শ্রবণ করিলে সীস ও লাক্ষাদ্বারা তাহার কর্ণবিবর অবরুদ্ধ করিবে, বেদ অধ্যপন করিলে তাহার জিহ্বাচ্ছেদ করিবে এবং বেদার্থের আলোচনা করিলে তাহার হৃদয় বিদারণ করিবে" ইত্যাদি শ্রুতিতে শূদ্রের বেদাধিকার সর্ব্বথা নিষিদ্ধ হইতেছে, আর শূদ্রের অগ্নিকার্য্যে বা যজ্ঞে অধিকার নাই, সুতরাং কিরূপে তাহার অধ্যয়ন হইতে পারে? শূদ্রগণ কেবল ব্রাহ্মণাদি বর্ণত্রয়ের শুশ্রূষা করিবে, ইত্যাদি স্মৃতিপ্রমাণেও শূদ্রের বেদাধিকার নাই, জানা যায়। যদি বল, বিদুরাদির কিরূপে ব্রহ্মবিজ্ঞান হইল,

॥ ওঁ ॥ কম্পনাৎ ॥ ওঁ ॥ ৩৯ ॥

---

যদিদং কিঞ্চ জগৎ সর্ব্বং প্রাণয়ে জাতিনিঃসৃতম্। মহদ্ভয়ং বজ্রমুদ্যতং যত্র তদ্বিদুরমৃতাস্তে ভবন্তীত্যুদ্যতবজ্রজ্ঞানান্মোক্ষঃ প্রতীয়ত ইতি অতোঽব্রবীৎ। এজতীতি কম্পনবচনাদুদ্যতবজ্রো ভগবান্। কো হ্যেবান্যাৎ। কঃ প্রাণ্যাদ্ যদেষ আকাশ আনন্দো ন স্যাদিতি হি শ্রুতিঃ। প্রাণস্য প্রাণমুত চক্ষুষশ্চক্ষুরিতি চ। নভস্বতোঽপি সর্ব্বাঃ স্যুশ্চেষ্টা ভগবতো হরেঃ। কিমুতান্যস্য জগতো যস্য চেষ্টা নভস্বত ইতি স্কান্দে। চক্রশ্চংক্রমণাদেষ বর্জ্জনাদ্বজ্র উচ্যতে। খণ্ডনাৎ খড়্গ এবৈষ হেতি নামা হরিঃ স্বয়মিতি ব্রহ্মবৈবর্ত্তে ॥ ৩৯ ॥

---

তাহাতে বক্তব্য এই যে, বিদুরাদির পূর্ব্বজন্মার্জ্জিত বিদ্যাবলেই ব্রহ্মবিজ্ঞান হইয়াছিল; সুতরাং তাহাদিগের সাধারণ শূদ্র হইতে বিশেষ জানা যায় ॥ ৩৮ ॥

কাঠকশ্রুতিতে উক্ত আছে যে,—কেবল ভগবদ্বিজ্ঞানেই মোক্ষ হইয়া থাকে। অন্য শ্রুতিতে যে বজ্রজ্ঞানে মোক্ষ উক্ত আছে, সেই বজ্রশব্দেও বিষ্ণুই প্রতীত হইতেছেন। কম্পনবচনে জানা যায় যে, ভগবান্ বিষ্ণুই বজ্ররূপে কোন সময়ে মুক্তিপ্রদান করিয়াছিলেন, যেহেতু বজ্রেরই সর্ব্বজগতের চেষ্টা হয়, এইরূপ শ্রুতি প্রসিদ্ধ আছে। বিশেষতঃ নিরবকাশপ্রযুক্ত বজ্রশ্রুতিরই প্রাবল্য জানা যায়। স্কন্দপুরাণে লিখিত আছে যে,—বায়ুরূপী ভগবান্ হরির চেষ্টাতেই সর্ব্বজগৎ চলিতেছে, কিন্তু অন্যের চেষ্টাতে বায়ুরূপী হরির কোন কার্য্য হয় না। ব্রহ্মবৈবর্ত্তপুরাণে লিখিত আছে যে,—এক বিষ্ণুরই চক্র, বজ্র ও খড়্গ নাম হইয়াছে। হরির চংক্রমণে জগতের কার্য্য হয় বলিয়া তাহাকে চক্র বলা যায়, তিনি সকলকে বর্জ্জন করেন, এই নিমিত্ত তাঁহার বজ্রনাম বিখ্যাত হইয়াছে, আর খণ্ডনহেতু হরিকেই খড়্গনামে নির্দ্দেশ করা যায় ॥ ৩৯ ॥

॥ ওঁ ॥ জ্যোতির্দ্দর্শনাৎ ॥ ওঁ ॥ ৪০ ॥

॥ ওঁ ॥ আকাশোঽর্থান্তরত্বাদিব্যপদেশাৎ ॥ ওঁ ॥ ৪১ ॥

---

হৃদয় আহিতং জ্যোতিঃ পরমাত্মেত্যুক্তং তত্র যোঽয়ং বিজ্ঞানময়ঃ প্রাণেষু হৃদ্যন্তর্জ্জ্যোতিঃপুরুষ ইত্যত্রোভৌ লোকাবনুসঞ্চরতীতি বচনাদ্ জীব ইতি প্রতীয়ত ইতি। অত উচ্যতে। বিষ্ণুরেব জ্যোতির্ব্বিষ্ণুরেবাত্মা বিষ্ণুরেব ব্রহ্ম বিষ্ণুরেব বলং বিষ্ণুরেব যশো বিষ্ণুরেবানন্দ ইতি দর্শনাচ্চতুর্ব্বেদশিখায়াং জ্যেতির্ব্বিষ্ণুরেব প্রাজ্ঞেনাত্মা অন্বারূঢ় উৎসর্জ্জনাদ্ যাতীতি বচনাত্তস্যাপি লোকসঞ্চরণমস্ত্যেব ॥ ৪০ ॥

সর্ব্বাধারত্বং বিষ্ণোরুক্তং তচ্চাকাশো বৈ নাম নামরূপয়োর্নির্ব্বহিতেত্যাকাশস্য প্রতীয়তে। বৈ নামেতি প্রসিদ্ধোপদেশাৎ প্রসিদ্ধাকাশশ্চাঙ্গীকর্ত্তব্য ইতি। অত উচ্যতে। তে যদন্তরা তদ্‌ব্রহ্মেত্যর্থান্তরত্বাদিব্যপদেশাদাকাশো হরিরেব। অবর্ণম্। ততো বাচো নিবর্ত্তন্তে অপ্রাপ্য মনসা

---

বেদমধ্যে উক্ত আছে যে,—"পরমজ্যোতিঃ" হৃদয়ে নিহিত আছে, তাহাইপরমাত্মা, আর যিনি বিজ্ঞানময় পুরুষ হৃদয়ের অভ্যন্তরে প্রাণরূপে বিদ্যমান আছেন, তিনিই উভয়লোকে সঞ্চরণ করেন" ইত্যাদি বাক্যে জীবই প্রতীত হইতেছে; সুতরাং জীবকে জ্যোতির্ম্ময় পরমাত্মা বলা যাইতে পারে, এই আশঙ্কার নিরাসার্থ বলিতেছেন,—"বিষ্ণুই জ্যোতিঃস্বরূপ, বিষ্ণুই আত্মা, বিষ্ণুই ব্রহ্ম, বিষ্ণুই বল, বিষ্ণুই যশ এবং বিষ্ণুই আনন্দ" ইত্যাদি বচনপ্রমাণে জানা যায় যে, বিষ্ণুরও লোকসঞ্চরণ আছে। অতএব জীব পরমাত্মা নহে, বিষ্ণুই পরমাত্মস্বরূপ ॥ ৪০ ॥

ইতিপূর্ব্বে বিষ্ণুরই সর্ব্বাধারত্ব উক্ত হইয়াছে, কিন্তু ছান্দোগ্যশ্রুতিতে আকাশই সর্ব্বাধার বলিয়া প্রসিদ্ধ আছে, ইহার মীমাংসায় বলিতেছেন।—"তে যদন্তরা তদ্‌ব্রহ্ম" ইত্যাদিরূপে অর্থান্তরাদি ব্যপদেশবশত আকাশশব্দেও হরিই অনুমিত হইতেছেন। শ্রুতিতে লিখিত আছে যে, বাক্য মনের সহিত সেই বিষ্ণু হইতে নিবৃত্ত হয়, অর্থাৎ বাক্য কি মন কেহই তাঁহাকে নির্ব্বাচন করিতে পারে না। ব্রাহ্মে লিখিত আছে যে, অপ্রসিদ্ধ

॥ ওঁ ॥ সুষুপ্ত্যুৎক্রান্ত্যোর্ভেদেন ॥ ওঁ ॥ ৪২ ॥

॥ ওঁ ॥ পত্যাদিশব্দেভ্যঃ ॥ ওঁ ॥ ৪৩ ॥

ইতি বৈয়াসিকব্রহ্মসূত্রে প্রথমাধ্যায়স্য
তৃতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

সহেত্যাদি শ্রুতেঃ তস্য হি তল্লক্ষণম্। অনামা সোঽপ্রসিদ্ধত্বাদরূপো ভূতবর্জ্জনাদিতি চ ব্রাহ্মে ॥ ৪১ ॥

অসঙ্গত্বং পরমাত্মন উক্তং তচ্চ স যত্তত্র কিঞ্চিৎ পশ্যত্যনন্বাগতস্তেন ভবত্যসঙ্গো হ্যয়ং পুরুষ ইতি স্বপ্নাদি দ্রষ্টুঃ প্রতীয়তে। স চ জীবঃ প্রসিদ্ধেরিতি অতো বক্তি। প্রাজ্ঞেনাত্মনা সম্পরিষ্বক্তো ন বাহ্যং কিঞ্চন বেদনান্তরং প্রাজ্ঞেনাত্মনান্বারূঢ় উৎসর্জ্জনাদ্ যাতীতি ভেদব্যপদেশায় জীবঃ পরত্র বা সঙ্গঃ স্বপ্নাদিদ্রষ্টৃত্বং চ সর্ব্বজ্ঞত্বাত্তস্যৈব যুজ্যতে ॥ ৪২ ॥

এষ নিত্যো মহিমা ব্রাহ্মণস্যেতি ব্রাহ্মণস্যাপি নিত্যমহিমা প্রতীয়তে স

---

বলিয়া তিনি অনামা এবং ভূতসম্পর্কের অভাবহেতু তিনি অরূপ, ইত্যাদি প্রমাণেও বিষ্ণুকে আকাশস্বরূপ বলা যায় ॥ ৪১ ॥

পরমাত্মা অগন্ধ, অরস, ইত্যাদিপ্রমাণে তাঁহার অসঙ্গতা উক্ত আছে। অতএব জানা যায় যে, পরমাত্মাই স্বপ্নাদি দ্রষ্টা; সুতরাং পরমাত্মাই অসঙ্গ, জীব অসঙ্গ নহে, ইহা অনুমিত হইতেছে। অতএব সুষুপ্তি ও উৎক্রান্তি এই উভয় প্রকরণের ভেদেই জীব ও ঈশ্বরের ভেদ প্রতিপন্ন হয় এবং স্বপ্নাদি দ্রষ্টৃত্ব ও সর্ব্বজ্ঞত্ব পরমাত্মারই যুক্ত হইতেছে। যদিও অশরীর ঈশ্বরের স্বপ্নাদিদর্শন যুক্তিযুক্ত হয় না বটে, তথাপি বিষ্ণুর স্বপ্নাদি দর্শনের অযোগ কোনরূপেও সম্ভব হয় না। অতএব জানা যায় যে, বিষ্ণুই স্বপ্নাদি দ্রষ্টা ও অসঙ্গ ॥ ৪২ ॥

"ব্রাহ্মণেরই মাহাত্ম্য নিত্য" এই বাক্যপ্রমাণে ব্রাহ্মণের নিত্য মহিমা প্রতীত আছে। তিনি ব্রাহ্মণ, তিনি অজ এবং তিনি আত্মা ইত্যাদি বহু বহু

চ ব্রাহ্মণঃ স বা এষ মহাজন আত্মেত্যজশব্দাদ্বিরিঞ্চিরিতি প্রাপ্তঃ দেবানাঞ্চ বিদ্যাকর্ম্মণোঃ পদপ্রাপ্তিঃ সূচিতা তদুপর্য্যপীতি অতো ব্রবীতি। সর্ব্ব-স্যাধিপতিঃ সর্ব্বস্যেশানঃ স বা এষ নেতি নেতীত্যাদি শব্দেভ্যো নিত্য-মহিমো বিষ্ণুরেব উতামৃতত্বস্যেশানো যদন্নেনাতিরোহতি। সপ্তার্দ্ধগর্ভা ভুবনস্য রেতো বিষ্ণোস্তিষ্ঠন্তি প্রদিশাবিধর্ম্মণি স যো তো শ্রুত ইত্যাদি-শ্রুতিভ্যস্তস্যৈব হি তে শব্দাঃ ॥ ৪৩ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপাদবিরচিতে শ্রীমৎব্রহ্মসূত্রভাষ্যে প্রথমাধ্যায়স্য তৃতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

স্থলে অজশব্দের শ্রবণ আছে; সুতরাং অজশব্দ বিষ্ণুতেই প্রসিদ্ধ। যাঁহার জন্ম নাই, তিনি অজ এইরূপ যৌগিক অর্থগ্রহণ করিলে অজশব্দে বিরিঞ্চিও অভিহিত হইয়া থাকে; সুতরাং বিরিঞ্চিরও নিত্য মহিমত্ব বলা যাইতে পারে, এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—তিনি সকলের অধিপতি, তিনি সকলের ঈশ্বর ইত্যাদি বহু বহু শব্দে বিষ্ণুরই নিত্যমহিমা প্রতীত হয়। আর "তিনিই অমৃতের ঈশ্বর, যিনি অন্নদ্বারা বিশ্বপালন করেন" ইত্যাদি শ্রুতিপ্রমাণে বিষ্ণুতেই ব্রাহ্মণাদি শব্দ প্রসিদ্ধ হয়, অর্থাৎ বিষ্ণুই ব্রাহ্মণ এবং তাঁহারই মহিমা নিত্য ॥ ৪৩ ॥

ইতি প্রথমাধ্যায়ে তৃতীয় পাদ ॥ ৩ ॥

# চতুর্থঃ পাদঃ।

॥ ওঁ ॥ আনুমানিকমপ্যেকেষামিতি চেন্ন শরীররূপক-বিন্যস্তগৃহীতের্দর্শয়তি চ ॥ ওঁ ॥ ১ ॥

---

শ্রুতিলিঙ্গাদিভিরন্যত্রৈব প্রসিদ্ধানামপি শব্দানাং সামস্ত্যেন বিশেষ-হেতুভির্ব্বিষ্ণাবেব প্রবৃত্তিং দর্শয়ত্যস্মিন্ পাদে। তত্তু সমন্বয়াদিতি সর্ব্ব-শব্দানাং পরমে সমন্বয় উক্তঃ তন্ন যুজ্যতে। অব্যক্তাৎ পুরুষঃ পর ইতি সাংখ্যানুমানকল্পিতং প্রধানমপ্যেকেষাং শাখিনামুচ্যতে ইতি চেৎ ন তস্যৈব পারতন্ত্র্যাচ্ছরীররূপকেঽব্যক্তে বিন্যস্তস্য পরমাত্মন এবাব্যক্তশব্দেন গৃহীতঃ। কপ্রত্যয়ঃ কুৎসনে। পরমাত্মন এবাব্যক্তশব্দস্তত্তন্ত্রত্বেন তচ্ছরীররূপত্বাদি-তরস্যাব্যক্তঃ শব্দঃ তুচ্ছেনাভ্বপিহিতং তদাসীদিতি দর্শয়তি চ। অব্যক্ত-মচলং শান্তং নিষ্কলং নিষ্ক্রিয়ং পরম্। যো বেদ হরিমাত্মানং স ভয়াদনু-

---

শ্রুতি ও হেতুদ্বারা যে সকল শব্দ অন্যান্য বস্তুপ্রতিপাদক, বিশেষহেতু প্রদর্শনদ্বারা সেই সকল শব্দের বিষ্ণুপ্রতিপাদকত্ব আছে, ইহাই এই পাদে প্রতিপাদিত হইবে। পূর্ব্বে শ্রুতিলিঙ্গাদি বচনপ্রমাণে অন্যত্র প্রসিদ্ধ ইন্দ্রাদিশব্দের বিষ্ণুতে সমন্বয় প্রতিপাদন করিয়াছেন, এইক্ষণ শ্রুতিকথিত লিঙ্গপ্রদর্শনদ্বারা অন্যত্র প্রসিদ্ধশব্দ সকলের বিষ্ণুতে সমন্বয় প্রতিপাদন করিতেছেন।—"তত্তু সমন্বয়াৎ" এই সূত্রে যে সর্ব্বপ্রকার শব্দেরই পরমাত্মাতে সমন্বয় উক্ত আছে, তাহা যুক্তিযুক্ত নহে, আর "অব্যক্তাৎ পুরুষঃ পরঃ" এই সাংখ্যানুমানে যে প্রধানপুরুষ কল্পিত হইয়াছে, তাহাও কোন কোন শাখিদিগের মতে কথিত হয়। ইহাও সৎকল্প নহে। কারণ পারতন্ত্র্যবশতঃ শরীররূপ অব্যক্তে বিন্যস্ত পরমাত্মাই অব্যক্ত শব্দে পরিগৃহীত হইয়া থাকেন। যদিও অব্যক্তশব্দাদিশব্দ পরমাত্মার বাচক হউক, তথাপি

॥ ওঁ ॥ সূক্ষ্মন্তু তদর্হত্বাৎ ॥ ওঁ ॥ ২ ॥

॥ ওঁ ॥ তদধীনত্ত্বাদর্থবৎ ॥ ওঁ ॥ ৩ ॥

---

মুচ্যত ইতি পিপ্পলাদিশাখায়াম্। অক্ষরং ব্রহ্ম পরমম্ ইত্যুক্ত্বা অব্যক্তো-ঽক্ষর ইত্যুক্ত ইতি বচনাচ্চ ॥ ১ ॥

সূক্ষ্মমেবাব্যক্তশব্দেনোচ্যতে যদ্ব্যক্ততামর্হতি। যত্তৎ সূক্ষ্মং পরমং বেদিতব্যং নিত্যং পদং বৈষ্ণবং হ্যামনন্তি। যৎ তল্লোকান্ বিদুর্লোকং সারং বিদস্ত্যেতৎ কবয়ো যোগনিষ্ঠা ইতি পিপ্পলাদশাখায়াম্। মুখ্যে চ বিদ্যমানেনামুখ্যং যুক্তম্ ॥ ২ ॥

তদধীনত্বাচ্চাব্যক্তত্বাদীনাং তস্যৈবাব্যক্তত্বপরাবরত্বাদিকমর্থবৎ। যদ-ধীনো গুণো যস্য তদ্গুণী সোঽভিধীয়তে। যথা জীবঃ পরাত্মেতি যথা রাজা জয়ীত্যপি ইতি স্কান্দে ॥ ৩ ॥

---

প্রধানাদিতেই তাহার ব্যবহার আছে। "যিনি অব্যক্ত, অচল, শান্ত, নিষ্কল, নিষ্ক্রিয় পরমাত্মা হরিকে জানেন, তিনি ভয় হইতে মুক্ত হইতে পারেন," ইত্যাদি পিপ্পলাদি শাখাপ্রমাণে হরিই অব্যক্ত পরমাত্মা ॥ ১ ॥

শ্রৌতস্মার্ত্ত প্রমাণবলে অব্যক্তাদিশব্দ ভগবদ্বাচী হউক, কিন্তু তাহা-দিগের মুখ্যত্ব কিরূপে হইতে পারে? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।— অব্যক্তশব্দে সূক্ষ্মই কথিত হয়। আর সেই সূক্ষ্ম পরম বৈষ্ণবপদই জ্ঞাতব্য জানিবে। পিপ্পলাদি শাখাতে লিখিত আছে যে,—যাহারা যোগনিষ্ঠ, তাহা-রাই লোক ও লোকসার জানেন, এই সকল প্রমাণে অব্যক্তাদিশব্দের মুখ্যার্থ প্রতিপাদিত হইল। যেহেতু বিষ্ণুতেই উক্ত শব্দের মুখ্য প্রবৃত্তি-নিমিত্ততা আছে ॥ ২ ॥

যদিও অব্যক্তাদি শব্দ পরমাত্মাতে মুখ্য হউক, তথাপি "অব্যক্তাৎ পুরুষঃ পরঃ" ইত্যাদি প্রমাণে অব্যক্তাদি শব্দে প্রাণাদিই কথিত হয়, বিষ্ণু নহে। যেহেতু অব্যক্তাদি শব্দে দুঃখী ও বদ্ধ জীবেরই শ্রবণ আছে, এই আশঙ্কানি-রাসার্থ বলিতেছেন, যদি অব্যক্তাদি শব্দ পরমাত্মবাচী না হয়, তাহাহইলে

॥ ওঁ ॥ জ্ঞেয়ত্বাবচনাচ্চ ॥ ওঁ ॥ ৪ ॥

॥ ওঁ ॥বদতীতি চেন্ন প্রাজ্ঞো হি ॥ ওঁ ॥ ৫ ॥

---

অন্যস্য ন বাচ্যত্বং যুজ্যতে ॥ ৪ ॥

মহতঃ পরং ধ্রুবং নিচায্য তং মৃত্যুমুখাৎ প্রমুচ্যতে ইতি জ্ঞেয়ত্বং বদতীতি চেৎ ন প্রাজ্ঞঃ পরমাত্মা হি তত্রোচ্যতে। অণোরণীয়ান্মহতো মহীয়ানিতি তস্যৈব মহতো মহত্বম্। সর্ব্বস্মাৎ পরস্য মহতোঽপি পরত্বং যুজ্যতে ॥ ৫ ॥

---

পরাপরাদিশ্রুতির নিরর্থকতা হয়, স্কন্দপুরাণে লিখিত আছে যে, যাহার গুণ যাহার অধীন, তাহাকেই তদ্‌গুণশালী বলা যায়। যেমন জীবগত প্রাণধারণাদিগুণে পরমাত্মা জীবরূপ কথিত হয় এবং যেমন সেনাগণের জয়পরাজয়াদিগুণে রাজার জয়পরাজয় হইয়া থাকে ॥ ৩ ॥

প্রবৃত্তিনিমিত্তের আতিশয্য বশতঃ পরমাত্মাতেই অব্যক্তাদি শব্দ মুখ্য হইতেছে এবং সর্ব্বত্রই মুখ্যার্থের গ্রহণ হয়, অতএব তিনিই অব্যক্ত হইতে পরমপুরুষ। ইহাই যুক্ত্যন্তর প্রদর্শনদ্বারা প্রতিপাদন করিতেছেন। বিষ্ণুই অব্যক্তাদি শব্দবাচ্য, প্রধানাদির অব্যক্তাদি শব্দবাচ্যতা নাই।—"এক তাঁহাকেই জান, অন্য বাক্য পরিত্যাগ কর" ইত্যাদি শ্রুতিপ্রমাণে কেবল বিষ্ণুকেই জ্ঞেয় বলিয়া জানা যাইতেছে, প্রাণাদি জ্ঞেয় নহে। যাঁহার জ্ঞানে মোক্ষ হয়, তাঁহার বিজ্ঞাপনেই বেদের প্রবৃত্তত্ব আছে ॥ ৪ ॥

মোক্ষের নিমিত্ত প্রধানের জ্ঞেয়ত্ববিষয়ে বচনাভাব নাই, কারণ তিনি অনাদি অনন্ত, এই বচনই বিদ্যমান আছে। অতএব প্রধানেরও মোক্ষার্থজ্ঞেয়ত্ব স্বীকার করিতে হয়। ইহা বলা যায় না, যেহেতু পরমাত্মাই প্রাজ্ঞ বলিয়া কথিত হয়েন। "তিনি সূক্ষ্ম হইতে সূক্ষ্ম এবং মহৎ হইতেও মহান্, ইত্যাদি প্রমাণে পরমাত্মারই মহত্ব যুক্ত হয় ॥ ৫ ॥

॥ ওঁ ॥ প্রকরণাৎ ॥ ওঁ ॥ ৬ ॥

॥ ওঁ ॥ ত্রয়াণামেব চৈবমুপন্যাসঃ প্রশ্নশ্চ ॥ ওঁ ॥ ৭ ॥

॥ ওঁ ॥ মহদ্বচ্চ ॥ ওঁ ॥ ৮ ॥

---

সোঽধ্বনঃ পারমাপ্নোতি তদ্বিষ্ণোঃ পরমং পদং ইতি তস্য হ্যেতৎ প্রকরণম্ ॥ ৬ ॥

ত্রয়াণামেব পিতৃসৌমনস্য স্বর্গ্যাগ্নিপরমাত্মনাং প্রশ্ন উপন্যাসশ্চ। অবিজ্ঞানপ্রার্থনঞ্চ প্রশ্ন ইত্যভিধীয়তে ইতি বচনান্ন বিরোধঃ ॥ ৭ ॥

যথা হিমবচ্ছব্দো মহত্তত্ত্বে প্রসিদ্ধোঽপি পরমাত্মন এব মুখ্যঃ এবমিতরেঽপি ॥ ৮ ॥

---

বিশেষরূপে প্রধানের অমুখ্যার্থতা স্বীকার করিলে অনাদি অনন্ত বাক্যের বিষ্ণুপরত্ব গ্রহণে কারণাভাব প্রযুক্ত এস্থলে প্রধানই কথিত হইতেছে, এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন, এইস্থলে বিষ্ণুপরত্ব গ্রহণে কারণাভাব নাই; যেহেতু এই প্রকরণের বৈষ্ণবত্ব প্রসিদ্ধ আছে, যাহারা এতৎ প্রকরণের উপাসক, তাহাদিগেরই বিষ্ণুপদ প্রাপ্তি হয় ॥ ৬॥

কেবল এইপ্রকরণের বৈষ্ণবপরত্বহেতু প্রধানের অপ্রতিপাদ্যতা নহে, পিতৃতুষ্টি, অগ্নি এবং পরমাত্মা এই তিনের উপন্যাসপ্রশ্নহেতুও প্রধানের অপ্রতিপাদ্যতা জানা যায়। কঠোপনিষদে উক্ত তিনেতেই নচিকেতার প্রশ্ন উক্ত আছে। অতএব বিষ্ণুরই যে মুখ্যরূপে অব্যক্তাদিশব্দবাচ্যত্ব উক্ত আছে, তাহাই যুক্ত, কারণ অব্যক্তশব্দ প্রধানাদিতে প্রসিদ্ধ নাই ॥ ৭ ॥

যেমন হিমবৎশব্দ মহত্ত্বরূপে প্রসিদ্ধ, সেইরূপ পরমাত্মশব্দই মুখ্যরূপে প্রসিদ্ধ আছে। অতএব যাহাতে যে শব্দ প্রসিদ্ধ, সেই শব্দ অমুখ্য হইলেও তাহার সেই প্রসিদ্ধ কার্য্যকারী হয় না; সুতরাং অব্যক্তাদিশব্দ বিষ্ণুতেই মুখ্য জানিবে ॥ ৮ ॥

॥ ওঁ॥ চমসবদবিশেষাৎ ॥ ওঁ॥ ৯ ॥

॥ ওঁ॥ জ্যোতিরুপক্রমা তু তথা হ্যধীয়ত একে ॥ ওঁ॥ ১০ ॥

॥ ওঁ॥ কল্পনোপদেশাচ্চ মধ্বাদিবদবিরোধঃ ॥ ওঁ॥ ১১ ॥

---

যথা চমসশব্দোঽন্যত্র প্রসিদ্ধোঽপীদং তচ্ছিরঃ এষ হ্যর্ব্বাগ্বিলশ্চমস উর্দ্ধ বুধ্ন ইতি শ্রুতেঃ শিরোবাচকঃ। এবমব্যক্তাদিশব্দাঃ সর্ব্বেঽন্যত্র প্রসিদ্ধা অপি নামানি সর্ব্বাণি যমাবিশন্তি। তং বৈ বিষ্ণুং পরমমুদাহরন্তীত্যাদি শ্রুতেঃ। পরমাত্মাভিধায়কা এব অবিশেষাৎ শ্রুতেঃ ॥ ৯ ॥

বসন্তে বসন্তে জ্যোতিষা যজেতেত্যাদি কর্ম্মাভিধায়কস্য কর্ম্মক্রমাদি-বিরোধান্ন যুজ্যত ইতি অত আহ জ্যোতিরিত্যাদি। কর্ম্মবাচকত্বেন প্রসি-দ্ধাভিধেয়োঽপি স এব। এষ ইমং লোকমভ্যার্চ্চদিত্যুপক্রম্য তা বা এতাঃ সর্ব্বা ঋচঃ সর্ব্বে বেদাঃ সর্ব্বে একৈব ব্যবহৃতিঃ প্রাণ এব প্রাণ ঋচ ইত্যেব বিদ্যাদিতি হ্যধীয়ত একে ॥ ১০ ॥

মধুবিদ্যাদিবৎ মন্ত্রশব্দার্থত্বেন পরস্য কল্পনোপদেশাচ্চ ন কর্ম্মক্রমাদি-বিরোধঃ ॥ ১১ ॥

---

যেমন চমসশব্দ যজ্ঞপাত্রে প্রসিদ্ধ হইলেও শ্রুতিবলে শিরোবাচক হয়, সেইরূপ অব্যক্তাদিশব্দ প্রধানাদিতে প্রসিদ্ধ হইলেও শ্রুতিবলে বিষ্ণুবাচক হইতেছে, অর্থাৎ "যাহাকে পরমাত্মা বলিয়া উদাহরণ করে" এই শ্রুতিবলেই অব্যক্তাদিশব্দ বিষ্ণু প্রতিপাদক হইতেছে ॥ ৯ ॥

"বসন্তকালে অগ্নিষ্টোম যাগ করিবে" ইত্যাদি কর্ম্মাভিধায়ক শ্রুতির কর্ম্মক্রমাদি বিরোধ হেতু জ্যোতিষ্টোমাদি শব্দের বিষ্ণুপরতা যুক্ত হইতেছে না। এই আশঙ্কায় বলিতেছেন,—জ্যোতিষ্টোমাদি শব্দ কর্ম্মবাচক হইলেও তাহার বিষ্ণুবাচকতাই যুক্ত। জ্যোতিষ্টোমাদি কর্ম্ম এবং তদঙ্গবাচকরূপে প্রসিদ্ধ হইলেও জ্যোতিরাদি শব্দকে হরিবাচক জানিবে। যেহেতু কোন শাখাধ্যায়ীরা এইরূপে অধ্যয়ন করিয়া থাকেন যে, সকল ঋকই হরিপ্রতি-পাদক ॥ ১০ ॥

জ্যোতিঃপ্রভৃতি শব্দের কিরূপে পরমাত্মবাচকতা সম্ভবিতে পারে ? তাহা হইলে কর্ম্মক্রমাদিবিরোধ ও ব্যুৎপত্তির অযোগ হয়, এই আশঙ্কা নিরাসার্থ

॥ ওঁ ॥ ন সংখ্যোপসংগ্রহাদপি নানাভাবাদতিরেকাচ্চ ॥ ওঁ ॥ ১২ ॥

॥ ওঁ ॥ প্রাণাদয়োবাক্যশেষাৎ ॥ ওঁ ॥ ১৩ ॥

---

যস্মিন্ পঞ্চ পঞ্চ জনা আকাশস্তু প্রতিষ্ঠিত ইত্যাদিষু বহুসংখ্যোপসংগ্রহেঽপি ন বিরোধঃ। তস্যৈবাকাশাদিষু নানাভাবাত্তদতিরিক্তস্বরূপবত্বাচ্চ ॥ ১২ ॥

পঞ্চ পঞ্চজনানাহ প্রাণস্য প্রাণমুত চক্ষুষশ্চক্ষুঃ শ্রোত্রস্য শ্রোত্রমন্নস্যান্নং মনসো মন ইতি বাক্যশেষাৎ ॥ ১৩ ॥

---

বলিতেছেন,—সর্ব্বশব্দ পরমাত্মবাচী হইলে ও কর্ম্মক্রমাদির বিরোধ অথবা ব্যুৎপত্তির অযোগ হয় না। যেমন মধুবিদ্যাতে "ইনিই আদিত্য দেবমধুস্বরূপ" ইত্যাদিরূপে পরমাত্মোপাসনার উপদেশে মধ্বাদিবাচকাভাবে বিরোধ নাই, সেইরূপ পরমাত্মার সর্ব্ববাচকত্ব স্বীকারেও কর্ম্মক্রমাদির বিরোধ হয় না। অতএব জানা যাইতেছে যে, হরিই কর্ম্ম ও তদঙ্গবাচী ॥ ১১ ॥

অন্যত্র প্রসিদ্ধ পঞ্চজনাদিশব্দেরও হরিতেই সমন্বয় আছে। সকলশব্দই পরমাত্মবাচী, সুতরাং সকলশব্দের অন্তর্গত পঞ্চজনাদি শব্দও পঞ্চবিংশতিতত্ত্বরূপ পরমাত্মবাচক। বাজসনেয়কে শ্রুত আছে যে, "যাহাঁতে পঞ্চজন ও আকাশ প্রতিষ্ঠিত আছে, তাঁহাকে যিনি জানেন, তিনিই ব্রহ্ম হইতে পারেন" ইত্যাদি প্রমাণে পঞ্চজনাদি শব্দের বিষ্ণুবাচকত্ব জানা যায়। যদিও পঞ্চজনাদি শব্দ বহুত্ব সংখ্যা বিশিষ্ট বস্তুবাচী হউক, কিন্তু ঈশ্বরের বহুত্ব বিরুদ্ধ, কারণ "একমেবাদ্বিতীয়ং" ইত্যাদি শ্রুতিতে ঈশ্বরের বহুত্ব বিরুদ্ধ দেখা যায়, তথাপি পরমেশ্বরে কোন পদার্থেরই ভেদ নাই ; সুতরাং পরমাত্মা আকাশাদি সকল পদার্থস্বরূপ, অতএব তাহাতে বহুত্বসংখ্যার সংগ্রহ আছে। এই নিমিত্তই পরমাত্মাকে পঞ্চজনাদি শব্দবাচক বলিলেও কোন বিরোধ নাই ॥ ১২ ॥

পঞ্চজনাদি শব্দের বিষ্ণুবাচকত্বে বিশেষ হেতু প্রদর্শন আবশ্যক, কারণ বিষ্ণুতে বহুত্বাদির সম্ভব হইলেও তিনি পঞ্চজনাদিশব্দ বাচক হইতে পারেন না, এই আশঙ্কা নিরাসার্থ পঞ্চজনাদির স্বরূপ নিরূপণ করিতেছেন।—

॥ ওঁ ॥ জ্যোতিষৈকেষামসত্যন্নে ॥ ওঁ ॥ ১৪ ॥

॥ ওঁ ॥ কারণত্বেন চাকাশাদিষু যথা ব্যপদিষ্টোক্তঃ ॥ ওঁ ॥ ১৫ ॥

---

তদ্দেবা জ্যোতিষাং জ্যোতিরিত্যনেন কারণানাং পঞ্চকম্ ॥ ১৪ ॥

অবান্তরকারণত্বেনাপি স এবোচ্যতে ইতি বক্তি আকাশাদিষ্ববান্তর-কারণত্বেন স এব স্থিতঃ যথা ব্যপদিষ্টস্তৈব পরস্ত য আকাশে তিষ্ঠন্নিত্যা-দিনা আকাশাদিষূক্তেঃ ॥ ১৫ ॥

---

যাহারা প্রাণাদির প্রাণত্বাদিপ্রদ, তাহারাই পঞ্চজনাদি শব্দে অভিহিত হয় এবং ভগবান্ বিষ্ণুরই বাক্যশেষোক্ত প্রাণাদির প্রাণাদিপ্রদত্ব সম্ভবিতেছে। যিনি প্রাণের প্রাণ, চক্ষুর চক্ষু, শ্রোত্রের শ্রোত্র, মনের মন ইত্যাদি শ্রুতি-প্রমাণে ভগবান্ বিষ্ণুরই পঞ্চজনত্ব জানা যায় ॥ ১৩ ॥

বাক্যশেষোক্ত প্রাণাদির বিষ্ণুত্ব নির্ণীত হইলেও পঞ্চজনের বিষ্ণুত্ব হইতে পারে না, কারণ শেষবাক্যে প্রাণাদি চারিটীমাত্র উক্ত হইয়াছে; সুতরাং বিষ্ণুর পূর্ব্ববাক্য হইতে ভিন্নার্থতা হইতেছে, এই আশঙ্কায় বলিতেছেন,— বাক্য শেষে প্রাণাদি চারিটীমাত্রের উক্তি নাই, মাধ্যন্দিন শাখাতে পঞ্চ-জনেরই উক্তি আছে। অতএব বহু সংখ্যাবিশিষ্ট বস্তু বাচী সকলশব্দই হরির বাচক বলিয়া প্রতিপন্ন হইতেছে ॥ ১৪ ॥

অবান্তরকারণবশতও বিষ্ণুই সর্ব্বশব্দবাচী হইতেছেন। হরি কেবল মূলকারণবাচক আত্মশব্দ বাচ্য নহেন, আকাশাদ শব্দবাচ্যতাও হরিতেই বিদ্যমান আছে। যেহেতু হরিই আকাশাদিতে অবাস্থিতি করেন। শ্রুতিতে লিখিত আছে যে, একমাত্র বিষ্ণুই আকাশে, বায়ুতে, তেজে, বলেতে ও পৃথিবীতে বর্ত্তমান রহিয়াছেন। আর পরমাত্মাহইতেই আকাশ, আকাশ হইতে বায়ু, বায়ু হইতে অগ্নি, অগ্নি হইতে জল, জল হইতে পৃথিবী, পৃথিবী হইতে অন্ন, অন্ন হইতে ঔষধি, ঔষধি হইতে পুরুষ উৎপন্ন হয়, ইত্যাদি শ্রুতিতে বিষ্ণু ভিন্ন আর কাহাকেও জগৎকারণ বলিয়া প্রতীতি হয় না ॥১৫॥

॥ ওঁ ॥ সমাকর্ষাৎ ॥ ওঁ ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ জগদ্বাচিত্বাৎ ॥ ওঁ ॥ ১৭ ॥

॥ ওঁ ॥ জীবমুখ্যপ্রাণলিঙ্গান্নেতি চেত্তদ্ব্যাখ্যাতম্ ॥ ওঁ ॥ ১৮ ॥

---

সর্ব্বশব্দানাং পরমাত্মবাচকত্বে কথমন্যত্র ব্যবহার ইতি অতোঽব্রবীৎ। পরমাত্মবাচিনঃ শব্দা অন্যত্র সমাকৃষ্য ব্যবহ্রিয়তে। পরন্তু বাচকাঃ শব্দাঃ সমাকৃষ্যেত্তরেষ্বপি। ব্যবহ্রিয়ন্তে সততং লোকবেদানুসারত ইতি পাদ্মে ॥১৬॥

তদ্ধি কথং তেষাং শব্দানাং জগতি প্রসিদ্ধিঃ। জগতি ব্যবহারো লোকস্য ন তু পরমাত্মনি তথা। অতো জগতি প্রসিদ্ধিঃ শব্দানাম্ ॥ ১৭ ॥

তদধীনত্বাত্তচ্ছব্দবাচ্যমিত্যুক্তম্। তজ্জীবমুখ্যপ্রাণয়োর্লিঙ্গম্। অস্য যদৈকাংশাভ্যাম্ জীবো জহাত্যথ সা শুষ্যতি বায়ুনা হি সর্ব্বে লোকা নেনী-

---

প্রকরান্তরে সর্ব্ব শব্দের অন্যত্র সমন্বয় আশঙ্কা করিয়া তৎপরিহারার্থ বলিতেছেন।—যদি সকল শব্দই এক পরমাত্মবাচী হইল, তাহাহইলে সেই সকল শব্দের কিরূপে অন্যত্র ব্যবহার হইতে পারে? সর্ব্বদাই অন্যান্য শব্দ পৃথক্ পৃথক্ অর্থে ব্যবহৃত হইতেছে। এই আশাঙ্কায় বক্তব্য এই যে, পরমাত্মবাচী শব্দ সকল সমাকর্ষিত হইয়াই অন্যত্র ব্যবহৃত হইয়া থাকে। পদ্মপুরাণে লিখিত আছে যে, সর্ব্বশব্দই পরমাত্মাবাচক হয়, তাহা হইতে সমাকর্ষণ করিয়া লৌকিকাচার ও বেদ প্রমাণানুসারে শব্দ ব্যবহার করিয়া থাকে ॥ ১৬ ॥

যদি সকল শব্দ পরমাত্মাতেই মুখ্য হইল, তাহাহইলে ঐ সকল শব্দ কিরূপে অমুখ্য জগতে প্রসিদ্ধ হইতে পারে? এই আশঙ্কায় বলিতেছেন।—পরমাত্মা বিষ্ণুই জগদ্বাচী; সুতরাং শব্দসকল পরমাত্মবাচী হইলেও অমুখ্য জগতে তাহার প্রসিদ্ধি বিষয়ে দোষ নাই ॥ ১৭ ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, জগৎ পরমাত্মার অধীন বিধায় তাঁহারই সর্ব্ব শব্দবাচ্যত্ব আছে। ইহাই জীব ও মুখ্যপ্রাণের লিঙ্গস্বরূপ এবং বৃক্ষাদিও জীবের অধীন; সুতরাং জীব ও প্রাণ ইহাদিগেরও সর্ব্বশব্দবাচ্যত্ব হইতে পারে, তাহা নহে। কারণ প্রয়োগকালেই নিমিত্তানুসরণ আবশ্যক। কেবল

॥ ওঁ ॥ অন্যার্থন্তু জৈমিনিঃ প্রশ্নব্যাখ্যানাভ্যামপি চৈবমেকে ॥ ওঁ ॥ ১৯ ॥

---

য়স্তে ইত্যাদি শ্রুতিভ্য ইতি চেৎ ন উপাসনাত্রৈবিধ্যাদিতি ব্যাখ্যাতত্বাৎ ॥ ১৮ ॥

পরমাত্মজ্ঞানার্থং কর্ম্মাদিকমপি বদতীতি জৈমিনিঃ। কস্মিন্নু ভগবো বিজ্ঞাতে সর্ব্বমিদং বিজ্ঞাতং ভবতীতি তস্মৈ হোবাচ দ্বে বিদ্যে বেদিতব্যে কথন্নু ভগবঃ স আদেশো ভবতীতি যথা সৌম্যৈকেন মৃৎপিণ্ডেনেত্যাদিনা প্রশ্নব্যাখ্যানাভ্যাম্! এবমপি চৈকে পঠন্তি। যস্তং ন বেদ কিমৃচা করিষ্যতীতি ॥ ১৯ ॥

---

নিমিত্তমাত্রের সর্ব্বশব্দবাচ্যত্ব কল্পনা করা যায় না। সর্ব্ব পদার্থের জীব ও প্রাণাধীনত্ব হেতু ঐ জীব ও প্রাণের যে মুখ্য বাচ্যত্ব কল্পিত হইয়াছে, তাহা ভগবৎসম্বন্ধবশতঃ হইয়া থাকে, ইহাই ব্যাখ্যাত হইয়াছে ॥ ১৮ ॥

জৈমিনি বলিয়া থাকেন, পরমাত্মজ্ঞানার্থ কর্ম্ম করিবে। কিন্তু কর্ম্মসিদ্ধির প্রয়োজন নাই, ভগবদ্‌জ্ঞানমাত্রেই পুরুষার্থ সিদ্ধি হইতে পারে; সুতরাং কর্ম্ম ব্যর্থ হইতেছে এবং বৈদিকশব্দের কাম্যফলার্থ অপ্রবৃত্তিহেতু তাহাদিগের অন্যত্র সমাকর্ষণে প্রয়োজনাভাব। এই নিমিত্তই জৈমিনি পরমাত্মজ্ঞানার্থ কর্ম্মের প্রয়োজন স্বীকার করেন, তাহাহইলে অন্যের জ্ঞান কিরূপে পরমাত্মজ্ঞানের সাধক হইতে পারে, এই বিষয়ে "কস্মিন্ন ভগবো বিজ্ঞাতে" ইত্যাদি শ্রুতিতে শৌনকপ্রশ্ন ও "দ্বেবিদ্যে বেদিতব্যে" ইত্যাদি অঙ্গিরসব্যাখ্যানহেতু কর্ম্মাদি সফল জানা যায় এবং কিরূপে আমি সকল জানিতে পারি, এইরূপ শ্বেতকেতুর প্রশ্নে একমৃৎপিণ্ডজ্ঞানে ঘটাদি জ্ঞাত হয় এবং পরমাত্মজ্ঞানে সকল পদার্থ বিজ্ঞাত হইয়া থাকে, এইরূপ উদ্দালকব্যাখ্যানে অন্যজ্ঞানেরও পরমাত্মজ্ঞানের প্রয়োজন জানা যায়; সুতরাং কর্ম্মাদিজ্ঞান নিষ্প্রয়োজন নহে ॥ ১৯ ॥

॥ ওঁ ॥ সমাকর্ষাৎ ॥ ওঁ ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ জগদ্বাচিত্বাৎ ॥ ওঁ ॥ ১৭ ॥

॥ ওঁ ॥ জীবমুখ্যপ্রাণলিঙ্গান্নেতি চেত্তদ্ব্যাখ্যাতম্ ॥ ওঁ ॥ ১৮ ॥

---

সর্ব্বশব্দানাং পরমাত্মবাচকত্বে কথমন্যত্র ব্যবহার ইতি অতোঽব্রবীৎ। পরমাত্মবাচিনঃ শব্দা অন্যত্র সমাকৃষ্য ব্যবহ্রিয়ন্তে। পরন্তু বাচকাঃ শব্দাঃ সমাকৃষ্যেত্তরেষ্বপি। ব্যবহ্রিয়ন্তে সততং লোকবেদানুসারত ইতি পাদ্মে ॥১৬॥

তদ্ধি কথং তেষাং শব্দানাং জগতি প্রসিদ্ধিঃ। জগতি ব্যবহারো লোকস্য ন তু পরমাত্মনি তথা। অতো জগতি প্রসিদ্ধিঃ শব্দানাম্ ॥ ১৭ ॥

তদধীনত্বাত্তচ্ছব্দবাচ্যমিত্যুক্তম্। তজ্জীবমুখ্যপ্রাণয়োর্লিঙ্গম্। অস্য যদৈকাংশাভ্যাম্ জীবো জহাত্যথ সা শুষ্যতি বায়ুনা হি সর্ব্বে লোকা নেনী-

---

প্রকরান্তরে সর্ব্ব শব্দের অন্যত্র সমন্বয় আশঙ্কা করিয়া তৎপরিহারার্থ বলিতেছেন।—যদি সকল শব্দই এক পরমাত্মবাচী হইল, তাহাহইলে সেই সকল শব্দের কিরূপে অন্যত্র ব্যবহার হইতে পারে? সর্ব্বদাই অন্যান্য শব্দ পৃথক্ পৃথক্ অর্থে ব্যবহৃত হইতেছে। এই আশাঙ্কায় বক্তব্য এই যে, পরমাত্মবাচী শব্দ সকল সমাকর্ষিত হইয়াই অন্যত্র ব্যবহৃত হইয়া থাকে। পদ্মপুরাণে লিখিত আছে যে, সর্ব্বশব্দই পরমাত্মাবাচক হয়, তাহা হইতে সমাকর্ষণ করিয়া লৌকিকাচার ও বেদ প্রমাণানুসারে শব্দ ব্যবহার করিয়া থাকে ॥ ১৬ ॥

যদি সকল শব্দ পরমাত্মাতেই মুখ্য হইল, তাহাহইলে ঐ সকল শব্দ কিরূপে অমুখ্য জগতে প্রসিদ্ধ হইতে পারে? এই আশঙ্কায় বলিতেছেন।—পরমাত্মা বিষ্ণুই জগদ্বাচী; সুতরাং শব্দসকল পরমাত্মবাচী হইলেও অমুখ্য জগতে তাহার প্রসিদ্ধি বিষয়ে দোষ নাই ॥ ১৭ ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, জগৎ পরমাত্মার অধীন বিধায় তাঁহারই সর্ব্ব শব্দবাচ্যত্ব আছে। ইহাই জীব ও মুখ্যপ্রাণের লিঙ্গস্বরূপ এবং বৃক্ষাদিও জীবের অধীন; সুতরাং জীব ও প্রাণ ইহাদিগেরও সর্ব্বশব্দবাচ্যত্ব হইতে পারে, তাহা নহে। কারণ প্রয়োগকালেই নিমিত্তানুসরণ আবশ্যক। কেবল

॥ ওঁ ॥ অন্যার্থন্তু জৈমিনিঃ প্রশ্নব্যাখ্যানাভ্যামপি চৈবমেকে ॥ ওঁ ॥ ১৯ ॥

---

য়স্তে ইত্যাদি শ্রুতিভ্য ইতি চেৎ ন উপাসনাত্রৈবিধ্যাদিতি ব্যাখ্যাতত্বাৎ ॥ ১৮ ॥

পরমাত্মজ্ঞানার্থং কর্ম্মাদিকমপি বদতীতি জৈমিনিঃ। কস্মিন্নু ভগবো বিজ্ঞাতে সর্ব্বমিদং বিজ্ঞাতং ভবতীতি তস্মৈ হোবাচ দ্বে বিদ্যে বেদিতব্যে কথন্নু ভগবঃ স আদেশো ভবতীতি যথা সৌম্যৈকেন মৃৎপিণ্ডেনেত্যাদিনা প্রশ্নব্যাখ্যানাভ্যাম্! এবমপি চৈকে পঠন্তি। যস্তং ন বেদ কিমৃচা করিষ্যতীতি ॥ ১৯ ॥

---

নিমিত্তমাত্রের সর্ব্বশব্দবাচ্যত্ব কল্পনা করা যায় না। সর্ব্ব পদার্থের জীব ও প্রাণাধীনত্ব হেতু ঐ জীব ও প্রাণের যে মুখ্য বাচ্যত্ব কল্পিত হইয়াছে, তাহা ভগবৎসম্বন্ধবশতঃ হইয়া থাকে, ইহাই ব্যাখ্যাত হইয়াছে ॥ ১৮ ॥

জৈমিনি বলিয়া থাকেন, পরমাত্মজ্ঞানার্থ কর্ম্ম করিবে। কিন্তু কর্ম্মসিদ্ধির প্রয়োজন নাই, ভগবদ্জ্ঞানমাত্রেই পুরুষার্থ সিদ্ধি হইতে পারে; সুতরাং কর্ম্ম ব্যর্থ হইতেছে এবং বৈদিকশব্দের কাম্যফলার্থ অপ্রবৃত্তিহেতু তাহাদিগের অন্যত্র সমাকর্ষণে প্রয়োজনাভাব। এই নিমিত্তই জৈমিনি পরমাত্মজ্ঞানার্থ কর্ম্মের প্রয়োজন স্বীকার করেন, তাহাহইলে অন্যের জ্ঞান কিরূপে পরমাত্মজ্ঞানের সাধক হইতে পারে, এই বিষয়ে "কস্মিন্ন ভগবো বিজ্ঞাতে" ইত্যাদি শ্রুতিতে শৌনকপ্রশ্ন ও "দ্বেবিদ্যে বেদিতব্যে" ইত্যাদি অঙ্গিরসব্যাখ্যানহেতু কর্ম্মাদি সফল জানা যায় এবং কিরূপে আমি সকল জানিতে পারি, এইরূপ শ্বেতকেতুর প্রশ্নে একমৃৎপিণ্ডজ্ঞানে ঘটাদি জ্ঞাত হয় এবং পরমাত্মজ্ঞানে সকল পদার্থ বিজ্ঞাত হইয়া থাকে, এইরূপ উদ্দালকব্যাখ্যানে অন্যজ্ঞানেরও পরমাত্মজ্ঞানের প্রয়োজন জানা যায়; সুতরাং কর্ম্মাদিজ্ঞান নিষ্প্রয়োজন নহে ॥ ১৯ ॥

॥ ওঁ ॥ বাক্যান্বয়াৎ ॥ ওঁ ॥ ২০ ॥

॥ ওঁ ॥ প্রতিজ্ঞাসিদ্ধের্লিঙ্গমাশ্মরথ্যঃ ॥ ওঁ ॥ ২১ ॥

॥ ওঁ ॥ উৎক্রমিষ্যত এবং ভাবাদিত্যৌড়ুলোমিঃ ॥ ওঁ ॥ ২২ ॥

---

বাক্যস্থাপ্যেবমন্বয়ো যুজ্যতে পৃথক্ স্থিতস্থাপি পরমাত্মনঃ ॥ ২০ ॥

নান্যঃ পন্থা বিদ্যতে অয়নায়েতি প্রতিজ্ঞাসিদ্ধের্লিঙ্গত্বেন কর্ম্মাদিকমুচ্যত ইত্যাশ্মরথ্যঃ । যস্মাদেবমনিত্যফলমন্যস্তস্মান্নান্যঃ পন্থা ইতি । ২১ ॥

উৎক্রমিষ্যতো মুমুক্ষোঃ কর্ম্মাদিনা ভাব্যং সাধনসাধনত্বেন অতস্তদ্বক্তী-ত্যৌড়ুলোমিস্মন্যতে । ২২ ॥

---

পরমাত্মজ্ঞানার্থ কর্ম্মাদিজ্ঞান আবশ্যক, ইহা বক্তব্য নহে । তাহাহইলে অন্য কিছু না বলিয়া কেবল পরমাত্মামাত্র কথনেও তজ্জ্ঞানের সম্ভব হইতে পারে, এই আশঙ্কার নিরাসার্থ বলিতেছেন ।—অন্যবচনজ্ঞানেও ভগবদ্জ্ঞান হইতে পারে । কিন্তু অন্যবচনে পদান্বয়ই যুক্ত হয়, বাক্যান্বয় যুক্ত হয় না। এবং অন্যবাচ্যতাস্বীকার করিলেও বাক্যের পরমাত্মার সহিত অন্বয় যুক্ত হয় । পৃথক্ পৃথক্ অর্থেই বাক্যান্বয় হইয়া থাকে, বাচকতারূপে স্থিত বাক্যের ভগবৎপরত্ব আছে। অতএব বাক্যান্বয় সিদ্ধির নিমিত্ত অন্যবচনজ্ঞান যুক্ত বলিয়া বোধ হয় । ২০ ॥

অন্য বচনেরও পরমাত্মজ্ঞানার্থতা উক্ত হইয়াছে, ইহা কি প্রকারে সম্ভবিতে পারে ? এই আশঙ্কায় বলিতেছেন,—জ্ঞানই মোক্ষের কারণ, অন্য কিছুই মোক্ষসাধন নহে, এইরূপ প্রতিজ্ঞা সিদ্ধির নিমিত্ত কর্ম্মাদি কথিত হয়, এইনিমিত্ত আশ্মরথ্যাচার্য্য কর্ম্মাদিবচনেরও সাধনোপযোগিতা স্বীকার করেন। যেহেতু কর্ম্মাদি অনিত্য ফল প্রদানকরে, অতএব কর্ম্ম মোক্ষ সাধন নহে ; সুতরাং জ্ঞানের মোক্ষার্থতা প্রতিজ্ঞাযুক্ত হইতেছে ॥ ২১ ।

প্রকারান্তরে অন্য বচনের জ্ঞানোপযোগিতা প্রদর্শন করিতেছেন ।—আচার্য্যপ্রবর ঔড়ুলোমি বলেন, অবশ্য মোক্ষার্থ জ্ঞানের অপেক্ষা আছে, এইরূপ বলিলে তাহা কিরূপে সিদ্ধ হইতে পারে ? এই অপেক্ষাতে জ্ঞানাদি কথিত হয়, জ্ঞানদ্বারা মোক্ষাভিলাষীর পক্ষেও কর্ম্মাদির জ্ঞানসাধনতা আছে,

॥ ওঁ ॥ অবস্থিতেরিতি কাশকৃৎস্নঃ ॥ ওঁ ॥ ২৩ ॥

॥ ওঁ ॥ প্রকৃতিশ্চ প্রতিজ্ঞাদৃষ্টান্তানুপরোধাৎ ॥ ওঁ ॥ ২৪ ॥

---

সর্ব্বং পরমাত্মন্যবস্থিতৰ্মিতি বক্তুং তদ্বচনমিতি কাশকৃৎস্নঃ। কৃষ্ণদ্বৈপায়নমতাদেকদেশবিদঃ পরে। প্রবদন্তি যথা প্রাজ্ঞং ন বিরোধঃ কথঞ্চনেতি পাদ্মে ॥ ২৩ ॥

স্ত্রীশব্দা অপি তস্মিন্নেবেত্যাহ হন্তৈতমেব পুরুষং সর্ব্বাণি নামান্যভিবদন্তি। যথা নদ্যঃ স্যন্দমানাঃ সমুদ্রায়ণাঃ সমুদ্রমভিবিশন্ত্যেবমেবৈতানি নামানি সর্ব্বাণি পুরুষমভিসংবিশন্তীতি প্রতিজ্ঞাদৃষ্টান্তানুপরোধাৎ প্রকৃতিশব্দবাচ্যোঽপি স এব ॥ ২৪ ॥

---

অতএব জ্ঞানোৎপত্তিতে কর্ম্মাদির উপযোগিতা আছে, ইহাই বলিয়া থাকেন ॥ ২২ ॥

অন্যরীতি অবলম্বন করিয়া কর্ম্মাদি বচনের ভগবদ্‌জ্ঞানোপযোগিতা প্রদর্শন করিতেছেন,—সর্ব্বথাই মোক্ষার্থ জ্ঞানের অপেক্ষা করে, অর্থাৎ কর্ম্মাদি দ্বারা অন্তঃকরণের শুদ্ধি হয় এবং অন্তঃকরণ শুদ্ধ হইলেই মোক্ষ হইতে পারে। যেহেতু পরমাত্মা সর্ব্বাধার বলিয়া তাহাতেই সর্ব্বকর্ম্মাদি অবস্থিত আছে, অতএব সর্ব্বাধার রূপে তাহাকে জানিবে, এইরূপে অন্য বচনের পরমাত্মজ্ঞানোপযোগিতা কাশকৃৎস্নাচার্য্য স্বীকার করিয়া থাকেন। উক্ত জৈমিনি প্রভৃতির মতই স্বমত বলিয়া গণ্য হয়, যেহেতু এক বেদেরই অনেকমত প্রসিদ্ধ অছে, যেহেতু মুনিদিগের মতই ভগবন্মত। পদ্মপুরাণে লিখিত আছে যে, কৃষ্ণদ্বৈপায়ন মতের এক দেশবাদীরা স্বস্ব প্রজ্ঞা অনুসারে পৃথক্ পৃথক্ মত প্রকাশ করিয়াছেন, ঐ সকলই ভগবন্মত বলিয়া কোন বিরোধ নাই। অতএব জানা যায় যে, হরিই সর্ব্বশব্দ প্রতিপাদ্য ॥ ২৩ ॥

স্ত্রীলিঙ্গস্বরূপে অন্যত্র প্রসিদ্ধ স্ত্রীশব্দ সকলও পরমাত্মপ্রতিপাদক হয়, যেহেতু সকল প্রকার নামই সেই পরমাত্মপুরুষের অভিধায়ক, আর প্রকৃত্যাদি শব্দও সর্ব্বান্তর্গত বলিয়া শ্রুত আছে, প্রকৃত্যাদি শব্দের স্ত্রীলিঙ্গ হেতু পুরুষযোগ অসম্ভব হইলেও "প্রকৃত্যাদি স্ত্রীশব্দবাচ্য ঈশ্বর" এই শ্রুতিতে

॥ ওঁ ॥ অভিধ্যোপদেশাচ্চ ॥ ওঁ ॥ ২৫ ॥

॥ ওঁ ॥ সাক্ষাচ্চোভয়াম্নানাৎ ॥ ওঁ ॥ ২৬ ॥

---

মায়ান্তু প্রকৃতিং বিদ্যান্মায়িনং চ মহেশ্বরম্। মহামায়েত্যবিদ্যেতি নিয়তির্ম্মোহিনীতি চ। প্রকৃতির্ব্বাসনেত্যেব তবেচ্ছানন্ত কথ্যত ইতি বচনাদভিধ্যৈব চ প্রকৃতিশব্দেনোচ্যতে। সোঽভিধ্যা স প্রকৃতিঃ স প্রজ্ঞা স আনন্দ ইতি শ্রুতেরভিধ্যা চ স্বরূপমেব। ধ্যায়তি ধ্যানরূপাসৌ সুখী সুখমতীব চ। পরমৈশ্বর্য্যযোগেন বিরুদ্ধার্থতয়েষ্যত ইতি ব্রহ্মাণ্ডে। এষ-স্ত্র্যেষ পুরুষ এষ প্রকৃতিরেষ আত্মৈষ ব্রহ্মৈষ লোক এষ আলোকো যোঽসৌ হরিরাদিরনাদিরনন্তোঽন্তঃ পরমঃ পরাদ্বিশ্বরূপ ইতি পৈঙ্গিশ্রুতৌ সাক্ষাদেব প্রকৃতিপুরুষত্বাম্নানাৎ ॥ ২৫ ২৬ ॥

---

পুরুষের অশেষনামবাচ্যতা আছে। যেমন নদীসকল সমুদ্র পরায়ণ হইয়া সমুদ্রে প্রবেশ করে, সেইরূপ সকল নামই পুরুষে প্রবিষ্ট হইয়া থাকে, ইত্যাদি প্রতিজ্ঞা দৃষ্টান্তানুরোধে প্রকৃতিশব্দ বাচ্যও হরিই জানিবে ॥ ২৪ ॥

পূর্ব্ব সূত্রে উক্ত হইয়াছে যে, প্রকৃতিশব্দও পরমাত্মবাচী। এই স্থলে প্রকৃতিশব্দ প্রধান স্ত্রী বুঝাইতেছে এবং সেই প্রধান স্ত্রীশব্দ ও হরির বাচক, ইহাই যুক্ত্যন্তর প্রদর্শনপূর্ব্বক, প্রতিপাদন করিতেছেন। "মায়াকেই প্রকৃতি এবং যিনি মায়াবান্ তাঁহাকে মহেশ্বর বলিয়া জানিবে। সেই প্রকৃতিই মহামায়া, অবিদ্যা, নিয়তি ও মোহিনীশব্দে অভিহিত হয়েন" ইত্যাদিশ্রুতে এবং "হে অনন্ত! প্রকৃতি ও বাসনা ইহাদিগকে তোমার ইচ্ছা বলা যায়" ইত্যাদি স্মৃতিতে পরমেশ্বরের ইচ্ছাতে প্রকৃতিশব্দবাচ্যতোপদেশ হেতু পর-মাত্মাও প্রকৃতিশব্দবাচ্য হইতেছেন। "তিনিই অভিধ্যা, তিনিই প্রকৃতি নিতিই প্রজ্ঞা, তিনিই আনন্দ" ইত্যাদি শ্রুতিতে প্রতিপন্ন হইতেছে, ইচ্ছা-শব্দ প্রকৃতিবাচ্য হইলেও তাহার পরমাত্মবাচকত্বে বিরোধ নাই। ব্রাহ্মাণ্ড-পুরাণে লিখিত আছে, তিনি ধ্যান করেন; তিনিই ধ্যানস্বরূপ এবং তিনিই সুখী ও তিনিই সুখস্বরূপ পরমৈশ্বর্য্যযোগবগত পরমাত্মাতে এইসকল বিরুদ্ধ ধর্ম্মই সম্ভবিতেছে"। "ইনিই স্ত্রী, ইনিই পুরুষ, ইনি প্রকৃতি, ইনিই আত্মা,

॥ ওঁ ॥ আত্মকৃতেঃ পরিণামাৎ ॥ ওঁ ॥ ২৭ ॥

---

প্রকর্ষেণ করোতীতি প্রকৃতিরিতি যোগাচ্চ প্রকৃতাবনুপ্রবিশ্য তাং পরি-ণাম্যেতৎ পরিণামনিয়ামকত্বেন তত্র স্থিত্বাত্মনো বহুধাকরণাৎ অথ হৈষ আত্মা প্রকৃতিমনুপ্রবিশ্যাত্মানং বহুধা চকার তস্মাৎ প্রকৃতিরিত্যাচক্ষত ইতি ভাল্লবেয়শ্রুতিঃ। অবিকারোঽপি পরমঃ প্রকৃতিস্তু বিকারিণী। অনুপ্রবিশ্য গোবিন্দঃ প্রকৃতিশ্চাভিধীয়ত ইতি নারদীয়ে। ন চান্যৎ কল্প্যন্ অপ্রমাণকত্বাৎ ॥ ২৭ ॥

---

ইনিই ব্রহ্ম, ইনিই লোক, ইনিই আলোক। যিনি হরি, আদি, অনাদি অনন্ত। অতএব তিনিই পরাৎপর বিশ্বরূপ" ইত্যাদি পৌঙ্গীশ্রুতিতে সাক্ষাৎ প্রকৃতিপুরুষস্বরূপই পরমাত্মা; সুতরাং প্রকৃতিশব্দেও পরমাত্মা বিষ্ণুই কথিত হইতেছেন ॥ ২৫-২৬ ॥

শ্রুতিতে হরির প্রকৃতিশব্দবাচ্যত্ব উক্ত হইলেও নিমিত্তাভাবপ্রযুক্ত তাহা কিরূপে যুক্ত হইতে পারে? এই আশঙ্কায় বলিতেছেন,—পরমাত্মাতে প্রকৃতিশব্দ বৃত্তিতে নিমিত্ত আছে, কারণ "যিনি প্রকৃষ্টরূপে কার্য্যনির্ব্বাহ করেন, তিনিই প্রকৃতি।" এইরূপ যোগার্থবশত পরমাত্মাতে প্রকৃতিশব্দের বৃত্তি হইতেছে। "প্রকৃতির স্বতঃসিদ্ধ পরিণামসামর্থ্য নাই, অতএব তাহার অনুকূলতারূপ নিমিত্তীভূত পরমাত্মা সেই প্রকৃতিতে প্রবেশ করিয়া মহত্তত্ত্বাদিরূপে প্রকৃতিকে পরিণামিত করেন। প্রকৃতির পরিণামের পর মহ-তত্ত্বাদি প্রেরণার্থ আত্মাকে বহুধা বিভক্ত করেন" ইত্যাদি শ্রুতিপ্রমাণে বিষ্ণুরই প্রকৃষ্টরূপকৃতি জানা যায়। ভাল্লবেয় শ্রুতিতে লিখিত আছে যে, পরমাত্মা প্রকৃতিতে প্রবেশপূর্ব্বক তাহাকে পরিণামিত করিয়া তৎপরিণামে প্রেরকত্বরূপে আত্মাকে বহুধা করিয়াছেন। অতএব পরমাত্মাই প্রকৃতি শব্দবাচ্য এবং তাহাকেই প্রকৃতি বলা যায়। নারদীয়পুরাণে লিখিত আছে যে, পরমাত্মা অধিকারী, প্রকৃতি বিকারিণী। গোবিন্দ সেই প্রকৃতিতে প্রবেশ করেন বলিয়াই তিনি প্রকৃতিশব্দে অভিহিত হয়েন, অন্য কিছুই কল্পনা করা

॥ ওঁ ॥ যোনিশ্চ হি গীয়তে ॥ ওঁ ॥ ২৮ ॥

॥ ওঁ ॥ এতেন সর্ব্বে ব্যাখ্যাতা ব্যাখ্যাতাঃ ॥ ওঁ ॥ ২৯ ॥

ইতি বৈয়াসিক্যব্রহ্মসূত্রে প্রথমাধ্যায়স্য
চতুর্থঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৪ ॥

ইতি প্রথমোঽধ্যায়ঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

অব্যবধানেনোৎপত্তিদ্বারত্বঞ্চ প্রকৃতিত্বং তচ্চাস্যৈব হি গীয়তে। যদ্ভূত-যোনিং পরিপশ্যন্তি ধীরা ইতি। ব্যবধানে প্রসূতিস্তু পুংস্ত্বং বিদ্বদ্ভিরিষ্যতে। স্মৃতিরব্যবধানেন প্রকৃতিত্বমিতি স্থিতিঃ। উভয়াত্মকসূতিত্বাদ্বাসুদেবঃ পরঃ পুমান্। প্রকৃতিঃ পুরুষশ্চেতি শব্দৈরেকোঽভিধীয়ত ইতি ব্রহ্মাণ্ডে ॥ ২৮ ॥

এতেন সর্ব্বে শূন্যাদি শব্দা অপি ব্যাখ্যাতাঃ। এষ হ্যেব শূন্য এষ হ্যেব তুচ্ছ এষ হ্যেবাভাব এষ হ্যেবাব্যক্তোঽদৃশ্যোঽচিন্ত্যো নির্গুণশ্চেতি মহোপ-

---

যায় না, অর্থাৎ প্রমাণাভাববশত ব্রহ্মভিন্ন অন্যকে জগদুপাদান বলা যায় না, কেবল ব্রহ্মই জগতের উপাদান ॥ ২৭ ॥

প্রকৃতিই অব্যবধানে উৎপত্তির প্রতিকারণ, সেই কারণতাও পর-মাত্মারই যুক্ত হইতেছে।—স্বদেহ হইতে যে, অপত্যোৎপাদকতা শক্তি, তাহাই স্ত্রীলিঙ্গ প্রয়োগের নিমিত্ত; যেহেতু পণ্ডিতগণ তাহাকে ভূতযোনি বলিয়া জানেন, ব্রহ্মাণ্ডপুরাণে লিখিত আছে যে, ব্যবধানরূপে যে জগৎপ্রসূতিত্ব তাহাই পুংস্ত্ব এবং অব্যবধানরূপে যে জগৎপ্রসূতিত্ব তাহাই প্রকৃতিত্ব, এই উভয় শক্তিবশত এক বাসুদেবই প্রকৃতি ও পুরুষশব্দে অভিহিত হয়েন। অতএব প্রতিপন্ন হইতেছে যে, বিষ্ণুই অশেষ স্ত্রীশব্দ বাচ্য ॥ ২৮ ॥

পূর্ব্বোক্ত কারণবশতঃ শূন্যাদি সকল শব্দই ভগবদ্বিষ্ণুবিষয়ক বলিয়া প্রতিপাদিত হইল। মহোপনিষদে লিখিত আছে যে, ইনিই শূন্য, ইনিই

নিষদি। শম্বলং কুরুতে বিষ্ণুরদৃশ্যঃ সন্ পরঃ স্বয়ম্। তস্মাচ্ছূন্যমিতি প্রোক্তস্তোদনাত্তুচ্ছ উচ্যতে। নৈষ ভাবয়িতুং যোগ্যঃ কেনচিৎ পুরুষোত্তমঃ। অতো ভাবং বদন্ত্যেনং নাশ্যত্বান্নাশ ইত্যপি। সর্ব্বস্য তদধীনত্বাত্তত্তচ্ছব্দাভিধেয়তা। অন্যেষাং ব্যবহারার্থমিষ্যতে ব্যবহর্ত্তৃভিরিতি মহাকৌর্ম্মে। এতেন তদধীনত্বাদযুক্তযুক্তিসমুদায়েন। অবধারণার্থং সর্ব্বস্যাপ্যুক্তস্যাধ্যায়মূলতঃ। দ্বিরুক্তিং কুর্ব্বতে প্রজ্ঞা অধ্যায়ান্তে বিনির্ণয়ে। ইতি বরাহসংহিতায়াম্ ॥২৯॥

ইতি শ্রীমদানন্দতীর্থবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে প্রথমাধ্যায়স্য
চতুর্থঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৪ ॥

ইতি প্রথমোঽধ্যায়ঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

তুচ্ছ, ইনিই অভাব, ইনিই অব্যক্ত, অদৃশ্য, অচিন্ত্য ও নির্গুণ। মহাকৌর্ম্মে লিখিত আছে যে, ভগবান্ স্বয়ং বিষ্ণু অদৃশ্য হইয়া আত্মসুখ হইতে সকলের সুখকে অল্প করেন, এই নিমিত্ত তাঁহাকে শূন্য বলে, আর তিনি সকলকে তোদন (প্রেরণ) করেন, এইহেতু তাঁহাকে তুচ্ছ বলিয়া থাকে। কেহই এই পুরুষোত্তমকে উৎপাদন করিতে সমর্থ হয়েন না, এই নিমিত্ত তিনি অভাব শব্দবাচ্য ও তিনি সকলের অভক্ষ্য এইহেতু নাশশব্দে অভিহিত হয়েন। সকল পদার্থই ভগবান বিষ্ণুর অধীন, এইহেতু সেই সেই পদার্থবাচক শব্দ সকলও বিষ্ণুবাচক হইতেছে। কেবল ব্যবহারকারীর ব্যবহারের নিমিত্ত অন্যান্যার্থে শব্দপ্রয়োগ করিয়া থাকেন। অতএব জগতের জন্মাদি কর্ত্তৃত্বপ্রভৃতি অনন্ত গুণসকল বিষ্ণুতেই সিদ্ধ হইতেছে। বরাহসংহিতাতে লিখিত আছে যে,— অধ্যায়ের মূল হইতে অন্তপর্য্যন্ত লিখিত বিষয় সকলের অবধারণার্থ প্রাজ্ঞব্যক্তিরা প্রতি অধ্যায়ের অন্তে দ্বিরুক্তি করিয়া থাকেন ॥ ২৯ ॥

ইতি প্রথম অধ্যায়ের চতুর্থ পাদ সমাপ্ত ॥ ৪ ॥

ইতি প্রথম অধ্যায় সমাপ্ত ॥ ১ ॥

# দ্বিতীয়োঽধ্যায়ঃ।

## প্রথমঃ পাদঃ।

—oo—

॥ ওঁ ॥ স্মৃত্যনবকাশদোষপ্রসঙ্গ ইতি চেন্নান্যস্মৃত্য-
নবকাশদোষপ্রসঙ্গাৎ ॥ ১ ॥

॥ ওঁ ॥ ইতরেষাঞ্চানুপলব্ধেঃ ॥ ওঁ ॥ ২ ॥

---

উক্তেঽর্থে বিরোধং দর্শয়ত্যনেনাধ্যায়েন। প্রথমপাদে যুক্ত্যবিরোধং প্রথমতঃ স্মৃত্যবিরোধং দর্শয়তি। সর্ব্বজ্ঞা রুদ্রাদয়ঃ অতস্তেষাং বচনবিরোধেঽপ্রামাণ্যমেব স্যাদিতি চেৎ ন অন্যস্মৃতীনাং বিষ্ণ্বাদিভির্নিতরাং সর্ব্বজ্ঞৈরেব কৃতত্বাচ্ছ্রুতেরাধিক্যং সিধ্যতি ॥ ১ ॥

ইতরেষাং তাসু স্মৃতিযুক্তানাং ফলাদীনাং প্রত্যক্ষতোঽনুপলব্ধেরপ্রামাণ্যং তাসাং যুক্তং চ শব্দের্ন ভাগোপলব্ধিরঙ্গীকৃতা ॥ ২ ॥

---

প্রথম অধ্যায়ে অশেষ শাস্ত্র প্রমাণদ্বারা হরির জগজ্জন্মাদিকর্ত্তৃত্ব প্রতিপাদিত হইয়াছে, কিন্তু সেই সকল প্রমাণ যুক্তিবিরুদ্ধ; সুতরাং তাহা জ্ঞানিগণের উপাদেয় হইতে পারে না, অতএব এই অধ্যায়ে সূত্রকার সেই সকল প্রমাণে যুক্তির অবিরোধপ্রদর্শন করিতেছেন, এই দ্বিতীয় অধ্যায়ের প্রথম পাদে যুক্তির অবিরোধ প্রতিপাদন করিবেন, তন্মধ্যে প্রথমত স্মৃতির অবিরোধ দেখাইতেছেন।—রুদ্রাদিরা সর্ব্বজ্ঞ, তাহাদিগের বাক্য বিরোধে প্রমাণ নাই; সুতরাং পাশুপতাদিশ্রুতি কথিত রুদ্রাদির জগজ্জন্মাদিকর্ত্তৃত্ব হইতে পারে, ইহা বক্তব্য নহে; কারণ অন্যান্য স্মৃতিসকলই বিষ্ণ্বাদি সর্ব্বজ্ঞ কর্ত্তৃক নির্ম্মিত, অতএব শ্রুতির আধিক্যবশত বিষ্ণুরই জগৎকর্ত্তৃত্ব সিদ্ধি হইতেছে ॥ ১ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে, বৈষ্ণব শ্রুতি আপ্তপ্রণীত বলিয়া তাহার প্রাবল্য হেতু বিষ্ণুরই জগৎকর্ত্তৃত্ব সিদ্ধ আছে। ইহা যুক্তিযুক্ত হইতেছে না, কারণ

॥ ওঁ ॥ এতেন যোগঃ প্রত্যুক্তঃ ॥ ওঁ ॥ ৩ ॥

---

যোগফলং প্রত্যক্ষোপলব্ধিরিতি ন মন্তব্যম্। উক্তাভ্যাসে তত্তৎকাল এব ফলাদৃষ্টেঃ। নৈবংশ্রুতেস্তদনুসারিত্বাচ্চ। ন হি নিত্যদোষাঃ কল্প্যাঃ স্বতশ্চ প্রামাণ্যং অন্যথানবস্থিতেঃ। ন চক্ষুর্ন শ্রোত্রং ন তর্কো ন স্মৃতির্বেদো হ্যেবৈনং বেদয়ন্তীতি ভাল্লবেয়শ্রুতেশ্চ। নিত্যত্বঞ্চ শব্দাদেব প্রতীয়তে। বাচাবিরূপনিত্যয়েত্যাদৌ। অনাদিনিধনা নিত্যেতি চ স্মৃতিঃ। ৩ ॥

---

বৈষ্ণবশ্রুতির প্রাবল্যহেতু কেবল বিষ্ণুর জগৎকর্ত্তৃত্ব স্বীকার করিবে। পাশুপতাদি স্মৃতির অপ্রমাণ্য হয়। এই আশঙ্কা নিরাসার্থ কহিতেছেন,—অন্যান্য স্মৃতি সমূহে যে সকল ফল উক্ত আছে, সেই সকল ফলের প্রত্যক্ষরূপে উপলব্ধি হয় না. অতএব সেই সকল স্মৃতির অপ্রমাণ্যই যুক্ত হইতেছে। যদিও পাশুপতাদিশ্রুতি বিহিত নিষিদ্ধাচরণের অনর্থ ফলের প্রত্যক্ষত উপলব্ধি আছে, তথাপি সূত্রাকার ভাগত প্রত্যক্ষোপলব্ধি স্বীকার না করিয়াই স্বমত স্থাপন করিয়াছেন ॥ ২ ॥

যদিও অপ্রত্যক্ষবশত অবৈষ্ণব স্মৃতির অপ্রামাণ্য হউক, তথাপি সর্ব্বপ্রকার অবৈষ্ণব শ্রুতির অপ্রামাণ্য স্বীকার করা যায় না, কারণ যোগ স্মৃত্যুক্ত ফলের প্রত্যক্ষ হইয়া থাকে। এই আশঙ্কায় বলিতেছেন,—যোগোক্তস্বেদন, গাত্রভঙ্গাদি ফলের প্রত্যক্ষরূপে উপলব্ধি হইলেও তাহা যোগাভ্যাসকালেই দৃষ্ট হয়। অতএব অবৈদিক স্মৃতির অপ্রামাণ্য হেতু শ্রুত্যুক্ত বিষ্ণুর জগৎকারণত্বসিদ্ধির অবিরোধ হইতেছে। শ্রুতিও তদনুসারী স্মৃতির উক্ত প্রকার অনুপলব্ধি হইলেও তাহার অপ্রামাণ্য হয় না, কারণ শ্রুতি সকলই নিত্য; সুতরাং কখন নিত্যের দোষ কল্পনা করা যায় না, স্বভাবতই তাহার প্রামাণ্য আছে। ভাল্লবেয় শ্রুতিতে লিখিত আছে যে, চক্ষু, কর্ণ, তর্ক, স্মৃতি ও বেদ ইহারা সেই পরমাত্মাকে জানাইয়া দিতে পারে না। তাহার নিত্যতা শব্দবশতই প্রতীত হইতেছে ॥ ৩ ॥

॥ ওঁ ॥ ন বিলক্ষণত্বাদস্য তথাত্বঞ্চ শব্দাৎ ॥ ওঁ ॥ ৪ ॥

॥ ওঁ ॥ অভিমানিব্যপদেশস্তু বিশেষানুগতিভ্যাম্ ॥ ওঁ ॥ ৫ ॥

---

অধিকারিণাং ফলং ভবিষ্যৎপুরাণে চ। ঋগ্‌যজুঃসামাথর্ব্বাখ্যা মূল-রামায়ণং তথা। ভারতং পঞ্চরাত্রঞ্চ বেদা ইত্যেব শব্দিতাঃ। পুরাণানি চ যানীহ বৈষ্ণবানি বিদো বিদুঃ। স্বতঃপ্রামাণ্যমেতেষাং নাত্র কিঞ্চিদ্বিচার্য্যতে। যদ্‌যেষূক্তং ন দৃশ্যেত পূর্ব্বকর্ম্মাত্র কারণম্। না প্রামাণ্যং ভবেদেষাং দৃশ্যতে হ্যধিকারতঃ। ইতঃ প্রামাণ্যমন্যেষাং ন স্বতস্তু কথঞ্চন। অদৃশ্যোক্তৌ ততস্তেষামপ্রামাণ্যং ন সংশয় ইতি ॥ ৪ ॥

মৃদব্রবীদাপোঽব্রুবন্নিত্যাদি বচনাদ্‌যুক্তিবিরুদ্ধো বেদ ইত্যতোঽব্রবীৎ। মৃদাদ্যভিমানিদেবতৈব তত্র ব্যপদিশ্যতে। তেষাঞ্চেতরেভ্যো বিশিষ্টং সামর্থ্যমনুগতিশ্চ সর্ব্বত্র। অতস্তাসাং সর্ব্বমুক্তং যুজ্যতে ॥ ৫ ॥

---

বৈষ্ণবশ্রুতির বিলক্ষণত্বপ্রযুক্ত তাহার অপ্রামাণ্য কল্পনা করা যায় না, কারণ শব্দবশতঃ তাহার প্রামাণ্য আছে। ভবিষ্যৎপুরাণে লিখিত আছে যে, ঋক্, যজু, সাম ও অথর্ব্ব এই বেদচতুষ্টয়, মূল রামায়ণ, ভারত ও পঞ্চরাত্র ইহারাই বেদশব্দে কীর্ত্তিত হয়। আর যে সকল বৈষ্ণবপুরাণ প্রসিদ্ধ আছে, স্বভাবতই তাহাদিগের প্রামাণ্য জানা যায়, অতএব তাহাতে কোন বিচার কর্ত্তব্য নহে। যাহাতে যেটী উক্ত নাই, তাহার প্রতিপূর্ব্বকর্ম্মই কারণ বলিয়া জানা যায়, ইহা হইতে অন্যসকলের প্রামাণ্য প্রতীত হয়, তাহাদিগের স্বভাবতঃ প্রামাণ্য নাই; সুতরাং অন্যান্য সকলই অপ্রমাণ রূপে প্রতীয়মান হয়, তাহাতে সংশয় নাই ॥ ৪ ॥

বেদপ্রমাণহেতু বিষ্ণুর জগৎকারণত্ব উক্ত হইয়াছে, কিন্তু সেই বেদের প্রামাণ্য হইতেছে না, কারণ "মৃত্তিকা কথা কহিয়াছে, জল বাক্য বলিয়াছে, তেজ দর্শন করিয়াছে" ইত্যাদি শ্রুতিতে মৃদাদির বাক্যকথন উক্ত আছে। পরন্তু জড়ত্বপ্রযুক্ত মৃদাদির বাক্যকথনশক্তি নাই। এই সকল কারণে বেদের অপ্রামাণ্য জানা যায়; সুতরাং ঐ শ্রুতির প্রামাণ্যবশতঃ বিষ্ণুর জগৎ কারণত্ব সম্ভবিতেছে না, এই আশঙ্কায় কহিতেছেন।—মৃত্তিকা

॥ ওঁ ॥ দৃশ্যতে তু ॥ ওঁ ॥ ৬ ॥

॥ ওঁ ॥ অসদিতি চেন্ন প্রতিষেধমাত্রত্বাৎ ॥ ওঁ ॥ ৭ ॥

---

তাসাং সামর্থ্যং মহদ্ভির্ভবিষ্যৎপুরাণে। পৃথিব্যাদ্যভিমানিন্যো দেবতাঃ প্রথিতৌজসঃ। অচিন্ত্যাঃ শক্তয়স্তাসাং দৃশ্যন্তে মুনিভিশ্চ তাঃ। তাশ্চ সর্ব্বা গতা নিত্যং বাসুদেবৈকসংশ্রয়া ইতি ॥ ৬ ॥

অসদেবেদমগ্র আসীৎ। অসতঃ সদজায়তেত্যাদিনা ঽসতঃ কারণত্বোক্তের্ব্বিরোধ ইত্যতো বক্তি। প্রতিষেধমাত্রত্বান্নাসতঃ কারণত্বং যুক্তম্। অসতঃ কারণত্বাদযুক্তিবিরুদ্ধং বেদবাক্যমিত্যেতদত্র নিষিধ্যতে। সর্ব্বশব্দানাং ব্রহ্মণি সমন্বয়েঽপি তদধীনত্বাদর্থবদিত্যাদিত্যাদিনা মুখ্যত্বেনান্যস্যাপি বাচ্যত্বাঙ্গীকারাদুভয়তঃ প্রাপ্তিঃ। তথা চ শ্রুতিপ্রাপ্তমেবাসত্ত্বমত্র নিষিধ্যতে সমস্তোপরি নিষেধাৎ অর্থাদযুক্তিবিরোধোঽত্র নিরাক্রিয়তে ॥ ৭ ॥

---

প্রভৃতির অভিমানী দেবতা বিশেষের ব্যপদেশবশত ঐরূপ শ্রুতির উপপত্তি হয়। মৃত্তিকাভিমানী দেবতার বাক্যকথনশক্তি আছে, অতএব উক্ত শ্রুতি বিরুদ্ধ নহে ॥ ৫ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, মৃত্তিকাদির অভিমানী দেবতা আছে, কিন্তু তাহাতেও দোষের পরিহার হইতেছে না, কারণ মৃত্তিকাদির অভিমানী দেবতা থাকিলেও তাহাদিগের বাক্যকথন শক্তি বিষয়ে প্রমাণ নাই, এই আশঙ্কায় বলিতেছেন।—মহদ্ব্যক্তিরা মৃদাদ্যভিমানী দেবতাদিগের সামর্থ্য দর্শন করিয়া থাকেন। ভবিষ্যৎপুরাণে লিখিত আছে যে, পৃথিব্যাদিতে প্রথ্যাতযশা দেবতা বিদ্যমান আছেন, তাহাদিগের শক্তি অচিন্ত্য কেবল মুনিগণই ঐ সকল শক্তি প্রত্যক্ষ করিতে পারেন। আর ঐ সকল দেবতারাও বাসুদেবকেই আশ্রয় করিয়া রহিয়াছেন ॥ ৬ ॥

প্রমাণাভাবহেতু বিষ্ণুর জগৎকারণত্ব যুক্তিযুক্ত হইতেছে না। যদি বল, "যাহা হইতে এই ভূতসকল উৎপন্ন হইয়াছে" ইত্যাদি শ্রুতিই বিষ্ণুর জগৎকারণত্বে প্রমাণরূপে বিদ্যমান আছে, তাহাও বক্তব্য নহে, কারণ "অসদেবেদমগ্র আসীৎ" ইত্যাদি শ্রুতিতে অসতেরই জগৎকারণত্ব জানা

॥ ওঁ ॥ অপীতৌ তদ্বৎ প্রসঙ্গাদসমঞ্জসম্ ॥ ওঁ ॥ ৮ ॥

॥ ওঁ ॥ ন তু দৃষ্টান্তভাবাৎ ॥ ওঁ ॥ ৯ ॥

---

স অত উৎপত্তৌ প্রলয়েঽপি সর্ব্বাসত্বমেব স্যাৎ ॥ ৮ ॥

প্রলয়ে সর্ব্বাসত্বং ভাবে দৃষ্টান্তভাবাদেব ন যুজ্যতে ॥ ৯ ॥

---

যায়। আর ইহাও বলা যায় না যে, এক শ্রুতিতে ব্রহ্মের কারণত্ব ও অপর শ্রুতিতে বিষ্ণুর কারণত্ব হউক। তাহাহইলে শ্রুতিদ্বয়ের কোন বিশেষ থাকে না; সুতরাং ব্রহ্মের জগৎকারণত্ব হইতেছে। অতএব পূর্ব্বোক্ত লক্ষণ দুষ্ট হইতেছে, এই আশঙ্কায় বলিতেছেন।—প্রতিষেধমাত্রতাহেতু অসতের জগৎকারণত্ব হইতে পারে না, তাহাহইলে শশবিষাণাদি অসৎ-পদার্থের কারণতা সম্ভব হয়। অসতের কারণতাহেতু বেদবাক্য যুক্তি-বিরুদ্ধ, ইহা নিষিদ্ধ হইয়াছে। সকল শব্দের ব্রহ্মেতে সমন্বয় হইলেও তদধী-নত্বহেতু অর্থবস্তুরূপে অমুখ্য অন্যেরও বাচ্যতা স্বীকার আছে। ৭ ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, প্রতিষেধমাত্রতাহেতু শশবিষাণাদির ন্যায় অসৎ পদার্থের কারণতা হয় না, ইহা যুক্ত হইতেছে না, যেহেতু যুক্তিবিরুদ্ধ হইলেও শ্রুতির প্রাবল্যবশত কোন অসতের কারণতা স্বীকারে বাধক নাই। যদি বল, এইরূপ স্বীকার করিলে শশবিষাণাদিরও কারণতা হইতে পারে, তাহা নহে, কারণ সতের বৈলক্ষণ্যের ন্যায় অসতেরও বৈল-ক্ষণ্য আছে। এই আশঙ্কায় বলিতেছেন।—অসৎ হইতে জগতের উৎপত্তি স্বীকার করিলে প্রলয়েও অসন্মাত্র অবশিষ্ট থাকিতে পারে, যেহেতু কার্য্য নাশ হইলে কারণের অবশেষে নিয়ম আছে, এইরূপ অসমঞ্জ হইয়া উঠে। ৮ ॥

পূর্ব্ব সূত্রে উক্ত হইয়াছে যে, প্রলয়কালে অসতের অবশেষপ্রযুক্ত অস-মঞ্জ ঘটিয়া উঠে, কিন্তু প্রলয়ে অসন্মাত্র অবশিষ্ট থাকে, ইহাই আমাদিগের অভিলষিত; সুতরাং কোনরূপ অসমঞ্জস নাই এই আশঙ্কায় বলিতেছেন।—প্রলয়কালে সকল পদার্থের অসত্তা যুক্ত হয় না। কারণ পদার্থের সদ্ভাব দৃষ্টান্ত বলে পদার্থসাধন করা যায়, দৃষ্টান্তাভাবে কিছুই সিদ্ধ হইতে পারে

॥ ওঁ ॥ স্বপক্ষদোষাচ্চ ॥ ওঁ ॥ ১০ ॥

॥ ওঁ ॥ তর্কাপ্রতিষ্ঠানাদপ্যন্যথানুমেয়মিতি চেদেব-
মপ্যনির্ম্মোক্ষপ্রসঙ্গঃ ॥ ওঁ ॥ ১১ ॥

---

সত উৎপত্তিঃ সবিশেষনাশশ্চ লোকে দৃষ্টঃ দৃষ্টান্তাভাবাদেব ॥ ১০ ॥

এতাবানেব তর্ক ইতি প্রতিষ্ঠাপকপ্রমাণাভাবাত্ত্বক্তাদন্যথানুমেয়মিতি চেন্ন। এবমপি প্রমাণসিদ্ধেঽপি মোক্ষেঽন্যথানুমেয়ত্বাদনির্ম্মোক্ষপ্রসঙ্গঃ। অতো যাবৎ প্রমাণসিদ্ধঃ তাবদেবাঙ্গীকর্ত্তব্যং নাতোঽন্যচ্ছক্যম্। যাবদেব প্রমাণেন সিদ্ধং তাবদহাপয়ন্। স্বীকুর্য্যান্নৈব চান্যত্র শক্যং মানমৃতে ক্বচি-দিতি বামনে ॥ ১১ ॥

---

না। সতের উৎপত্তি ও সবিশেষ নাশ হয়, ইহাই লোকে দৃষ্ট হইয়া থাকে। পরন্তু প্রলয়কালে পদার্থসাধনে কোন পদার্থের দৃষ্টান্ত হইতে পারে না ॥ ৯ ॥

প্রলয়ে সকলের অসত্তা প্রত্যক্ষসিদ্ধ নহে এবং আগমদ্বারাও সকলের অসত্তা কল্পনা করা যায় না, তবে "প্রলয়ঃ সর্ব্বাসত্ত্ববান্" এইরূপ অনুমান-দ্বারাই প্রলয়ে সর্ব্বপদার্থের অভাব জানা যায়। কিন্তু এই অনুমানেও এই আশঙ্কা হইতেছে যে, উক্ত অনুমান সাক্ষাৎ কি পরম্পরারূপে হয়। সাক্ষাৎ অনুমান হইতে পারে না, কারণ প্রলয়ে সকলের অসত্তাসাধনে কোন দৃষ্টান্ত নাই এবং ব্যতিরেকে অতিপ্রসঙ্গহেতু পরম্পরারূপেও অনুমানের সম্ভব নাই। অতএব জানা যাইতেছে যে, প্রলয়ে সকলের অসত্তাতে প্রমাণাভাব প্রযুক্ত সর্ব্বাসত্ত্ব স্বীকারে অনিষ্টাপাত হয় ॥ ১০ ॥

"ইহাই তর্ক" এইরূপ প্রতিষ্ঠাপকপ্রমাণাভাবহেতু পূর্ব্বোক্ত অনুমান অন্যথা রূপেও সিদ্ধ হইতে পারে, ইহা বলা যায় না। কারণ এইরূপে প্রমাণসিদ্ধ হইলেও মোক্ষবিষয়ে অন্যথা অনুমেয়হেতু অনির্ম্মোক্ষ প্রসঙ্গ হয়। অতএব যাবৎ প্রমাণপ্রসিদ্ধ হয়, তাবৎই অনুমান স্বীকার করা যায়। ইহার অন্যথারূপে অনুমান করিতে শক্তি হয় না। বামনপুরাণে লিখিত আছে যে,—যাবৎ প্রমাণদ্বারা সিদ্ধ হয়, তাবৎ অনুমান স্বীকার করা যায়, প্রমাণ ব্যতিরেকে

॥ ওঁ ॥ এতেন শিষ্টাপরিগ্রহা অপি ব্যাখ্যাতাঃ ॥ ওঁ ॥ ১২ ॥

॥ ওঁ ॥ ভোক্ত্রাপত্তেরবিভাগশ্চেৎ স্যাল্লোকবৎ ॥ ওঁ ॥ ১৩ ॥

---

এতেন দৃষ্টান্তভাবেনাভাবেন বিশিষ্টা অপরিগ্রহা অপি বিরুদ্ধসিদ্ধান্তাঃ। অকর্ত্তৃকত্বাৎ চেতনকর্ত্তৃত্বজীবকর্ত্তৃত্বাদয়োঽপি। অকস্মাদ্বীদমাবিরাসীদকস্মাত্তিষ্ঠত্যকস্মাল্লয়মভ্যুপৈতি। প্রধানাদিদমুৎপন্নং প্রধানমধিতিষ্ঠতি প্রধানে লয়মভ্যেতি ন হ্যন্যৎ কারণং মতম্। জীবাজ্জাতানি ভূতানি জীবে তিষ্ঠন্ত্যচঞ্চলাঃ। জীবে তু লয়মৃচ্ছন্তি ন জীবাৎ কারণং পরমিত্যাদি শ্রুতিপ্রাপ্তা নিরাকৃতাঃ যথা দুঃখাদিষু জীবস্যাভ্যন্তরমেবমন্যেষপীতি দৃষ্টান্তঃ। শ্রুতিগতিস্তু ব্রহ্মবাচকত্বেন দর্শিতা। যত্রান্যবাচকত্বেঽপ্যবিরোধস্তত্রান্যদপ্যমুখ্যতয়োচ্যতে। যত্র বিরোধস্তত্র ব্রহ্মৈবোচ্যত ইতি নিয়মঃ ॥ ১২ ॥

কর্ম্মাণি বিজ্ঞানময়শ্চ আত্মা পরেঽব্যয়ে সর্ব্ব একীভবন্তীতি মুক্তজীবস্য

---

কখনও অন্যানুমান সিদ্ধ করিতে পারা যায় না। অতএব প্রতিপন্ন হইতেছে যে, তর্কদ্বারা সতের সাধন ও অসতের বাধ হইতে পারে না ॥ ১১ ॥

জগতের অসৎকারণত্ব না হইলেও বিষ্ণুর জগৎকারণত্ব সম্ভবিতেছে না বরং জগৎকে নিষ্কারণ, অচেতনকারণ অথবা জীবকারণ বলা যাইতে পারে, যেমন নিষ্কারণে নদীর কূল পতিত হয়, দুগ্ধ দধি হয়, সেইরূপ নিষ্কারণে জগতের উৎপত্তিতে যুক্তিবিরোধ হয়। যেহেতু নিষ্কারণে কূলপতনাদিতে কোনরূপ দৃষ্টান্ত নাই। "অকস্মাৎ এই জগৎ আবির্ভূত হয়, অকারণে বিদ্যমান থাকে এবং অকারণেই লয় পায়। আর প্রধান হইতে এই জগৎ উৎপন্ন হয়, প্রধান হইতে অবস্থিতি করে, প্রধানেই লীন হয়, জগতের উৎপত্তিস্থিতি বিষয়ে আর কোন কারণ নাই এবং জীব হইতে ভূত সকল উৎপন্ন হয়, জীবেতেই ভূতসকল অচঞ্চল হইয়া অবস্থান করে এবং জীবেতেই লয় পায়, জীব হইতে অন্য কারণ নাই" ইত্যাদি শ্রুতিপ্রাপ্ত জগতের অকারণত্বাদি নিরাকৃত হইল; সুতরাং ব্রহ্মই জগৎকারণ ইহা প্রতিপন্ন হইতেছে ॥ ১২ ॥

বিষ্ণুর জগৎকর্ত্তৃত্বাদি যুক্ত নহে, কারণ বিষ্ণু জীবের অভিন্ন, কোনরূপেও জীবাভিন্নের জগৎকর্ত্তৃত্ব উপপন্ন হইতেছে না। আর জীবের ঈশ্বরলক্ষণ

পরপ্রাপ্তিরুচ্যতে। অতস্তয়োরবিভাগঃ। অতঃ পূর্ব্বমপি স এব। ন হ্যন্যস্যান্যত্বং যুজ্যত ইতি চেন্ন স্যাল্লোকবৎ। যথা লোকে উদকং উদকান্তরণৈকীভাবব্যবহারেঽপ্যন্তর্ভেদোঽস্ত্যেব এবং স্যাদন্যত্রাপি। তথা চ শ্রুতিঃ। যথোদকং শুদ্ধে শুদ্ধমাসিক্তং তাদৃগেব ভবতীতি স্কান্দে চ। উদকং তূদকে সিক্তং মিশ্রমেব যথা ভবেৎ। ন চৈতদেব ভবতি যতো বৃদ্ধিঃ প্রদৃশ্যতে। এবমেব হি জীবোঽপি তাদাত্ম্যং পরমাত্মনঃ। প্রাপ্তোঽপি নাসৌ ভবতি স্বাতন্ত্র্যাদিবিশেষণাৎ ইতি। ব্রহ্মেশানাদিভির্দ্দেবৈর্যৎ প্রাপ্তুং নৈব শক্যতে। তদ্‌যৎ স্বভাবকৈবল্যং স ভবান্ কেবলো হরিরিতি চ। ন তে মহিত্বমন্বশ্নুবন্তি। ন তে বিষ্ণোর্জ্জায়মানো ন জাত ইত্যাদি চ ফলত্বেঽপি যুক্তিবিরোধেঽন্তর্ভাবাচ্চোক্তম্ ॥ ১৩॥

---

এবং ঈশ্বরে বিষ্ণুলক্ষণের গ্রহণহেতু কোনপ্রকারেও জগৎকারণত্ব কেবল এক ঈশ্বরনিষ্ঠ বলা যায় না "কর্ম্মসকল ও বিজ্ঞানময় আত্মা ইহারা অব্যয় পরমব্রহ্মে একীভাব প্রাপ্ত হয়" ইত্যাদি প্রমাণহেতু মুক্তজীবেরও পরমাত্মপ্রাপ্তি কথিত আছে, অতএব তাহাদিগের ব্যবহারে দেখা যায় যে, জলই জলান্তরের সহিত একীভাব প্রাপ্ত হয় বটে, কিন্তু তাহাদিগের অবান্তর বিভেদ আছে, সেই জীবের পরমাত্মার সহিত একীভাব উক্ত থাকিলেও তাহাদিগের অন্তর্গত ভেদ আছে। শ্রুতিতেও ইহাই উপপন্ন হইয়াছে। স্কন্দপুরাণে লিখিত আছে যে, যেমন উদকেতে উদকসেক করিলে উভয় উদক মিশ্রিত হইয়া একীভূত হয়, সেইরূপ জীব ও পরমাত্মার একীভাব হয় না। যেহেতু জীবের বৃদ্ধি দৃষ্ট আছে; সুতরাং জীব পরমাত্মাতে মিশ্রিত হইলেও জীব পরমাত্মার তাদাত্ম্য পায় না। বিশেষতঃ পরমাত্মার স্বতন্ত্রতা বিশেষণহেতু জীবেতে পরমাত্মার তাদাত্ম্য সম্ভবে না। আর স্বভাবের কৈবল্যহেতু ব্রহ্মা ঈশানাদি দেবগণ যাঁহাকে পাইতে পারেন না, তিনিই হরি। অতএব বিষ্ণুর জগৎকারণত্বে যুক্তিবিরোধ নাই ॥ ১৩ ॥

॥ ওঁ ॥ তদনন্যত্বমারম্ভণশব্দাদিভ্যঃ ॥ ওঁ ॥ ১৪ ॥

॥ ওঁ ॥ ভাবে চোপলব্ধেঃ ॥ ওঁ ॥ ১৫ ॥

---

স্বতন্ত্রবহুসাধনসৃষ্টির্লোকদৃষ্টান্তেনৈবং ব্রহ্মণঃ স্বরূপসামর্থ্যাদেব তস্য সৃষ্টিঃ কিং স্বিদাসীদধিষ্ঠানমারম্ভণং কতমস্বিৎ কথমাসীদিতি হ্যাক্ষেপঃ। অধিষ্ঠানাদ্যনুক্তেঃ আদিশব্দাৎ যুক্তিভিশ্চ। পরতন্ত্রো হ্যপেক্ষেত স্বতন্ত্রঃ কিমপেক্ষতে। সাধনানাং সাধনত্বং যতঃ কিং তস্য সাধনৈরিত্যাদিভিঃ ॥১৪॥

স্বতন্ত্রসাধনভাবে প্রমাণৈরুপলভ্যেত। অনুক্তং পঞ্চভিঃ পদৈর্ন বস্ত্বস্তি কুতশ্চন। অতো বেদত্বমেতেষাং যতস্তে সর্ব্ববেদকা ইতি স্কান্দে ॥ ১৫ ॥

---

হরির স্বতন্ত্ররূপে জগৎকারণত্ব স্বীকারে কোনরূপ যুক্তিবিরোধ নাই। বিষ্ণু জগৎসৃষ্ট্যাদিকর্ত্তা ইহা উক্ত আছে। বহুবহু সাধনে স্বতন্ত্ররূপে সৃষ্টি করে, এই লৌকিক দৃষ্টান্তদ্বারা ব্রহ্মার স্বরূপ সামর্থ্যহেতু তাঁহারই স্বতন্ত্র সৃষ্টি প্রতীতি হয়। "কিংস্বিদাসীদধিষ্ঠানমারম্ভণং" ইত্যাদি শ্রুতিতে ব্রহ্মের সৃষ্টিতে কোন সাধনের উক্তি নাই; অতএব ব্রহ্মের স্বতন্ত্র সৃষ্টি জানা যায়, বিশেষত যুক্তিদ্বারাও তাঁহার সৃষ্টি অনন্যসাপেক্ষ বলিয়া প্রতীত হয়। শাস্ত্রান্তর প্রমাণে জানা যায় যে, যে পরতন্ত্র সেই সাধনান্তর অপেক্ষা করে, যে স্বতন্ত্র সে সাধনান্তর অপেক্ষা করে না। যাহা হইতে সাধনের সাধনতা সম্পন্ন হয়, তাহার সাধনদ্বারা কোন প্রয়োজন নাই ॥ ১৪ ॥

যদি ভগবৎসৃষ্টিতে কোন স্বতন্ত্র সাধন থাকিত, তাহাহইলে বেদাদি-প্রমাণে তাহার উপলব্ধি হইত। বেদাদিপ্রমাণে কোন স্বতন্ত্র কারণের উপলব্ধি নাই বলিয়াই ভগবৎসৃষ্টিতে কোন স্বতন্ত্র কারণ নাই জানিতে হইবে। স্কন্দপুরাণে লিখিত আছে যে,—পঞ্চবেদে অনুক্ত এমন কোন বস্তুই বিদ্যমান নাই। যেহেতু বেদ সকলপদার্থের প্রতিপাদক, এই নিমিত্ত তাহার বেদসংজ্ঞা হইয়াছে ॥ ১৫ ॥

॥ ওঁ ॥ সত্ত্বাচ্চাবরস্য ॥ ওঁ ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ অসদ্ব্যপদেশান্নেতি চেন্ন ধর্ম্মান্তরেণ বাক্য-শেষাৎ ॥ ওঁ ॥ ১৭ ॥

---

অদ্ভ্যঃ সংভূতঃ পৃথিব্যা রসাচ্চেত্যাদি সাধনান্তরপ্রতীতেঃ কথমনুপলব্ধিরিত্যত আহ। অবরস্য তদধীনস্য সাধনস্য সত্ত্বাৎ। কাল আসীৎ পুরুষ আসীৎ পরম আসীৎ তদ্‌যদা সীত্তদা বৃতম্ আসীদণ হ্যেক এব পরম আসীদ্‌যন্যৈতদাসীৎ ন হ্যেতদাসীদিতি কাষায়ণশ্রুতিঃ ॥ ১৬ ॥

নাসদাসীন্নো সদাসীত্তদানীমিতি সর্বস্যাসত্ত্বব্যপদেশান্নেতি চেন্ন অব্যক্তত্বপারতন্ত্র্যাদিধর্ম্মান্তরেণ চি তদুচ্যতে তম আসীদিত্যাদি বাক্যশেষাৎ ন চান্যত্র প্রমাণমস্তি। অজো হ্যেকো জুষমাণোঽনুশেতে জহাত্যেনাং ভুক্তভোগামজোঽন্যঃ। অনাদ্যনন্তং জগদেতদীদৃক্ প্রবর্ত্ততে নাত্র বিচার্য্যমস্তি। ন চান্যথা ক্বাপি চ কস্য বেদমভূৎ পুরা নাপি তথা ভবিষ্যৎ। অসত্যমপ্রতিষ্ঠন্তে জগদাহুরনীশ্বরম্। অসত্যমাহুর্জ্জগদেতদজ্ঞাঃ শক্তিং

---

জল হইতে পৃথিবী, পৃথিবী হইতে রস উৎপন্ন হয়, ইত্যাদি শ্রুতিতে ভগবদতিরিক্ত স্বতন্ত্রসাধনের প্রতীত হয়, অতএব বেদে স্বতন্ত্রসাধনের উপলব্ধি নাই, এই কথা কিরূপে সুসঙ্গত হইতে পারে? এই আশঙ্কায় বলিতেছেন।— পৃথিবী জলাদি সাধন সকলও স্বতন্ত্র নহে, উহারাও ভগবদধীন। কাষায়ণ শ্রুতিতে লিখিত আছে যে, পরব্রহ্ম হইতে কালাদি সমুদায় হইয়াছে, অতএব তাঁহার সাধনান্তরাপেক্ষা নাই ॥ ১৬ ॥

সাধনান্তরের সত্তাস্বীকার করিয়াই সেই সকল সাধনও ঈশ্বরের অধীন ইহা উক্ত হইয়াছে। এইক্ষণ "অসৎও ছিল না এবং সৎও ছিল না" ইত্যাদি শ্রুতি প্রমাণে প্রলয়কালে সকল পদার্থের অসত্তাপ্রযুক্ত "সকল সাধনই পরমাত্মার অধীন" এই বাক্য অযুক্ত হইতেছে। ইহা বক্তব্য নহে, কারণ অব্যক্তত্ব ও পারতন্ত্র্যাদি ধর্ম্মান্তরদ্বারা প্রলয়কালে "সৎ অসৎ কিছুই ছিল না, এই বাক্য কথিত হয়, অর্থাৎ ব্যক্ত ও স্বতন্ত্র কোন পদার্থ ছিল

হরের্যেন বিদুঃ পরাং হি। যঃ সত্যরূপং জগদেতদীদৃক্ সৃষ্টা ভূৎত্বৎ সত্যকর্ম্মা মহাত্মাহুঃ সত্যকর্ম্মেতি সত্যং হোবেদং বিশ্বমসৌ কুরুতে। যচ্চকেত সত্যমিত্যেত্তমোঘমিত্যাদি স্মৃতিশ্রুতিভ্যশ্চ। পরস্পরবিরোধে তু বাক্যানাং যত্র যুক্তা তথৈবার্থঃ পরিজ্ঞেয়ো নাবাক্যা যুক্তিরিষ্যত ইতি বৃহৎসংহিতায়াং বিরুদ্ধবৎ প্রতীয়তে ন আগমায় এবং মিথঃ। তত্র দৃষ্টানুসারেণ তেষামর্থোঽববেক্ষত ইতি চ। ঈশানীশো জগন্মিথ্যা ন পূজ্যো গুরুরিত্যপি। ইত্যাদি বুদ্ধিরুদ্ধানি প্রমাণান্যথ যুক্তয়ঃ। প্রমাণৈর্ব্বহুভির্জ্ঞেয়া ভাসা ইতি বৈদিকৈঃ। বেদবেদানুসারেষু বিরোধেঽন্যার্থকল্পনা। অন্যেষান্তু বিরুদ্ধানাং বিপ্রলম্ভোঽথ বিভ্রম ইতি ভাগবততন্ত্রে। শাস্ত্রার্থযুক্তোঽনুভবঃ প্রমাণন্তূত্তমং মতম্। মধ্যমং ত্বাগমো জ্ঞেয়ঃ প্রত্যক্ষমধমং স্মৃতম্। প্রত্যক্ষয়োরাগময়োর্ব্বিরোধে নিশ্চয়ায় তু। অনুমধ্যো ন স্বতন্ত্রাঃ প্রমাণপদবীং যযুরিতি পুরুষোত্তমতন্ত্রে ॥ ১৭ ॥

---

না, ইহাই উক্ত শ্রুতির অর্থ। বিশেষতঃ "তম অসীৎ" এই শ্রুতির শেষবাক্যহেতু তমঃ প্রভৃতির বিদ্যমানতা জানা যায়। প্রলয় কালে কেবল পঞ্চভূতই ছিল না, কোন জীব প্রকৃতিকে সেবাকরত অনুবৃত্ত আছে, অপর কোন জীব ভোগ্য সকল ভোগ করিয়া সেই প্রকৃতিকে পরিত্যাগ করে, অনাদি অনন্ত জগৎ এইরূপে প্রবৃত্ত আছে, ইহাতে অন্য কোন বিচার্য্যই নাই। কারণ জগতের উক্তরূপ অবস্থার অন্যভাব কোন কালে ছিল না এবং ভবিষ্যৎ কালেও হইবে না। এই জগৎ অসত্য কখনও ইহার প্রতিষ্ঠা ও ঈশ্বর নাই। যাহারা হরির পরমশক্তি জানে না, সেই সকল অজ্ঞেরাই এই জগৎকে অসত্য বলিয়া কীর্ত্তন করে, আর যিনি এই জগৎ সৃষ্টি করিয়াছেন, তিনি নিয়তকর্ম্মা ইত্যাদিপ্রমাণে জানা যায় যে, সেই হরি নিত্য সৃষ্টি কর্ত্তা। বিশেষতঃ পরস্পর বিরোধ হইলে যে বাক্যে যুক্তি থাকে, সেই যুক্তিদ্বারাই অর্থ পরিজ্ঞান হয়, কখনও বাক্যহীন যুক্তি হইতে পারে না। ইত্যাদি বৃহৎসংহিতার প্রমাণে বিরুদ্ধবৎ প্রতীতি হয় এবং পুরুষোত্তম তন্ত্রাদির অন্যান্য প্রমাণও এই সূত্রের সাধক হয়। ১৭ ॥

॥ ওঁ ॥ যুক্তেঃ শব্দান্তরাচ্চ ॥ ওঁ ॥ ১৮ ॥

॥ ওঁ ॥ পটবচ্চ ॥ ওঁ ॥ ১৯ ॥

॥ ওঁ ॥ যথা চ প্রাণাদি ॥ ওঁ ॥ ২০ ॥

---

সাধনানাং সাধনত্বং যদাত্মাধীনমিষ্যতে। তদা সাধনসম্পত্তিরৈশ্বর্য্যদ্যোতিকা ভবেদিত্যাদেঃ সাধনান্তরেণ সৃষ্টির্যুক্তা। অদ্ভ্যঃ সম্ভূতো হিরণ্যগর্ভ ইত্যষ্টাবিত্যাদিশব্দান্তরাচ্চ ॥ ১৮ ॥

সাধনান্তরেণ হি পটাদিসৃষ্টিদৃষ্টা ॥ ১৯ ॥

তচ্চ সাধনজাতং তেনানুপ্রবিষ্টমেব। যথা শরীরেন্দ্রিয়াদি। প্রকৃতিং পুরুষঞ্চৈব প্রবিশ্য পুরুষোত্তমঃ। ক্ষোভয়ামাস ভগবান্ সৃষ্ট্যর্থং জগতো গুরুঃ ইতি কৌর্ম্মে ॥ ২০ ॥

---

অন্যান্য সাধন স্বীকার করিয়া সেই সকল সাধনকে ঈশ্বরাধীন কল্পনা করা অপেক্ষা সাধনাভাব কল্পনাই শ্রেয়ঃ কল্প। ইহাতে সাধন শূন্যে সৃষ্ট্যাদিকর্ত্তৃত্ব স্বীকারে ঈশ্বরের মহিমাধিক্য জানা যায়, এই আশঙ্কায় বলিতেছেন, সাধনান্তরের অস্বীকার অপেক্ষা সাধনান্তর স্বীকার করিয়া সেই সকল সাধনের ঈশ্বরাধীনত্ব কল্পনাতেই মাহাত্ম্যাধিক্য প্রকাশ পায়। বিশেষতঃ "জগৎ সৃষ্টির সকল কারণই ঈশ্বরের অধীন হেতু সাধন সম্পত্তিই ঈশ্বরের মাহাত্ম্য প্রকাশ করে" ইত্যাদি প্রমাণে সাধনান্তর দ্বারা সৃষ্টিই যুক্তিযুক্ত হইতেছে। আর জল হইতে পৃথিবী এবং পৃথিবী হইতে রস উৎপন্ন হয়, ইত্যাদি বাক্যান্তর দ্বারাও জগৎ সৃষ্টিতে কারণান্তরের সত্তা জানা যায় ॥ ১৮ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, "জল হইতে পৃথিবী এবং পৃথিবী হইতে রস উৎপন্ন হয়, ইত্যাদি প্রাচীন শ্রুতি বলে সাধনান্তর স্বীকার যুক্তি যুক্ত হইতেছে। এই বিষয়ে দৃষ্টান্ত প্রদর্শন করিতেছেন,—যেমন পটাদি সৃষ্টি সূত্রাদি সাধনান্তর সাপেক্ষ, সেইরূপ জগৎসৃষ্টিও কর্ত্তাভিন্ন অন্য কারণ অপেক্ষা করে। ॥ ১৯ ॥

জগৎসৃষ্টির কারণ সকলও সেই পরমাত্মাতে অনুপ্রবিষ্ট আছে। যেমন শরীরে ইন্দ্রিয় প্রাণাদি প্রবিষ্ট আছে, সেইরূপ সমস্ত কারণই ঈশ্বরে প্রবিষ্ট

॥ ওঁ ॥ ইতরব্যপদেশাদ্ধিতকরণাদিদোষপ্রসক্তিঃ ॥ ওঁ ॥ ২১ ॥

॥ ওঁ ॥ অধিকন্তু ভেদনির্দ্দেশাৎ ॥ ওঁ ॥ ২২ ॥

---

জীবকর্ত্তৃত্বপক্ষঃ শ্রুতিপ্রাপ্তো বিস্তরান্নিরাক্রিয়তে। জীবকর্ত্তৃত্বপক্ষে হিতকরণমহিতকরণঞ্চ ন স্যাৎ ॥ ২১ ॥

ন চ ব্রহ্মণঃ শ্রমচিন্তাদিদোষপ্রাপ্তিঃ অধিকশক্তিমত্ত্বাৎ। শ্রোতা মন্তা দ্রষ্টা দেষ্টা দ্যোষ্টা বিজ্ঞাতা প্রজ্ঞাতা সর্ব্বেষাং ভূতানামন্তরপুরুষঃ এষ ত আত্মা সর্ব্বান্তরীয়ো অশনায়াপিপাসে শোকং মোহং জরাং মৃত্যুমত্যেতীতি নির্দ্দেশাৎ ॥ ২২ ॥

---

আছে। কূর্ম্মপুরাণে লিখিত আছে যে, জগদ্গুরু ভগবান্ পুরুষোত্তম বিষ্ণু প্রকৃতি ও পুরুষেতে প্রবেশ করিয়া সৃষ্টির নিমিত্ত পদার্থ সকলকে উন্মুখী করেন। অতএব জানা যায় যে, ভগবান্ বিষ্ণুর স্বতন্ত্ররূপে সর্ব্বকর্ত্তৃত্ব বিষয়ে কোন বিরোধ নাই; সুতরাং ভগবানের সর্ব্বগুণ পরিপূর্ণতা সিদ্ধ হইতেছে ॥ ২০ ॥

জীব হইতে ভূত সকল উৎপন্ন হয়, এই শ্রুতিপ্রাপ্ত জীবকর্ত্তৃত্বপক্ষ নিরাকৃত হইল। অতএব বিষ্ণুর জগৎকারণত্বে জীবকর্ত্তৃত্ব সাধক যুক্তির বিরোধ নিবারিত হইতেছে। যদি শ্রুতিতে জীবের কর্ত্তৃত্বাদি সিদ্ধি ব্যপদেশ বশত জীবইস্বতন্ত্র কর্ত্তা এই কথা বল, তাহাহইলে জীবের হিতকরণত্ব ও অহিতকরণত্ব হইতে পারে না। অতএব প্রতিপন্ন হইতেছে যে, জীব স্বতন্ত্র কর্ত্তা নহে, পরমেশ্বরই স্বতন্ত্ররূপে কর্ত্তা হইতেছেন ॥ ২১ ॥

যদি যৎকিঞ্চিৎ দোষবলেই জীবের কর্ত্তৃত্ব নিরাকৃত হইল, তাহাহইলে ব্রহ্মেরও কর্ত্তৃত্ব স্বীকার করিতে পার না, কারণ ব্রহ্মেরও শ্রমাদিদোষ আছে। সুতরাং জীব কর্ত্তৃত্বও ব্রহ্ম কর্ত্তৃত্ব উভয় পক্ষেই সমতা হইতেছে, অতএব অনুভব সিদ্ধ জীব কর্ত্তৃত্বই স্বীকার করি। এই আশয়ে, জীবের কর্ত্তৃত্ব নিরাস করিতেছেন। ব্রহ্মের শ্রমচিন্তাদিদোষপ্রাপ্তি নাই। ব্রহ্মের সর্ব্বাপেক্ষা অধিকশক্তি প্রযুক্ত সৃষ্টি ব্যাপারে তাঁহার শ্রমাদি হইতে পারে না। "তিনি শ্রোতা, মননকর্ত্তা, দ্রষ্টা, দেষ্টা, দ্যোষ্টা, বিজ্ঞাতা, প্রজ্ঞাতা,

॥ ওঁ ॥ অশ্মাদিবচ্চ তদনুপপত্তিঃ ॥ ওঁ ॥ ২৩ ॥

॥ ওঁ ॥ উপসংহারদর্শনান্নেতি চেন্ন ক্ষীরবদ্ধি ॥ ওঁ ॥ ২৪ ॥

---

দিষ্টবন্মা স্বতন্ত্রত্বাৎ স্বতঃ কর্ত্তৃত্বানুপপত্তির্জ্জীবস্য। যথা দারুময়ীং যোষাং নরঃ স্থিরসমাহিতঃ। সঙ্গত্য অঙ্গমঙ্গানি তথা রাজন্নিমাঃ প্রজাঃ ইতি মহাভারতে ॥ ২৩ ॥

জীবেনৈব কার্য্যোপসংহারদর্শনাত্তস্য কর্ত্তৃত্বমিতি চেন্ন যথা গোঁষু ক্ষীরং দৃশ্যমানমপি প্রাণাদেব জায়তে। অন্নরসাদিরূপেণ প্রাণঃ পরিণময়ত্যাসাবিতি বচনাৎ এবং জীবে দৃশ্যমানোঽপি কার্য্যোপসংহারোঽস্বাতন্ত্র্যাৎ পরকৃত এব। য আত্মানমন্তরোপগময়তি। নাহং কর্ত্তা ন কর্ত্তা ত্বং কর্ত্তা যস্তু সদা প্রভুরিত্যাদিঃ ॥ ২৪ ॥

---

এবং সর্ব্বভূতের অন্তর্গত পুরুষ। আর ইনিই সকলের অন্তর্ব্বর্ত্তী আত্মা। তিনি অশন, পিপাসা, শোক, মোহ, জরা, মৃত্যু এই সকল অতিক্রম করিয়াছেন; সুতরাং ব্রহ্মের শ্রমচিন্তাদি দোষসম্পর্ক নাই, অতএব তাঁহারই কর্ত্তৃত্ব যুক্তিযুক্ত হইতেছে ॥ ২২ ॥

যদিও পূর্ব্ব পূর্ব্বসূত্রে জীবের স্বতন্ত্ররূপে কর্ত্তৃতা নিরাকৃত হউক, তথাপি চেতনত্বপ্রযুক্ত জীব স্বতন্ত্র হইয়া কর্ত্তা হয় না কেন? এই আশঙ্কায় বলিতেছেন,—চেতনত্বহেতু অনন্যাপেক্ষ জীবের কর্ত্তৃত্ব স্বীকার করা যায় না, কারণ জীবের স্বাতন্ত্র্য নাই। উহা পাষাণাদির ন্যায় অস্বতন্ত্র। মহাভারতে লিখিত আছে যে, যেমন মানব দারুময়ী স্ত্রী আলিঙ্গন করিয়া স্থিরচিত্ত হয় সেইরূপ এই সকল প্রজার স্বভাব জানিবে ॥ ২৩ ॥

জীবদ্বারা কার্য্যোপসংহার দর্শনহেতু তাহারই কর্ত্তৃত্ব বলি, তাহা নহে। যেমন গোতে ক্ষীরদর্শন হয় বটে, কিন্তু প্রাণহইতেই ঐ ক্ষীরের উৎপত্তি হয়। শাস্ত্রান্তরে লিখিত আছে যে, প্রাণই অন্নাদিকে রসাদিরূপে পরিণামিত করে। সেইরূপ জীবেতে কার্য্যোপসংহার দর্শন হইলেও অস্বাতন্ত্র্যরূপে পরমাত্মা হইতেই সেই কার্য্যোপসংহার হয়। "জীব পরমাত্মাকে প্রাপ্ত হয়েন, আমি কর্ত্তা নহি, তুমিও কর্ত্তা হইতে পার না, পরমাত্মাই

॥ ওঁ ॥ দেবাদিবদপি লোকে ॥ ওঁ ॥ ২৫ ॥

॥ ওঁ ॥ কৃৎস্নপ্রসক্তির্নিরবয়বত্বশব্দকোপো বা ॥ ওঁ ॥ ২৬ ॥

---

ন চ কর্ত্তুরীশ্বরস্যাদৃষ্টিবিরোধঃ। দেবাদিবদদৃশ্যত্বশক্তিযোগাৎ লোকেঽপি পিশাচাদীনাং তাদৃশী শক্তির্দৃষ্টা কিমীশ্বরস্য। ন যুক্তিযোগাদ্বাক্যানি নিরাকার্য্যাণ্যপি ক্বচিৎ। বিরোধ এব বাক্যানাং যুক্তয়ো ন তু যুক্তয় ইতি বৃহৎসংহিতায়াম্ ॥ ২৫ ॥

অয়ঞ্চ দোষো জীবকর্তৃত্বপক্ষে একেনাঙ্গুলিমাত্রেণ প্রবর্ত্তমানোঽপি পূর্ণপ্রবৃত্তিঃ স্যান্ন চ তদ্যুজ্যতে। সামর্থ্যৈকদেশদর্শনাৎ। নাটকদেশেন নিরবয়বত্বাৎ। অথ যঃ স জীবঃ স নিত্যোনিরবয়বোঽজ্ঞাতাজ্ঞাতা সুখী দুঃখী শরীরেন্দ্রিয়স্থ ইতি ভাল্লবেয় শ্রুতিঃ। ন চোপাধিকৃতোংশঃ স এব।

---

কর্ত্তা” ইত্যাদি শ্রুতিপ্রমাণে জীবের কর্তৃত্ব নাই পরমাত্মারই কর্তৃত্ব জানা যায় ॥ ২৪ ॥

জীবের ঈশ্বরাধীন কর্তৃত্ব বলা যায় না, যেহেতু জীবে কর্ত্তৃত্বের অভাব প্রতিপন্ন হইয়াছে, শ্রুতিদ্বারাও জীবের কর্তৃত্বসিদ্ধি হইতে পারে না, কারণ ঐ শ্রুতি অনুপলব্ধিদ্বারাই বাধিত হইয়াছে, এই সকল কল্পনাতে গৌরব হয়। অতএব লাঘবতঃ জীবেরই কর্তৃত্ব স্বীকার করি, এই আশঙ্কায় বলিতেছেন।—ঈশ্বরের কর্তৃত্ব স্বীকারে গৌরব নাই, যেহেতু “সহি সর্ব্বস্য কর্ত্তা” ইত্যাদিপ্রমাণে তাঁহার সর্ব্বকর্তৃত্ব শ্রুতিসিদ্ধ আছে। বিশেষত দেবাদির ন্যায় তাঁহার অদৃশ্যত্বাদি শক্তি যোগ আছে, যদি বল পিশাচাদিরও ঐরূপ শক্তি দেখা যায়, তবে আর ঈশ্বরের বিশেষ কি আছে? ইহাতে বক্তব্য এই যে, যুক্তি যোগবশতঃ বাক্য নিরাকৃত হয় না ॥ ২৫ ॥

যুক্ত্যন্তর দ্বারা জীবের স্বতঃসিদ্ধ কর্ত্তৃত্বের নিরাস করিতেছেন।—জীবের কর্তৃত্বস্বীকার করিলে এইদোষ হইতেছে যে, এক অঙ্গুলিমাত্রে প্রবর্ত্তমান ব্যক্তিও পূর্ণপ্রকৃতি হইতে পারে। বিশেষতঃ জীবের কর্তৃত্ব স্বীকারে এই আশঙ্কা হইতে পারে যে, জীব কি সর্ব্বাসামর্থ্যরূপে সর্ব্বকার্য্যে প্রবৃত্ত হয়, অথবা অংশরূপে? সর্ব্বসামর্থ্যরূপে জীবের কর্তৃত্ব স্বীকারে এক অঙ্গুলিদ্বারা তৃণা-

॥ ওঁ ॥ শ্রুতেস্তু শব্দমূলত্বাৎ ॥ ওঁ ॥ ২৭ ॥

॥ ওঁ ॥ আত্মনি চৈবং বিচিত্রাশ্চ হি ॥ ওঁ ॥ ২৮ ॥

---

অংশ উপহিত ইতি দ্বিত্বাপেক্ষত্বাৎ। ন চান্যৎ কল্প্যং যদি যুক্ত্যা বিরুদ্ধে তত্তদীশকৃতমেবহীতি গত্যন্তরোক্তেঃ ॥ ২৬ ॥

ন চেশ্বরপক্ষেঽয়ং বিরোধঃ। যোঽসৌ বিরুদ্ধোঽবিরুদ্ধোঽনুরাগবান-নুরাগবান্ ইন্দ্রোঽনিন্দ্রঃ প্রবৃত্তিরপ্রবৃত্তিঃ স পরঃ পরমাত্মেতি পৈঙ্গ্যাদি শ্রুতেরেব শব্দমূলত্বাচ্চ ন যুক্তিবিরোধঃ। যদ্বাক্যোক্তং ন তদ্যুক্তির্বিরোদ্ধুং শক্নুয়াৎ ক্বচিৎ। বিরোধে বাক্যয়োঃ ক্বাপি কিঞ্চিৎ সাহায্যকারণমিতি পুরুষোত্তমতন্ত্রে ॥ ২৭ ॥

পরমাত্মনো বিচিত্রাঃ শক্তয়ঃ সন্তি ন চান্যেষাম্। বিচিত্রশক্তিঃ পুরুষঃ

---

দিগ্রহণস্থলেও পূর্ণশক্তিদ্বারা তাহার প্রবৃত্তি প্রসঙ্গ হয়। আর যদি বল, অংশত কর্ত্তৃত্ব স্বীকার করি, তাহা হইতে পারে না, কারণ জীবের অংশাভাব আছে। ইত্যাদি কারণে আর "অথ যঃ স জীব" ইত্যাদি ভাল্লবেয় শ্রুতি প্রমাণে জীবের স্বতঃসিদ্ধ কর্ত্তৃত্বের অনুপপত্তি হেতু হরির জগৎকর্ত্তৃত্ব জানা যায় ॥ ২৬ ॥

ঈশ্বরের কর্ত্তৃত্বে যুক্তিবিরোধ নাই, যে সকল লোকবিরুদ্ধ, তাহাও ঈশ্বরে অবিরুদ্ধ রূপে বিদ্যমান আছে। "যিনি পরমাত্মা তিনি বিরুদ্ধ হইয়াও অবিরুদ্ধ, অনুরাগবান্ হইয়াও অনুরাগবিহীন, ইন্দ্র হইয়াও অনিন্দ্র, প্রবৃত্ত হইয়াও অপ্রবৃত্ত" ইত্যাদি পৈঙ্গীশ্রুতির শব্দমূলত্ব হেতু যুক্তিবিরোধ নাই। পুরুষোত্তম তন্ত্রে লিখিত আছে যে, যাহা বাক্যে উক্ত হইয়াছে, যুক্তি তাহার বাধ জন্মাইতে পারে না। উভয় বাক্যের বিরোধ হইলে যুক্তি তাহাতে সাহায্য করিতে পারে। অর্থাৎ বাক্যদ্বয়ের বিরোধ হইলে যে বাক্যে যুক্তি থাকে, তাহার প্রাবল্য জানা যায় ॥ ২৭ ॥

জীবতেই যুক্তিবিরোধ হয়, ঈশ্বরে তাহার সম্ভব নাই, ইহাই যুক্ত্যন্তর দ্বারা প্রমাণ করিতেছেন।—ঈশ্বরেতে যুক্তিবিরোধনাশক বিচিত্র শক্তি আছে, জীবের ঐরূপ বিচিত্র শক্তি নাই, অতএব জীবেতেই বিরোধ সম্ভবে,

॥ ওঁ ॥ স্বপক্ষদোষাচ্চ ॥ ওঁ ॥ ২৯ ॥

॥ ওঁ ॥ সর্ব্বোপেতা চ তদ্দর্শনাৎ ॥ ওঁ ॥ ৩০ ॥

---

পুরাণো ন চান্যেষাং শক্তয়স্তাদৃশাঃ স্যুঃ। একো বশী সর্ব্বভূতান্তরাত্মা সর্ব্বান্ দেবানেক এবানুবিষ্ট ইতি শ্বেতাশ্বতরশ্রুতিঃ ॥ ২৮ ॥

যে দোষা ইতরত্রাপি তে গুণাঃ পরমে মতাঃ। ন দোষঃ পরমে কশ্চিদ্ গুণা এব নিরন্তরা। ইতি বচনাৎ জীবপক্ষ এব দোষঃ ন পরমাত্মপক্ষে। অথ যঃ স দোষঃ সাঞ্জনঃ স জনঃ স জনিঃ সজ্জীবো যঃ সনির্দ্দোষো নিষ্কলঃ সগুণঃ পরমাত্মেতি কাত্যায়নশ্রুতিঃ ॥ ২৯ ॥

সর্ব্বৈ যুক্তা শক্তিভির্দ্দেবতা সা পরেতি যাং প্রাহুরজস্রশক্তিম্। নিত্যানন্দা নিত্যরূপা চ মুক্তা জরা চ যা শাশ্বতাত্মেতি চ যাং বদন্তীতি চতুর্ব্বেদশিখায়াম্। অতো ন কেবলং বিচিত্রশক্তিঃ কিন্তু সর্ব্বশক্তিরেব ॥ ৩০ ॥

---

ঈশ্বরে তাহা সম্ভবে না। শ্বেতাশ্বতরীয় শ্রুতিতে লিখিত আছে যে, যিনি পুরাতন পুরুষ, তিনিই বিচিত্র শক্তিমান, অন্যের তাদৃশ বিচিত্র শক্তি নাই, এক পরমাত্মাই সর্ব্বভূতের অন্তরাত্মা এবং সকল দেবে অনুপ্রবিষ্ট। সেই বিচিত্রশক্তিই বিরোধের বাধ জন্মাইতেছে ॥ ২৮ ॥

যেমন শব্দগম্যত্বাদি দ্বারা পরমাত্মার বিরোধাদি দোষের পরিহার হইল, সেইরূপ চেতনাত্বাদি দ্বারা জীবের দোষ পরিহার হয় না কেন? এই আশঙ্কায় বলিতেছেন।—"জীবাদি অন্যপদার্থে যে সকল দোষ বিদ্যমান আছে, তাহারা পরাত্মাতে গুণ বলিয়া গণ্য হয়। অতএব পরমেশ্বরে কোন দোষ নাই, কেবল গুণ সকলই নিরন্তর বাস করিতেছে," ইত্যাদি বচনে জীবপক্ষেই দোষ জানা যায়, পরমেশ্বরপক্ষে কোন দোষই নাই। কাত্যায়ন শ্রুতিতে লিখিত আছে যে, যিনি সদোষ, সাঞ্জন, অর্থাৎ পুণ্যপাপাদি যুক্ত ও সজন্মা, তিনিই জীব এবং যিনি নির্দ্দোষ, নিষ্কল ও সগুণ তিনিই পরমাত্মা, অতএব পরমাত্মাতে বিরোধাদি দোষ সম্ভবে না॥ ২৯ ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, পরমেশ্বরের বিচিত্র শক্তিহেতু তাঁহার বিরোধাদি দোষ নাই, ইহা সৎকল্প নহে। কারণ, সেই বিচিত্র শক্তি

॥ ওঁ ॥ বিকরণত্বান্নেতি চেত্তদুক্তম্ ॥ ওঁ ॥ ৩১ ॥

---

ন চ করণাভাবাদনুপপত্তিরিতি যুক্তম্। অপাণিপাদো জবনো গৃহীতা পশ্যত্যচক্ষুঃ স শৃণোত্যকর্ণঃ। স বেত্তি বিশ্বং ন হি তস্য বেত্তা তমাহুরাদ্যং পুরুষং মহান্তম্। ন তস্য কার্য্যং করণঞ্চ বিদ্যতে ন তৎ সমশ্চাপ্যধিকশ্চ দৃশ্যতে। পরাচ শক্তির্বিবিধৈব শ্রূয়তে স্বাভাবিকী জ্ঞানবলক্রিয়া চেতাদিশ্রুতিভ্যঃ। সর্ব্বোপেতাবেতি সামান্য পরিহারেঽপি বিশেষ যুক্ত্যর্থং পুনরাশঙ্কা॥ ৩১ ॥

---

যখন নষ্ট হয়, তখনই বিরোধ ঘটিতে পারে, এই আশঙ্কানিরাসার্থ বলিতেছেন,—পরমেশ্বরের বিচিত্রশক্তি সাধারণ শক্তির ন্যায় ক্ষণভঙ্গুর নহে, সেই অনন্তশক্তির শক্তিসকল সর্ব্ববিষয়ক ও সর্ব্বদা বিদ্যমান আছে। চতুর্ব্বেদ শিখাতে লিখিত আছে যে, যে দেবতা সর্ব্ববিষয়শক্তিযুক্তা তিনিই পরম বলিয়া কথিত হয়েন, তাঁহার শক্তি সর্ব্বদা বিদ্যমান আছে, সেই দেবতাই নিত্যানন্দা ও নিত্যরূপা, তাঁহাকেই নিত্যপরমাত্মা বলে। ইত্যাদিপ্রমাণে জানা যায় যে, পরমাত্মা কেবল বিচিত্রশক্তিমান্ নহেন, তিনিই সর্ব্বশক্তিমান ॥ ৩০ ॥

পরমাত্মার হস্ত পাদাদি করণাভাব হইলেও তাহার কর্ত্তৃত্ব অনুপপন্ন হয় না, কারণ শ্রুতিতে লিখিত আছে যে, তিনি পাণিবিহীন কিন্তু গ্রহণ করিতে পারেন, পাদবিহীন হইয়া ও গমন করিতে পারেন; অচক্ষু হইয়াও দর্শন করেন, কর্ণশূন্য হইয়াও শ্রবণ করেন, তিনিই সকলকে জানে, তাহাঁকে কেহ জানে না। এইরূপ পরমাত্মাকে আদিও প্রধানপুরুষ বলিয়া থাকে। আর তাঁহার কার্য্য কিম্বা করণ বিদ্যমান নাই এবং তাঁহার তুল্য বা তদধিক কাহাকেও দেখা যায় না, তাঁহারই বিবিধশক্তি শ্রুত হইতেছে এবং সেই পরমাত্মার জ্ঞান, বল ও ক্রিয়া সকলই স্বাভাবিক, ইত্যাদি প্রমাণে পরমাত্মার হস্ত পাদাদিকরণ না থাকিলেও গ্রহণগমনাদি শক্তির বিদ্যমানতাহেতু তাঁহার কর্ত্তৃত্ব বিরুদ্ধ নহে ॥ ৩১ ॥

॥ ওঁ ॥ ন প্রয়োজনবত্ত্বাৎ ॥ ওঁ ॥ ৩২ ॥

॥ ওঁ ॥ লোকবত্তু লীলাকৈবল্যং ॥ ওঁ ॥ ৩৩ ॥

---

যৎ প্রয়োজনার্থং স্রজত্যাদিস্তদূনত্বাদপূর্ণতা ইত্যত আহ অথৈষ এব পরম আনন্দ ইত্যাদিনা কৃতকৃত্যত্বান্ন প্রয়োজনায় সৃষ্টিঃ ॥ ৩২ ॥

কিন্তু যথা লোকে মত্তস্য সুখোদ্রেকাদেব নৃত্যগানাদিলীলা ন তু প্রয়োজনাপেক্ষয়া। এবমেবেশ্বরস্য নারায়ণ সংহিতায়াঞ্চ। সৃষ্ট্যাদিকে হরির্নৈব প্রয়োজনমপেক্ষতু। কুরুতে কেবলানন্দং যথা মত্তস্য নর্ত্তনম্। পূর্ণা-

---

তথাপি বিষ্ণুর সৃষ্টিকর্ত্তৃত্ব যুক্ত হইতেছে না। যদি তাঁহাকে সৃষ্টিকর্ত্তা স্বীকার কর, তাহা হইলে এই আশঙ্কা হইতে পারে যে, তিনি কি কোন প্রয়োজন সাধনের নিমিত্ত সৃষ্টি করেন, অথবা প্রয়োজনের অনপেক্ষ হইয়া সৃষ্টি করিয়া থাকেন? কিন্তু কোনরূপেও তাঁহার সৃষ্টিকর্ত্তৃত্ব সম্ভবে না, যদি বল, তাঁহার প্রয়োজন আছে, তাহাহইলে তিনি অপূর্ণ হইতেছেন এবং অপূর্ণের সর্ব্বকর্ত্তৃত্ব স্বীকার করা যায় না। এইরূপ হইলে যজ্ঞদত্তাদিরও সর্ব্ব-কর্ত্তৃত্ব হইতে পারে। আর যদি বল, পরমাত্মার প্রয়োজন নাই, তাহাহইলেও সর্ব্বকর্ত্তৃত্ব অসম্ভব হয়, কারণ প্রয়োজনাভাবে কোন বিষয়েই প্রবৃত্তি হয় না, তবে কিরূপে সর্ব্বকর্ত্তৃত্ব হইতে পারে? এই আশঙ্কা নিরাস করিয়া বিষ্ণুর সর্ব্বকর্ত্তৃত্ব প্রতিপাদন করিতেছেন। যেহেতু বিষ্ণু পূর্ণানন্দ, অতএব তাঁহার কোন ফলের উদ্দেশ না থাকিলেও প্রবৃত্তি হয়; সুতরাং বিষ্ণুর সর্ব্ব কর্ত্তৃত্ব অব্যাহত হইতেছে ॥ ৩২ ॥

ফলের উদ্দেশ না থাকিলেও প্রবৃত্তি হইয়া থাকে, ইহাই এই সূত্রে প্রমাণ করিতেছেন।—যেমন মত্ত ব্যক্তিদিগের সুখোদ্রেকের নিমিত্ত নৃত্য-গীতাদি শ্রবণে প্রবৃত্তি হয়, তাহাতে কোন প্রয়োজনের অপেক্ষা নাই, সেই-রূপ ঈশ্বরের প্রয়োজন না থাকিলেও সুখোদ্রেকের নিমিত্ত সৃষ্টিব্যাপারে প্রবৃত্তি হইয়া থাকে। নারায়ণসংহিতায় লিখিত আছে যে, যদিও সৃষ্ট্যাদি কার্য্যে হরির কোন প্রয়োজন নাই, তথাপি মত্তব্যক্তির নর্ত্তন দর্শনের ন্যায় আনন্দহেতু জগৎসৃষ্টিতে প্রবৃত্তি হয়, ইত্যাদি প্রমাণে প্রতিপন্ন হইতেছে

॥ ওঁ ॥ বৈষম্যনৈর্ঘৃণ্যেন সাপেক্ষত্বাত্তথাহি দর্শয়তি ॥ ওঁ ॥ ৩৪ ॥

॥ ওঁ ॥ ন কর্ম্মবিভাগাদিতি চেন্নাঽনাদিত্বাৎ ॥ ওঁ ॥ ৩৫ ॥

---

নন্দস্য তস্যেহ প্রয়োজনমতিঃ কুতঃ। মুক্তা অপ্যাপ্তকামাঃ স্যুঃ কিমুতাস্যাখিলাত্মন ইতি দেবস্যৈব স্বভাবোঽয়মাপ্তকামস্য কা স্পৃহেতি শ্রুতিঃ ॥৩৩॥

সর্ব্বকর্ত্তৃত্বে বৈষম্যনৈর্ঘৃণ্যে তস্যেত্যতো বক্তি কর্ম্মাপেক্ষয়া ফলদাতৃত্বান্ন তস্য নৈর্ঘৃণ্যে পুণ্যেন পুণ্যং লোকং নয়তি পাপেন পাপং ইত্যাদি শ্রুতিঃ ॥ ৩৪ ॥

যদপেক্ষয়াসৌ ফলং দদাতি ন তৎ কর্ম্ম এষ হ্যেব সাধু কর্ম্ম কারয়তি তপ্য যমেভ্যো লোকেভ্য উন্নিনীষতে। এষ উ এবা সাধুং কর্ম্ম কারয়তি

---

যে, ভগবান্ পূর্ণানন্দ হইলেও লোকানুগ্রহার্থ সৃষ্টি করিয়া থাকেন। অতএব বিরোধাভাবপ্রযুক্ত বিষ্ণুর জগৎকর্ত্তৃত্ব সিদ্ধ হইতেছে ॥ ৩৩ ॥

বিষ্ণুর সর্ব্বকর্ত্তৃত্ব স্বীকার করিলে এই আশঙ্কা হইতেছে যে, বিষ্ণু কি কর্ম্মসাপেক্ষ হইয়া সৃষ্ট্যাদি করেন, কিম্বা কর্ম্মানপেক্ষ হইয়া সৃষ্টিকরিয়া থাকেন, এই উভয়পক্ষেই দোষ দেখা যায়। কর্ম্মাপেক্ষায় ঈশ্বরের সৃষ্টি স্বীকার করিলে অস্বাতন্ত্র্য কর্ত্তৃত্বের অনুপপত্তি হয়, আর কর্ম্মানপেক্ষায় সৃষ্টি বলিলে বৈষম্যাদিদোষ ঘটে। বৈষম্যাদিদোষবিশিষ্টের সর্ব্বকর্ত্তৃত্ব হইতে পারে না, আর কর্ম্মানপেক্ষায় সৃষ্টি কর্ত্তৃত্বে "স্বর্গকামী জ্যোতিষ্টোম যজ্ঞ করিবে" ইত্যাদি বেদের অপ্রামাণ্য হয়; সুতরাং বিষ্ণুর সর্ব্বকর্ত্তৃত্বের অসম্ভব হইতেছে। এই আশঙ্কায় বক্তব্য এই যে, বিষ্ণুর সর্ব্বকর্ত্তৃত্বই যুক্ত, তাহাতে উক্তদোষের প্রসঙ্গ নাই। কর্ম্মাপেক্ষায় ফলদাতৃত্বস্বীকারে বৈষম্যাদি দোষ হইতে পারে না ॥ ৩৪ ॥

ঈশ্বর কর্ম্মাপেক্ষায় ফল প্রদান করেন, ইহা যুক্ত হইতেছে না। কারণ যে কর্ম্মের অপেক্ষায় ফল প্রদান করেন, সেই কর্ম্মই নাই। যদি বল, পূর্ব্ব-

॥ ওঁ ॥ উপপদ্যতে চাপ্যুপলভ্যতে চ ॥ ওঁ ॥ ৩৬ ॥

---

তং যমধো নিনীষত ইতি শ্রুতেঃ। কর্ম্মণোঽপি তন্নিমিত্তত্বাদিতি চেন্ন তস্যাপি পূর্ব্বকর্ম্মকারণমিত্যনাদিত্বাৎ কর্ম্মণঃ। ভবিষ্যপুরাণে চ। পুণ্য-পাপাদিকং বিষ্ণুঃ কারয়েৎ পূর্ব্বকর্ম্মণঃ। অনাদিত্বাৎ কর্ম্মণশ্চ ন বিরোধঃ কথঞ্চনেতি॥ ৩৫ ॥

ন চ কর্ম্মাপেক্ষত্বে নেশ্বরস্য অস্বাতন্ত্র্যম্। দ্রব্যং কর্ম্ম চ কালশ্চ স্বভাবো জীব এব চ। যদনুগ্রহতঃ সন্তি ন সন্তি যদুপেক্ষয়েত্যাদিনা কর্ম্মাদীনাং সত্য-স্যাপি তদধীনত্বাৎ ন চ পুনর্ব্বৈষম্যাদ্যাপাতেন দোষঃ। তাদৃশ বৈষম্যাদেরুপ-লভ্যমানত্বাৎ। স কারয়েৎ পুণ্য যথাপি পাপং ন তাবতা দোষমপি ক্বচিৎ স্যাৎ। ঈশো যতো বা গুণদোষ সত্ত্বে স্বয়ং পরোঽনাদিরাদিঃ প্রজানা-মিত্যাদি চতুর্ব্বেদশিখায়াম্ ॥ ৩৬ ॥

---

কর্ম্মই বিদ্যমান আছে, তাহারও ভগবদধীনত্বশ্রবণ আছে, ভবিষ্যপুরাণে লিখিত আছে যে, বিষ্ণু সর্ব্বকর্ম্মানুসারে পুণ্যাপুণ্যাদি কর্ম্ম করাইয়া থাকেন; সুতরাং কর্ম্মের অনাদিত্ব জানা যায়, অতএব কোন বিরোধই নাই ॥ ৩৫ ॥

ঈশ্বরের কর্ম্মাপেক্ষায় ফলদাতৃত্ব স্বীকার করিলে তাঁহার অস্বাতন্ত্র্য প্রসঙ্গ হয়, এই আশঙ্কায় বলিতেছেন;—কর্ম্মাপেক্ষায় ঈশ্বরের অস্বাতন্ত্র্য হইতে পারে না। কারণ দ্রব্য, কর্ম্ম, কাল, স্বভাব ও জীব এই সকল যাহার অনু-গ্রহে বিদ্যমান থাকে এবং যাঁহার উপেক্ষায় থাকে না, ইত্যাদি প্রমাণে কর্ম্মাদির বিদ্যমানতা তাঁহারই অধীন বলিয়া জানা যায়। আর বৈষম্যাদি হেতুও দোষ নাই, যেহেতু তাদৃশ বৈষম্যাদি উপলভ্যমান হইয়া থাকে। চতুর্ব্বেদশিখাতে লিখিত আছে যে, তিনি পুণ্য ও পাপ করাইয়া থাকেন, তাহাতে কখনও দোষ হয় না, যেহেতু ঈশ্বর গুণদোষসত্ত্বেও স্বতন্ত্র, অনাদি ও জীবের আদি। অতএব বিষ্ণুর সর্ব্বকর্ত্তৃত্ব অবিরুদ্ধ হইল ॥ ৩৬ ॥

॥ ওঁ ॥ সর্ব্বধর্ম্মোপপত্তেশ্চ ॥ ওঁ ॥ ৩৭ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে দ্বিতীয়াধ্যায়স্য

প্রথমঃ পাদঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

অবশিষ্টৈরুপসংহরতি। গুণাঃ শ্রুতাঃ বিরুদ্ধাশ্চ দেবে সন্ত্যশ্রুতা চয়ে-পনৈবাত্রশঙ্কা চিন্ত্যাবৈ হ্যচিন্ত্যাশ্চ তথৈব হি দোষাঃ শ্রুতাশ্চনাক্ষোঽহি তথা প্রতীতা ইতি সর্ব্বগুণোপপত্তিশ্রুতেঃ ॥ ৩৭ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে

দ্বিতীয়াধ্যায়স্য প্রথমঃ পাদঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

পূর্ব্ব পূর্ব্ব যুক্তি ও প্রমাণদ্বারা মুক্তির সকলপ্রকার বিরোধই পরিহৃত হইল; সুতরাং উত্তর সূত্রের প্রয়োজন কি? এই আশঙ্কায় উত্তর সূত্রের তাৎপর্য্য প্রদর্শন করিতেছেন।—বিশেষরূপে প্রতিপাদিত সৃষ্ট্যাদি গুণের অবশিষ্ট গুণদ্বারাই উপসংহার করিতেছেন, যুক্তির বিরোধপরিহারদ্বারা অবশিষ্ট গুণ সকল বিষ্ণুতে সমর্থন করিয়া সূত্রকার তাঁহার সর্ব্বগুণত্ব প্রতি-পাদন করিয়াছেন। বিষ্ণুর চেতনত্বপ্রযুক্ত তাঁহার পূর্ণত্ব অবশ্যম্ভাবী। অতএব বিষ্ণুর পূর্ণত্ব অযুক্ত নহে। যেহেতু স্বতন্ত্রেরই পূর্ণগুণ সম্ভব হয়॥ ৩৭ ॥

ইতি দ্বিতীয় অধ্যায়ে প্রথম পাদ সমাপ্ত ॥ ১ ॥

---

# দ্বিতীয়ঃ পাদঃ ।

॥ ওঁ ॥ রচনানুপপত্তেশ্চানুমানম্ ॥ ওঁ ॥ ১ ॥

---

ইতরেষাং চানুপলব্ধেরিতি সামান্যতো নিরাকরণং সমন্বেয়ানাং কৃতং বিশেষতো নিরাকরোত্যস্মিন্ পাদে অচেতনপ্রবৃত্তিমতং প্রথমতো নিরাকরোতি। অচেতনস্য স্বতঃ প্রবৃত্ত্যনুপপত্তের্নানুমানপরিকল্পিতং প্রধানং জগৎকর্তৃ চ শব্দেন প্রমাণাভাবং দর্শয়তি ॥ ১ ॥

---

প্রথমপাদেই ব্রহ্মের জগৎকারণত্ববিষয়ে সর্ব্বকপ্রার বিরোধ নিরাকৃত হইয়াছে, সূত্রকার এই পাদে অপরাপর বিরোধের নিরাস করিতেছেন।—যদি বল, অনাপ্ত কপিলকণাদাদিকথিত বিরোধ সকল অনাপ্ত কথিত বলিয়াই নিরাকৃত আছে, পুনর্ব্বার সেই সকল বিরোধ নিবারণার্থ পাদারম্ভ ব্যর্থ হইতেছে. ইহাতে বক্তব্য এই যে. অনাপ্ত কথিত বলিয়া সামান্যরূপে নিরাকৃত হইয়াছে বটে, এইক্ষণ বিশেষরূপে সেই সকল বিরোধের নিরাস হইলেই অধিকারীদিগের নিঃশঙ্করূপে প্রবৃত্তি হইতে পারে, এই অভিপ্রায়ে দ্বিতীয়পাদ আরম্ভ করিতেছেন।—সাংখ্যচার্ব্বকাদিরাই আমাদিগের মতের প্রবলবিরোধী, যেহেতু তাঁহারা ঈশ্বরানপেক্ষ অচেতনপ্রবৃত্তিবাদী। ইহারা প্রবলবিরোধী হইলে অতিতুচ্ছবিধায় প্রথমতই ইহাদিগের মত নিবারণ কর্ত্তব্য, অর্থাৎ নিরীশ্বর সাংখ্যবাদই অগ্রে নিরাস করিতেছেন। নিরীশ্বর সাংখ্যেরা অনুমানদ্বারা প্রধানের; অর্থাৎ প্রকৃতির জগৎকর্তৃত্ব কল্পনা করে, কিন্তু ঘটাদির ন্যায় স্বতঃপ্রবৃত্তিবিহীন বলিয়া প্রধানের কর্তৃত্ব কল্পনা করা যায় না। অতএব বিষ্ণুরই জগৎকারণত্ব যুক্ত হইতেছে ॥ ১ ॥

॥ ওঁ ॥ প্রবৃত্তেশ্চ ॥ ওঁ ॥ ২ ॥

॥ ওঁ ॥ পয়োঽম্বুবচ্চেত্তত্রাপি ॥ ওঁ ॥ ৩ ॥

---

চেতনস্য স্বতঃ প্রবৃত্তিদর্শনাচ্চ ॥ ২ ॥

পয়োঽম্বুবদচেতনস্যাপি প্রবৃত্তির্যুজ্যত ইতি ন যুক্তং এতস্য বা অক্ষরস্য প্রশাসনে গার্গি প্রাচ্যোঽন্যা নদ্যঃ স্যন্দন্তে শ্বেতেভ্যঃ পর্ব্বতেভ্যঃ প্রতীচ্যোঽন্যায়াং দিশ মনু এতেন হরাবয়য়োমণ্ড ভবতীত্যাদি তত্রাপি ঈশ্বর নিমিত্ত প্রবৃত্তিশ্রুতেঃ ॥ ৩ ॥

---

পূর্ব্বসূত্রে অচেতনত্বাদিদ্বারা প্রধানের কারণত্ব নিবারণ করিয়া এই সূত্রে যুক্ত্যন্তর প্রদর্শনপূর্ব্বক প্রধানের কারণত্ব নিরাস করিতেছেন।—যেমন পটাদি সৃষ্টি ইচ্ছানুসারিণী, সেইরূপ মহদাদিসৃষ্টিও ইচ্ছা ব্যতিরেকে হয় না, এই অনুমান প্রযুক্ত অচেতনের কারণত্ব সম্ভবে না। যদি বল, পটাদিতে চেতনব্যাপার নাই, তথাপি আমি করিতেছি, ইত্যাদিরূপে চেতনের প্রবৃত্তি দর্শনহেতু চেতনব্যাপার ভিন্ন সৃষ্টি হইতে পারে না ॥ ২ ॥

পূর্ব্বে যে উক্ত হইয়াছে, অচেতনত্বপ্রযুক্ত প্রধানের স্বতঃসিদ্ধ প্রবৃত্তি নাই, ইহা যুক্তিযুক্তপক্ষ নহে। কারণ অচেতন দুগ্ধেরও দধ্যাকারে পরিণাম দেখা যায় এবং অচেতনজলেরও গতি হইয়া থাকে; সুতরাং অচেতনের প্রবৃত্তি নাই, ইহা বলা যায় না। বিশেষতঃ অচেতন নদীকূলের পতনদর্শন হেতু অচেতন প্রধানের স্বতঃসিদ্ধ প্রবৃত্তি কেন না হইবে? এই আশঙ্কায় বলিতেছেন, প্রধানের স্বতঃসিদ্ধ প্রবৃত্তি যুক্ত হয় না, যেহেতু দুগ্ধ জলাদির প্রবৃত্তিতে ঈশ্বরই নিমিত্ত, ইহা শ্রুতিতে প্রসিদ্ধ আছে, অতএব প্রধানের স্বতঃসিদ্ধ প্রবৃত্তি নাই। যে যে নদী পূর্ব্বদিকে ও পশ্চিমদিকে অবস্থিত আছে, তাহারা সেই সেই পর্ব্বত হইতে দিগন্তরে গমন করে, তাহাও সেই অব্যয় পরমাত্মার আজ্ঞাতেই সম্পন্ন হইয়া থাকে; সুতরাং উক্ত জল ও দুগ্ধ দৃষ্টান্তদ্বারা প্রধানের স্বতঃসিদ্ধ প্রবৃত্তির অনুমান করা যায় না ॥ ৩ ॥

॥ ওঁ ॥ ব্যতিরেকানবস্থিতেশ্চানপেক্ষত্বাৎ ॥ ওঁ ॥ ৪ ॥

॥ ওঁ ॥ অন্যত্রাভাবাচ্চ ন তৃণাদিবৎ ॥ ওঁ ॥ ৫ ॥

---

ন ঋতেত্বা ক্রিয়তে কিঞ্চ নার ইতি তদ্ব্যতিরেকেণ একস্যাপি কর্ম্মণানবস্থিতে রনপেক্ষিতমেবাচেতনবাদিমতম্ ॥ ৪ ॥

সেশ্বরসাংখ্যমতং নিরাকরোতি। যথা পৃথিব্যা এব পর্জ্জন্যানুগৃহীতং তৃণাদিকমুৎপদ্যতে। এবং প্রধানাদীশ্বরানুগৃহীতং জগদিত্যতো ব্রবীতি। যচ্চ কিঞ্চিজ্জগৎ সর্ব্বং দৃশ্যতেঽদৃশ্যতেঽপি বা। অন্তর্ব্বহিশ্চ তৎ সর্ব্বং ব্যাপ্য নারায়ণঃ স্থিত ইতি। ব্রহ্মণোবেদমাবিরাসীদ্ ব্রহ্মণি স্থিতং ব্রহ্মণ্যেব লয়মভ্যেতি ব্রহ্মৈবাধস্তাৎ ব্রহ্মোপরিষ্টাদ্ ব্রহ্ম মধ্যতো ব্রহ্ম সর্ব্বতো

---

যদিও দুগ্ধ, জল ও প্রকৃতি ইহাদিগের প্রবৃত্তি শ্রুতিবলে ঈশ্বরাধীন হউক, তথাপি অয়স্কান্তাদি অচেতনের স্বতঃসিদ্ধ প্রবৃত্তির দর্শনহেতু উক্ত ব্যাপ্তিতে ব্যভিচার দেখা যায়, অর্থাৎ অয়স্কান্তের প্রবৃত্তিদৃষ্টেই প্রকৃতির স্বতঃসিদ্ধ প্রবৃত্তি অনুমিত হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন।— শ্রুতিতে প্রসিদ্ধ আছে যে, সর্ব্ব প্রবৃত্তিই ঈশ্বরের অধীন, অতএব কোন স্থলেও উক্ত হেতুর ব্যভিচার নাই, সুতরাং অচেতনের প্রবৃত্তিতেও কোন নিদর্শন দেখা যায় না। অতএব প্রমাণবিরুদ্ধ অচেতনের প্রবৃত্তি জ্ঞানীরা স্বীকার করেন না। এই নিমিত্ত ঈশ্বরভিন্ন কেহই কিছু করিতে পারে না, সুতরাং নিরীশ্বর সাংখ্যমতে অপ্রামাণ্য হেতু হরিই জগৎকারণ, ইহা যুক্ত হইতেছে ॥ ৪ ॥

ইতিপূর্ব্বে নিরীশ্বরসাংখ্যবাদীদিগকে নিরাস করিয়া সেশ্বর সাংখ্যবাদীকে নিরাস করিতেছেন,।—যদি বল, যেমন মেঘের সাহায্যে পৃথিবী হইতেই তৃণাদির উৎপত্তি হয়, সেইরূপ ঈশ্বরের অনুগ্রহে অচেতন প্রধান হইতেই জগতের উৎপত্তি হইতেছে, ঈশ্বরের স্বতন্ত্রকর্ত্তৃত্ব যুক্ত নহে, অতএব অচেতনের স্বতঃপ্রবৃত্তির অনুপপত্তি নাই। যেমন তৃণাদির উৎপত্তিতে মেঘ বর্ষণ সহকারী, সেইরূপ জগদুৎপত্তিতে ঈশ্বর অনুগ্রাহকমাত্র। তথাপি স্বতন্ত্ররূপে বিষ্ণুরই জগৎকর্ত্তৃত্ব যুক্ত হইতেছে। সর্ব্বপদার্থের সত্ত্বাদিপ্রদানার্থ ঈশ-

॥ ওঁ ॥ অভ্যুপগমেঽপ্যর্থাভাবাৎ ॥ ওঁ ॥ ৬ ॥

---

ব্রহ্মৈবেদং সর্ব্বমিত্যাদিশ্রুতিভ্যোঽন্যজ্জগতোভাবাত্তৃণাদীনাং পর্জ্জন্যবন্নানুগ্রাহকত্বমাত্রমীশ্বরস্য। স এব ভূয়ো নিজবীর্য্যনোদিতাং স্বজীবমায়াং প্রকৃতিং সিসৃক্ষতীম্। অনামরূপাত্মনিরূপনাম্নী বিধিৎসমানোঽনুসসার শাস্ত্রিকৃদিতি ভাগবতে। দ্রব্যং কর্ম্ম চ কালশ্চেত্যাদি চ। চ শব্দেন প্রকৃতিসত্ত্বাদি প্রদাতৃত্বঃ চাঙ্গীক্রিয়তে ॥ ৫ ॥

লোকায়তিকপক্ষং নিরাকরোতি। যস্য ধর্ম্মাধর্ম্মৌ নস্তস্তত্তৎসিদ্ধান্তে কিং প্রয়োজনং অতঃ স ব্যাহতেরেবোপেক্ষ্যঃ ॥ ৬ ॥

---

রের সর্ব্বগতত্ব কথিত আছে, তাঁহার প্রেরণা ভিন্ন কোন বস্তুরও সত্তা সম্ভব নাই। আর "এইজগতে দৃষ্টাদৃষ্ট যে কিছু বস্তু আছে, অন্তরে কি বাহ্যে সেই সমুদায় বস্তুকে ব্যাপিয়া নারায়ণ অবস্থিতি করিতেছেন এবং ব্রহ্মেতেই এইজগৎ আভির্ভূত হইয়াছে, ব্রহ্মেতে অবস্থিত আছে, ব্রহ্মেতেই লয় পাইতেছে, ব্রহ্মই সকল পদার্থের অধোমধ্য উপরি বিদ্যমান আছেন এবং এই সমস্তই ব্রহ্মময়" ইত্যাদিশ্রুতিপ্রমাণে জানা যায় যে, তৃণাদির উৎপত্তিতে পর্জ্জন্যের ন্যায় জগদুৎপত্তিতে ঈশ্বরের অনুগ্রাহকত্বমাত্র নহে। ভাগবতে লিখিত আছে যে, জীবের মায়াস্বরূপা প্রকৃতি সেই পরমাত্মার বীর্য্যদ্বারা প্রেরিত হইয়া সৃষ্টি করেন এবং সেই পরমাত্মাই সেই প্রকৃতির শাসন করেন ও সর্ব্বত্র অনুসরণ করিয়া থাকেন। অতএব জানা যাইতেছে যে, ঈশ্বরই প্রকৃতির সত্ত্বাদি প্রদান করেন; সুতরাং হরিই জগৎকর্ত্তা বলিয়া প্রতিপন্ন হইতেছেন ॥ ৫ ॥

সাংখ্যমতে প্রতীতির ন্যায় শ্রুত্যাদির অপ্রামাণ্যহেতু শ্রুতিবিরোধকথন যুক্ত হইতেছে না। যদি বল, ধর্ম্মাদির অসিদ্ধিহেতুই বিরোধ হইতেছে, তাহাও বক্তব্য নহে, কারণ তন্মতে ধর্ম্মাদির স্বীকারই নাই; সুতরাং তদ্দ্বারা বিরোধ উপপন্ন হয় না। অতএব ঈশ্বরের জগৎকারণত্ব সিদ্ধ হয় না. এই আশঙ্কায় বলিতেছেন, যাহার মতে ধর্ম্মাধর্ম্মই স্বীকৃত হয় না, তাহার সিদ্ধান্তেই বা প্রয়োজন কি? অতএব স্বমত ব্যাঘাত হয় ॥ ৬ ॥

॥ ওঁ ॥ পুরুষাশ্মবদিতি চেৎ তথাপি ॥ ওঁ ॥ ৭ ॥

॥ ওঁ ॥ অঙ্গিত্বানুপপত্তেশ্চ ॥ ওঁ ॥ ৮ ॥

॥ ওঁ ॥ অন্যথানুমিতৌ চ জ্ঞশক্তি বিয়োগাৎ ॥ ওঁ ॥ ৯ ॥

---

পুরুষোপসর্জ্জনা প্রকৃতিকর্ত্তৃবাদঃ নিরাকরোতি যথা চেতনসংবন্ধাদচেতনমেব শরীর মশ্মাদিকমাদায় গচ্ছতি। এবমচেতনাপি প্রকৃতিঃ পুরুষসংবন্ধাৎ প্রবর্ত্ততি ইতি চেৎ ন নশ্বতেস্বাক্রিয়ত কিঞ্চ নারে ইতি তত্রাপি তথাত্বে দৃষ্টান্তাভাবাৎ ॥ ৭ ॥

শরীরপ্রবৃত্তৌ পুরুষস্যাঙ্গিত্বাৎ। অঙ্গমঙ্গী সমাদায় যথাকার্য্যং করোত্যসাবিত্যঙ্গিত্বব্যবহারোঽনুপপন্নঃ ॥ ৮ ॥

প্রকৃত্যুপসর্জ্জনপুরুষকর্ত্তৃবাদমপাকরোতি শরীরসম্বন্ধাৎ পুরুষঃ প্রবর্ত্তত ইত্যঙ্গীকারেঽপি স্বতন্ত্রা সামর্থ্যাচ্ছরীরসম্বন্ধ এবায়ত্তঃ ॥ ৯ ॥

---

কেহ কেহ বলেন, প্রকৃতিই পুরুষসহকারে সৃষ্টি করেন, এইক্ষণ উক্তরূপ প্রকৃতির কর্ত্তৃত্ব নিরাস করিতেছেন। যেমন—চেতনসম্বন্ধবশত অচেতন শরীরও পাষাণাদি বহন করিয়া গমন করে, সেইরূপ অচেতনা প্রকৃতিও পুরুষসম্বন্ধবশতঃ সৃষ্টিকার্য্যে প্রবৃত্ত হয়। ইহা স্বীকার্য্য নহে, যেহেতু পুরুষ সম্বন্ধসহকারে প্রকৃতির জগৎকর্ত্তৃত্বে কোন প্রমাণ নাই। "পুরুষভিন্ন প্রকৃতি কিছুই করিতে পারেন না" ইত্যাদি শ্রুতিবলে প্রকৃতির কর্ত্তৃত্ব নিবারিত হইল; সুতরাং বিষ্ণুরই জগৎকর্ত্তৃত্ব যুক্তিযুক্ত ॥ ৭ ॥

যদি বলি। শরীরই পুরুষের সহকারীরূপে প্রবৃত্ত হয়, তাহাহইলে শরীর অঙ্গ ও পুরুষ অঙ্গী, ইহাই কথিত হয়। কিন্তু পুরুষের অঙ্গিত্ব ও শরীরের অঙ্গত্ব স্বীকারে লৌকিক ব্যবহার নাই; সুতরাং পুরুষ সহকারী ও শরীরের প্রবৃত্তি এইরূপ দৃষ্টান্ত যুক্ত হয় না, অতএব বিষ্ণুরই জগৎকারণত্ব যুক্ত হইতেছে ॥ ৮ ॥

ঈশ্বরেরই জগৎকারণত্ব যুক্ত, প্রকৃতিসহকারীপুরুষের জগৎকর্ত্তৃত্বে কোন প্রমাণ নাই। শরীর সহকারীপুরুষ প্রবৃত্ত হয়, এই পক্ষে পুরুষের প্রবৃত্তিশক্তি আছে, কিম্বা নাই, এই প্রশ্ন হইতে পারে। যদি বল, পুরুষেরই প্রবৃত্তি

॥ ওঁ ॥ বিপ্রতিষেধাচ্চাসমঞ্জসম্ ॥ ওঁ ॥ ১০ ॥

॥ ওঁ ॥ মহদ্দীর্ঘবদ্বা হ্রস্বপরিমণ্ডলাভ্যাম্ ॥ ওঁ ॥ ১১ ॥

---

সকলশ্রুতিযুক্তিবিরুদ্ধত্বাচ্চানীশ্বরমতমসমঞ্জসম্। শ্রুতয়ঃ স্মৃতয়শ্চৈব যুক্তয়শ্চেশ্বরং পরম্। বদন্তি তদ্বিরুদ্ধং যো বদেৎ সহি নরাধম ইতি পাদ্মে ॥ ১০ ॥

পরমাণ্বারম্ভবাদমপাকরোতি। মহত্ত্বাদ্দীর্ঘত্বাচ্চ যথাকার্য্যমুৎপদ্যতে এবং হ্রস্বত্বাৎ পারিমাণ্ডিল্যাচ্চ কার্য্যমুৎপদ্যতে। বাশব্দাদন্যার্থে তয়োরপি ন স্যাৎ। বিশেষকারণাভাবাৎ ঈশ্বরেচ্ছায়া নিত্যত্বে তদভাবেঽপি পরমাণু-

---

শক্তি আছে, তাহাহইলে শরীরের বৈয়র্থ্য হয়, আর যদি বল, তাহা নাই, তাহাহইলে পুরুষের অঙ্গিত্ব অনুপপন্ন হয়, ইত্যাদি বিরোধহেতু কাহারও জগৎকর্ত্তৃত্ব সম্ভবে না; সুতরাং বিষ্ণুই জগৎকর্ত্তা জানিবে ॥ ৯ ॥

পূর্ব্ব-পূর্ব্ব সূত্রে অনীশ্বরবাদিদিগকে প্রত্যেকে নিরাস করিয়া এইক্ষণ সাধারণ দোষোপন্যাস পূর্ব্ব সমস্ত নিরীশ্বরবাদের নিরাস করিতেছেন।—শ্রুতি, স্মৃতি ও যুক্তি সকলরূপ প্রমাণেই ঈশ্বর প্রতিপন্ন হইতেছেন। যিনি ইহার বিরুদ্ধ প্রতিপাদন করেন, তিনি নরাধম, ইত্যাদি পদ্মপুরাণের প্রমাণে সর্ব্ব-প্রকার নিরীশ্বরবাদই গর্হিত বলিয়া জানা যায় ॥ ১০ ॥

এইক্ষণ ঈশ্বরেতে পরমাণুজন্যত্ব বাদের নিরাস করিতেছেন।—যেমন ত্র্যণুকগত মহত্ত্ব দীর্ঘত্বানুসারে কার্য্যের পরিমাণ উৎপন্ন হয়, সেইরূপ দ্ব্যণুকগত হ্রস্বত্বানুসারেও ত্র্যণুকগত পরিমাণোৎপত্তি হয়। যদি হ্রস্বত্বাদির কার্য্যারম্ভকত্ব না হয়, তাহাহইলে মহত্ত্ব দীর্ঘত্বাদিরও কার্য্যারম্ভকত্ব হইতে পারে না। আর পরমাণুপরিমাণের কার্য্যারম্ভকতা স্বীকার করিলে কার্য্য-মাত্রের অণুত্ব প্রসঙ্গ হয়, এইক্ষণ প্রতিপন্ন হইতেছে যে, পরমাত্মার অণু, মহৎ কিম্বা হ্রস্ব কোনরূপ পরিমাণ নাই বলিয়া পরমাত্মপক্ষে কোনরূপ অসমবায়ী কারণও নাই; সুতরাং তাহাতে পরমাণুজন্যত্বও স্বীকার করা যায় না ॥ ১১ ॥

॥ ওঁ ॥ উভয়থাপি ন কর্ম্মাতস্তদভাবঃ ॥ ওঁ ॥ ১২ ॥

॥ ওঁ ॥ সমবায়াভ্যুপগমাচ্চ সাম্যাদনবস্থিতেঃ ॥ ওঁ ॥ ১৩ ॥

---

কর্ম্মাভাবান্নেদানীমপি স্যাৎ। অনিত্যেত্বেতৎকারণাভাবাৎ। অতঃ পরমাণুচেষ্টাভাবাৎ তৎ কার্য্যাভাবঃ। বৈদিকেশ্বরস্য তু বেদেনৈব সর্ব্বশক্তিত্বোক্তেঃ সর্ব্বমুপপদ্যতে। স্বতএব কালে বিশেষাঙ্গীকৃতেশ্চ ॥ ১১ ॥ ১২ ॥

কার্য্যকারণাদীনাং সমবায়সম্বন্ধাঙ্গীকারাত্তস্য ভিন্নত্বসাম্যাৎ সমবায়ান্তরাপেক্ষয়ানবস্থিতিঃ ন চ তৎ প্রমাণং প্রথমসম্বন্ধাসিদ্ধৌ চ তদসিদ্ধিঃ। স্বনির্ব্বাহকত্বে সমবায় এব ন স্যাৎ ॥ ১৩ ॥

---

পূর্ব্বসূত্রে পরমাত্মপক্ষে অসমবায়ী কারণের নিরাস করিয়া এইসূত্রে তাঁহার নিমিত্ত কারণের নিরাস করিতেছেন।—সকল কার্য্যের প্রতিই ঈশ্বরেচ্ছা নিমিত্তকারণ; এইক্ষণ এই জিজ্ঞাস্য হইতে পারে যে, ঈশ্বরের ইচ্ছা নিত্য কি অনিত্য ? ঈশ্বরেচ্ছাকে নিত্য বলা যায় না, কারণ ঈশ্বরের ইচ্ছাসত্ত্বেও প্রলয়কালে পরমাণুর চেষ্টাভাবহেতু সৃষ্টির অভাব হইতেছে, তাহা হইলে দ্ব্যণুকাদি কার্য্যভাব হয়। আর ঈশ্বরেচ্ছাকে অনিত্যও বলা যায় না, যেহেতু অনিত্য হইলে তাহাকে কার্য্য বলিতে হয়; সুতরাং তাহার নিমিত্তাপেক্ষা হইতে পারে, অতএব উভয়থা দোষ দৃষ্টহেতু ঈশ্বরেচ্ছা নিমিত্ত নহে। কিন্তু অস্মৎপক্ষে এই দোষ ঘটে না, কারণ ঈশ্বরেচ্ছা সত্ত্বেও কার্য্যের অনুৎপত্তিতে ঈশ্বরের অচিন্ত্যশক্তিতেই উপপত্তি আছে; সুতরাং ঈশ্বরেচ্ছামাত্র নিমিত্ত নহে, যাহাতে প্রলয়কালেও উৎপত্তিপ্রসঙ্গ হয় ॥ ১২ ॥

পূর্ব্বসূত্রে নিমিত্ত কারণের অসম্ভব দর্শাইয়া সমবায়ী কারণ নিরাসার্থ বলিতেছেন। সমবায় সমবায়ী হইতে ভিন্ন, যথা,—মৃত্তিকা ও ঘটের সমবায় ইত্যাদিরূপে বিশেষণ বিশেষ্যভাবের উপপত্তির নিমিত্ত সমবায়ান্তরের অপেক্ষা হইতে পারে। সুতরাং সমবায়ের সমবায় এইরূপ অনবস্থা হইতেছে। অতএব ঈশ্বরপক্ষে সমবায়ী কারণ নাই, ইহাই প্রতিপন্ন হইল ॥ ১৩ ॥

॥ ওঁ ॥ নিত্যমেব চ ভাবাৎ ॥ ওঁ ॥ ১৪ ॥

॥ ওঁ ॥ রূপাদিমত্ত্বাচ্চ বিপর্য্যয়ো দর্শনাৎ ॥ ওঁ ॥ ১৫ ॥

॥ ওঁ ॥ উভয়থা চ দোষাৎ ॥ ওঁ ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ অপরিগ্রহাচ্চাত্যন্তমনপেক্ষা ॥ ওঁ ॥ ১৭ ॥

---

নিত্যত্বাচ্চ পরমাণূনাং সমবায়স্য চ তস্যৈব জনিত্বাঙ্গীকারান্নিত্যমেব চ কার্য্যং স্যাৎ অন্যথা ন কদাচিৎ ॥ ১৪ ॥

রূপাদিমত্ত্বাচ্চ পরমাণূনাং অনিত্যত্বং তথাদৃষ্টত্বাৎ লোকে ॥ ১৫ ॥

নিত্যত্বে পরমাণূনাং তদ্বৎ সর্ব্বং নিত্যং স্যাৎ বিশেষপ্রমাণভাবাৎ। অনিত্যত্বে কারণাভাবাত্তদুৎপত্ত্যভাবঃ ॥ ১৬ ॥

শ্রুতিস্মৃত্যপরিগৃহীতত্বাচ্চাতিশয়েনানপেক্ষতা। আন্বীক্ষিকীং তর্কবিদ্যামনুরক্তোনিরর্থকামিতি মোক্ষধর্ম্মে ॥ ১৭ ॥

---

পূর্ব্বোক্ত প্রকারে কারণত্রয়ের নিরাসদ্বারা সৃষ্টি নিরাস করিয়া প্রলয়-নিরাসার্থ বলিতেছেন।—পরপক্ষে কার্য্যের নিত্যতা হয়, কদাচিৎ প্রলয় হইতে পারে না। যেহেতু সমবায়ীকারণ পরমাণুর সর্ব্বদাই সদ্ভাব আছে এবং নিমিত্ত কারণ ঈশ্বরেচ্ছাদিরও নিত্য বিদ্যমানতা রহিয়াছে। ইহা বক্তব্য নহে, কারণ প্রলয়ের অনুপপত্তিতে কারণ নাই এবং তাহার অসমবায়ী কারণস্বরূপ কর্ম্মাদ্যভাবেরও অনুপপত্তি আছে ॥ ১৪ ॥

পরমাণুর নিত্যতা স্বীকার করিলে পরমাণুর আরম্ভবাদ দূষিত হয়, এইক্ষণ সেই পরমাণুর নিত্যতা নিরাস করিয়া বলিতেছেন।—পার্থিবাদি পরমাণুর রূপাদিমত্তাপ্রযুক্ত প্রকৃতির নিত্যত্বের বিপর্য্যয় হয়, যেহেতু রূপাদিবিশিষ্ট ঘটাদির অনিত্যত্বদর্শন আছে ॥ ১৫ ॥

ঘটাদির রূপাদিসত্ত্বে পরমাণুর নিত্যতা হয় না কেন? পরমাণুর নিত্যতা স্বীকারেই বা কি বাধক আছে? এই আশঙ্কায় বলিতেছেন।—যদি রূপাদি বিশিষ্ট পরমাণুও নিত্য হয়, তাহাহইলে ঘটাদিরও নিত্যতা হইতে পারে ॥১৬॥

সমস্ত জগৎই পরমাণুজন্য এই সিদ্ধান্ত অপ্রামাণিকপ্রযুক্ত দূষিত, ইহাই বিবেচিত হইতেছে।—পরমাণুর আরম্ভকত্ব কেবল শ্রুতির অপরিগৃহীত

॥ ওঁ ॥ সমুদায় উভয়হেতুকেঽপি তদপ্রাপ্তিঃ ॥ ওঁ ॥ ১৮ ॥

॥ ওঁ ॥ ইতরেতরপ্রত্যয়ত্বাদিতি চেন্নোৎপত্তিমাত্রনিমিত্তত্বাৎ ॥ ওঁ ॥ ১৯ ॥

---

পরমাণুপুঞ্জবাদিমতং নিরাকরোতি। সমুদায়স্যৈকহেতুত্বং ন যুজ্যতে উভয়হেতুকেঽপ্যন্যোঽন্যাশ্রয়ত্বাত্তদপ্রাপ্তিঃ। অন্যথা সর্ব্বদা সমুদায়ঃ স্যাৎ ॥ ১৮ ॥

সর্ব্বদা বিদ্যমানোঽপি সমুদায়ঃ পরস্পরাপেক্ষয়া ব্যবহ্রিয়ত ইতি চেৎ

---

নহে, উহা বিরুদ্ধও জানিবে। প্রসিদ্ধি আছে যে, কোন শৃগাল বলিয়াছে, "আমি বেদনিন্দক পণ্ডিত ছিলাম। আণ্বিক্ষিকী, অর্থাৎ তর্কবিদ্যা অধ্যয়ন করিয়া শৃগালত্বপ্রাপ্ত হইয়াছি। অতএব পরমাণুজন্যত্ববাদের অনুপপন্নহেতু বিরোধপ্রযুক্ত পূর্ব্বাধ্যায়োক্ত ঈশ্বরের অনন্তগুণ যুক্তিযুক্ত হইতেছে ॥ ১৭ ॥

বৈদিক ও অবৈদিক উভয়বিধ পাষণ্ডির মধ্যে যাহারা অবৈদিক অর্থাৎ বৌদ্ধজৈনাদি, তাহারা পরমাণুপুঞ্জের কারণতা স্বীকার করে, এইক্ষণ এই পরমাণুপুঞ্জবাদীদিগের মত নিরাস করিতেছেন।—পরমাণুপুঞ্জের কারণতা স্বীকার করিলে জিজ্ঞাস্য হইতে পারে যে, সমুদায় পদার্থই কি একপরমাণুহেতুক কিম্বা বহুপরমাণুহেতুক। এক পরমাণুর সমুদায়ের হেতুতাযুক্ত হয় না। কারণ এক পরমাণু হইতে অনেকের উৎপত্তি অনুভবসিদ্ধ নহে। বহু পরমাণুহেতুতাতেও সংশয় হইতেছে যে, সমুদায় পরমাণু মিলিত হইয়া হেতু হয়, কিম্বা প্রত্যেকে হেতু হয়? ইহাতে বক্তব্য এই যে, মিলিত অনেক হইতে সমুদায় হয় এবং সমুদায় হইতে মিলিত হয়; সুতরাং অন্যোন্যাশ্রয় দোষ ঘটিতেছে, অর্থাৎ মিলিতত্বব্যতিরেকে সমুদায়ত্ব অসম্ভব এবং সমুদায়ত্ব ব্যতিরেকে মিলিতত্ব অসম্ভব। এইরূপ অন্যোন্যাশ্রয় দোষ হেতু সমুদায়ের অনুপপত্তি হয়, আর অমিলিত পরমাণুসমূহের সদসদ্ভাবে সমুদায়ের নিত্যতাপত্তিপ্রযুক্ত প্রলয়স্বীকারে বিরোধাপাত হয় ॥ ১৮ ॥

যদি বল, পরমাণু সমুদায় সর্ব্বদা বিদ্যমান থাকিলেও পরস্পরাপেক্ষায় ব্যবহার হয়, তাহাহইলে পরমাণুর নিত্যতাতেও সমুদায়ের ব্যবহারাভাব-

॥ ওঁ ॥ উত্তরোৎপাদে চ পূর্ব্বনিরোধাৎ ॥ ওঁ ॥ ২০ ॥

॥ ওঁ ॥ অসতি প্রতিজ্ঞোপরোধো যৌগপদ্যমন্যথা ॥ ওঁ ॥ ২১ ॥

---

ন এবং কার্য্যমুৎপাদ্য তস্য বিনষ্টত্বাৎ পরস্পরপ্রত্যয়ঃ। তদপেক্ষয়া ব্যবহার ইতি ন যুজ্যতে কারণে সতি কার্য্যং ভবন্ত্যেব ইতি হি তস্য নিয়মঃ ॥ ১৯ ॥

কার্য্যোৎপত্তাবেব কারণস্য নাশাচ্চ ন বিশেষকার্য্যোৎপত্তিঃ ॥ ২০ ॥

কারণে বিনষ্টে কার্য্যমুৎপদ্যতে চেত্তৎ কার্য্যমিতি প্রতিজ্ঞাহানিঃ। তৎকালে কারণমস্তি চেৎ বিনাশকারণাভাবাদ্যৌগপদ্যং সর্ব্বকার্য্যাণাম্ ॥ ২১ ॥

---

হেতু প্রলয়ের অনুপপত্তি নাই। ইহাও বক্তব্য নহে, কারণ কার্য্যউৎপাদন করিয়াই কারণ নষ্ট হয়, অতএব কিরূপ পরস্পরাপেক্ষা হইতে পারে? তথাপি যদি বল, প্রত্যেক পরমাণু হইতেই মিলিত পরমাণু হয়। যদি পরমাণু সকল স্থায়ী হইল, তবে কার্য্যোৎপত্তির নিয়ম আছে। তাহাহইলে অল্পকাল মধ্যেই এক কুলাল হইতে সেই কুলালশালা পরিপূর্ণ হইতে পারে। এইরূপে পৃথক্ পৃথক্ পরমাণু হইতে পরমাণু পুঞ্জের উৎপত্তি স্বীকার অসম্ভব হইল ॥ ১৯ ॥

এইক্ষণ বিশেষকার্য্যোৎপত্তির নিরাস করিতেছেন।—ক্ষণিকমতেও বিশেষ কার্য্যোৎপত্তি যুক্ত হয় না, যেহেতু কারণের তৎসদৃশ কার্য্যজনন সামর্থ্য থাকে। অন্যথা সাধারণ কারণেও ঘটোৎপত্তি হইতে পারে। সদৃশ কার্য্যোপজননসমর্থ কারণ কার্য্য উৎপাদন করিয়া বিনষ্ট হয়, অন্যথা তাহার ক্ষণিকত্ববিরোধ হয় ॥ ২০ ॥

পূর্ব্বোক্তপ্রকারে বিসদৃশ কার্য্যোৎপত্তির ব্যবহারাদির প্রতিষেধ করিয়া এইক্ষণ প্রতিক্ষণোৎপত্তি নিরাস করিতেছেন।—প্রতিক্ষণে কার্য্যোৎপত্তি স্বীকার করিলে এই জিজ্ঞাস্য হইতে পারে যে, কারণ বিদ্যমানে কার্য্যোৎপত্তি হয়? কিম্বা কারণনাশে কার্য্য জন্মে, কারণ বিদ্যমানে কার্য্যোৎপত্তি বলিলে একক্ষণে স্বভাব প্রাপ্ত হইয়া কার্য্যোৎপত্তিক্ষণেও বিদ্যমান থাকে; সুতরাং কারণের দ্বিলক্ষণত্ব প্রসঙ্গ হয়। আর কারণনাশে কার্য্যোৎপত্তি বলিলে যে বিনষ্ট হইলে যে কার্য্যের উৎপত্তি হয়, তাহার কার্য্য

॥ ওঁ ॥ প্রতিসংখ্যাঽপ্রতিসংখ্যানিরোধাপ্রাপ্তেরবিচ্ছেদাৎ ॥ ওঁ ॥ ২২ ॥

॥ ওঁ ॥ উভয়থা চ দোষাৎ ॥ ওঁ ॥ ২৩ ॥

॥ ওঁ ॥ আকাশে চাবিশেষাৎ ॥ ওঁ ॥ ২৪ ॥

---

কারণে সতি কার্য্যং ভবত্যেবেতি নিয়মান্নিঃসন্তানঃ সসন্তানশ্চ বিনাশো ন যুজ্যতে ॥ ২২ ॥

কারণে সতি কার্য্যং ভবত্যেবেতি নিয়মে সর্ব্বদা কার্য্যভাবান্ন কার্য্যকারণবিশেষঃ অনিয়মে কার্য্যানুৎপত্তিঃ ॥ ২৩ ॥

দোষাদিষু বিশেষদর্শনাৎ। ক্ষণিকত্বে নান্যত্রাপি ক্ষণিকত্বমনুমীয়তে চেদাকাশাদিষপি বিশেষদর্শনাদন্যত্রাপি তদনুমীয়তে ॥ ২৪ ॥

---

হইলে অতিপ্রসঙ্গ হইয়া উঠে; সুতরাং উভয়থা অসিদ্ধহেতু প্রতিক্ষণে কার্য্যোৎপত্তি স্বীকৃত হইতে পারে না ॥ ২১ ॥

ক্ষণিকত্বহেতু কার্য্যোৎপত্তি ও কার্য্যবিনাশ নিরাস করিতেছেন।— কারণবিদ্যমানে অবশ্যই কার্য্য হয়, এই নিয়মে সসন্তানও নিঃসন্তান হয়, অর্থাৎ সন্তান ব্যতিরেকে বিনাশ এবং সন্তানের সহিত বিনাশ, ক্ষণিকমতে এই উভয়েরই অনুপপত্তি হয়। প্রতিক্ষণেই কারণ কার্য্যোৎপাদন করিয়া বিনাশ পায়, ইহাই বক্তব্য। কারণসত্ত্বে কার্য্যের উৎপত্তি হয়, এই নিয়ম অবশ্য আদরণীয়। অতএব কিরূপে সন্তানোচ্ছেদ হইতে পারে? আর সন্তানকে নিত্য বলা যায় না, তাহাহইলে প্রলয়ের অনুপপত্তি হয় ॥ ২২ ॥

কারণসত্ত্বে অবশ্যই কার্য্য হয়, এই নিয়ম স্বীকার্য্য কি অস্বীকার্য্য? যদি বল, উক্ত নিয়ম স্বীকার্য্য, তাহাহইলে যাবৎ কারণ থাকে, তাবৎ কার্য্য হইতে পারে, আর উক্ত নিয়ম না থাকিলে সেইকালে অর্থক্রিয়াকারিত্বাভাবপ্রযুক্ত কোনকালেও কার্য্যোৎপত্তি হইতে পারে না। অতএব ক্ষণিকমত নিরাকৃত হইতেছে ॥ ২৩ ॥

অর্থাপত্তিদ্বারা ক্ষণিকত্বসিদ্ধি না হইলেও দীপাদির ন্যায় ভাবপদার্থমাত্রই ক্ষণিক এই অনুমানদ্বারা ক্ষণিকত্ব সিদ্ধি আছে। ইহা বক্তব্য নহে,

॥ ওঁ ॥ অনুস্মৃতেশ্চ ॥ ওঁ ॥ ২৫ ॥

॥ ওঁ ॥ নাসতোঽদৃষ্টত্বাৎ ॥ ওঁ ॥ ২৬ ॥

॥ ওঁ ॥ উদাসীনানামপি চৈবং সিদ্ধিঃ ॥ ওঁ ॥ ২৭ ॥

---

তদেবেদমিতি প্রত্যভিজ্ঞানাচ্চ প্রত্যভিজ্ঞায়া ভ্রান্তিত্বে বিশেষদর্শনস্যাপি ভ্রান্তিত্বম্ ॥ ২৫ ॥

শূন্যবাদমপাকরোতি অদৃষ্টত্বাদসতঃ কারণত্বং ন যুজ্যতে ॥ ২৬ ॥

অসতঃ কারণত্বে উদাসীনানাং হেয়োপাদেয়বুদ্ধিবর্জ্জিতানাং খপুষ্পাদীনামপি সকাশাৎ কার্য্যসিদ্ধিঃ। চ শব্দান্ন চেদন্যত্রাপি ন স্যাৎ অবিশেষাৎ ॥ ২৭ ॥

---

কারণ উক্ত অনুমানদ্বারা ক্ষণিকত্বসিদ্ধি হইতে পারে না। যাহা সৎ, তাহা ক্ষণিক নহে, যেমন আকাশাদি, ইত্যাদিরূপে আকাশ দৃষ্টান্তদ্বারা ভাবপদার্থ মাত্রের ক্ষণিকত্ব ব্যাহত হইতেছে, যখন আকাশাদি ভাবপদার্থ হইয়াও ক্ষণিক নহে, তখন পূর্ব্বোক্ত অনুমান নির্দ্দুষ্ট নহে; সুতরাং ক্ষণিকবাদ নিরাকৃত হইল ॥ ২৪ ॥

যেমন ছিন্নকেশ পুনর্ব্বার উৎপন্ন হইলে সেই এই কেশ,—এইরূপ প্রত্যভিজ্ঞান হয়, সেইরূপ সেই এই ঘট এইরূপ প্রত্যভিজ্ঞানদ্বারা ক্ষণিকত্বের বাধ হইতেছে। আর যদি বল, উক্তরূপ প্রত্যভিজ্ঞান ভ্রমাত্মক, তাহাহইলে আকাশাদিতে যে বিশেষ দর্শন উক্ত হইয়াছে, তাহাও ভ্রমসংকুল বলা যাইতে পারে। অতএব অন্য কোন হেতুপ্রদর্শনদ্বারাও ক্ষণিকত্বসিদ্ধি হইতে পারে না ॥ ২৫ ॥

কেহ কেহ বলেন, শূন্যই জগৎকারণ, তাহাহইলে যে শ্রুতিবিরোধ হয় তাহাতে বলিয়া থাকে, শ্রুতিকে প্রমাণ বলিয়া স্বীকার করি না। এইক্ষণ এই শূন্যবাদ নিরাস করিতেছেন।—কখনও অসৎ হইতে কার্য্যোৎপত্তি দৃষ্ট হয় নাই; সুতরাং শূন্যবাদ নিরাকৃত হইল ॥ ২৬ ॥

তথাপি যদি অসৎ পদার্থের কারণতা স্বীকার কর, তাহাহইলে আকাশ কুসুম হইতেও সৌরভাদি কার্য্যোৎপত্তি স্বীকার করিতে হয়। অতএব শূন্যের জগৎকারণত্ব সম্ভব হয় না ॥ ২৭ ॥

॥ ওঁ ॥ নাভাব উপলব্ধেঃ ॥ ওঁ ॥ ২৮ ॥

॥ ওঁ ॥ বৈধর্ম্যাচ্চ ন স্বপ্নাদিবৎ ॥ ওঁ ॥ ২৯ ॥

॥ ওঁ ॥ ন ভাবোঽনুপলব্ধেঃ ॥ ওঁ ॥ ৩০ ॥

---

ন চ জগদেব শূন্যমিতি বাচ্যং দৃষ্টত্বাৎ ॥ ২৮ ॥

ন চদুষ্টস্যাপি স্বপ্নাদিবদভাবঃ তস্যোত্তরকালে স্বপ্নোঽয়ং নায়ং সর্প-ইত্যাদ্যনুভবাৎ। ন চ এতাদৃশং প্রমাণমস্তি ॥ ২৯ ॥

বিজ্ঞানবাদমপাকরোতি ন বিজ্ঞানমাত্রং জগত্তপাভাবানুভবাৎ ॥ ৩০ ॥

---

যদি জগৎকেই শূন্য বলি, অর্থাৎ শূন্যই জগদাকারে পরিণত হয়, তাহাও নহে। কারণ জগৎ সর্ব্বদাই দৃষ্ট হইতেছে, দৃষ্ট পদার্থকে অসৎ বলিয়া কল্পনা করা কোনরূপেও সঙ্গত হয় না ॥ ২৮ ॥

যেমন স্বপ্নদৃষ্ট হয়, তথাপি তাহা অসৎ এবং রজ্জুকে ভুজঙ্গরূপে দর্শন হয় বটে, বাস্তবিক তাহা সৎ নহে। সেইরূপ জগৎ দৃষ্ট হইলেও তাহাকে অসৎ বলিতে বাধা কি? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—জগতের সত্ত্বরূপে উপলব্ধি হয়, অতএব তাহাকে স্বপ্নাদির ন্যায় অসৎ বলা যাইতে পারে না। যেহেতু স্বপ্নের উত্তরকালে ইহা স্বপ্ন, সৎ নহে এবং ভ্রমের অপনয়ন হইলে ইহা রজ্জু বাস্তবিক সর্প নহে, এইরূপ অনুমান হইয়া থাকে; সুতরাং শূন্যের জগৎকারণত্ব হইতে পারে না, ইত্যাদিরূপে শূন্যাদির জগৎকারণত্ব নিরাকৃত হইল, অতএব ঈশ্বরেরই জগৎকারণত্ব যুক্ত হইতেছে ॥ ২৯ ॥

এইক্ষণ বিজ্ঞানবাদ নিরাস করিতেছেন।—যদি বল, একমাত্র বিজ্ঞান-তত্ত্বই বিদ্যমান থাকে। অতএব বিজ্ঞানস্বরূপই জগৎকল্পনা করি; বিজ্ঞা-নাতিরিক্ত আর কিছুই নাই; সুতরাং জগদুৎপত্তিতে ঈশ্বরের প্রয়োজন কি? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—"জগৎ বিজ্ঞানাতিরিক্ত নহে" এই সিদ্ধান্তে জিজ্ঞাস্য এই যে, কি বিজ্ঞায়তত্ত্বে জগৎ অধ্যস্ত আছে? অথবা বিজ্ঞান ও জগৎ এই উভয়ের অভেদ? এই উভয়পক্ষই অসঙ্গত আদ্যপক্ষ পূর্ব্বের অধিকরণন্যায়দ্বারা খণ্ডিত হইয়াছে এবং উভয়ের অভেদ কল্পনাও "বিজ্ঞানাত্মক জগৎ" এইরূপ প্রমাণাভাবহেতু নিরস্ত হইতেছে।

॥ ওঁ ॥ ক্ষণিকত্বাচ্চ ॥ ওঁ ॥ ৩১ ॥

॥ ওঁ ॥ সর্ব্বথানুপপত্তেশ্চ ॥ ওঁ ॥ ৩২ ॥

॥ ওঁ ॥ নৈকস্মিন্নসম্ভবাৎ ॥ ওঁ ॥ ৩৩ ॥

॥ ওঁ ॥ এবঞ্চাত্মাকাৎর্স্ন্যম্ ॥ ওঁ ॥ ৩৪ ॥

---

জ্ঞানং ক্ষণিকমর্থানাঞ্চ স্থায়িত্বমুক্তম্ । অতশ্চানৈক্যম্ ॥ ৩১ ॥

প্রমাণাভাবাৎ সর্ব্বশ্রুতিস্মৃতিযুক্তিবিরুদ্ধত্বাচ্চ নৈতে পক্ষা গ্রাহ্যাঃ ॥ ৩২ ॥

সদসদ্বাদমতং দূষয়তি । সৎ স্যাদসৎ স্যাৎ সদসৎ স্যাদন্যোন্যশ্চ স্যাদিত্যেতন্নৈকস্মিন্ যুজ্যতে । অদৃষ্টত্বেনাসম্ভবাৎ ॥ ৩৩ ॥

জীবস্য শরীরপরিমিতত্বাঙ্গীকারে অণ্বাদিশরীরস্থস্য হস্ত্যাদিশরীরেঽকাৎর্স্ন্যং স্যাৎ ॥ ৩৪ ॥

---

বিশেষত জগতের বিজ্ঞানময়ত্ব কল্পনাতে দৃষ্টান্তে সাধনাভাবপ্রযুক্ত বিজ্ঞানবাদ নিরস্ত হইল ॥ ৩০ ॥

যুক্ত্যন্তর প্রদর্শনপূর্ব্বক জগতের বিজ্ঞানময়ত্ব নিরাস করিতেছেন ।— যেহেতু জ্ঞানক্ষণিক এবং জগৎ স্থায়ী । অতএব উভয়ের ঐক্য সম্ভবে না ; সুতরাং জগৎ বিজ্ঞানময় এই বাদ নিরস্ত হইল ॥ ৩১ ॥

ইতিপূর্ব্বে বৌদ্ধাদি প্রত্যেকের মত পৃথক্-পৃথক্‌রূপে পুনঃ পুনঃ দূষিত করিয়া এইক্ষণ সামান্য দোষারোপপুরঃসর সেই সকল মতের নিরাস করিতেছেন ।—সর্ব্বথাই বৌদ্ধাদির মত অগ্রাহ্য, অর্থাৎ প্রমাণাভাব এবং সর্ব্বপ্রকার শ্রুতি, স্মৃতি ও যুক্তি বিরোধহেতু বৌদ্ধদিগের মত পরাস্ত হইল ; সুতরাং বিষ্ণুরই জগৎকর্ত্তৃত্ব সিদ্ধ হইতেছে ॥ ৩২ ॥

কেহ কেহ বলেন, এই জগৎ সৎ ও অসৎস্বরূপ । এইমতও নির্দুষ্ট নহে, যেহেতু সত্ত্ব ও অসত্ত্ব এক বস্তুতে সম্ভবে না, অতএব এক জগৎকে সৎ ও অসৎ এই উভয়রূপে কল্পনা করা অযুক্ত ॥ ৩৩ ॥

যদি জীবকে শরীরপরিমিত স্বীকার কর, তাহাহইলে এই জিজ্ঞাস্য হইতে পারে যে, জীবের সর্ব্বশরীরগতচেষ্টায় উপপত্তির নিমিত্তই কি

॥ ওঁ ॥ ন চ পর্য্যায়াদপ্যবিরোধোবিকারাদিভ্যঃ ॥ ওঁ ॥ ৩৫ ॥

॥ ওঁ ॥ অন্ত্যাবস্থিতেশ্চোভয়নিত্যত্বাদবিশেষঃ ॥ ওঁ ॥ ৩৬ ॥

---

তত্তচ্ছরীরস্থস্য তত্তৎপরিমাণত্বমিতি ন মন্তব্যং বিকারিত্বাদনিত্যত্ব-প্রসক্তেঃ ॥ ৩৫ ॥

পরিমাণাভাবে স্বরূপাভাবপ্রাপ্ত্যন্ত্যাংপরিমাণস্থিতেস্তদর্থত্বেন শরীর-স্থিতেরুভয়নিত্যত্বাদবিশেষেণ সর্ব্বশরীরনিত্যত্বং স্যাৎ ॥ ৩৬ ॥

---

জীবের শরীরপরিমিতত্ব, অথবা শরীরাবচ্ছেদ ব্যতিরেকে আত্মার পরিমাণাভাব প্রসঙ্গ হয়, এই নিমিত্ত জীবের শরীরপরিমিতত্ব ? এইক্ষণ প্রথম পক্ষ নিরাস করিতেছেন।—যদি আত্মার সর্ব্বশরীরগত চেষ্টার উপপত্তির নিমিত্ত শরীরপরিমিতত্ব স্বীকার কর, তাহাহইলে পিপীলিকাদি ক্ষুদ্র শরীরস্থ আত্মা তৎপরিমাণবিশিষ্টই থাকিবে। কিন্তু কর্ম্মবশত হস্তীপ্রভৃতির শরীরপ্রাপ্তিতে অপূর্ণ থাকে। অতএব সর্ব্বশরীরগত চেষ্টা হইতে পারে না ॥ ৩৪ ॥

যদি বল, আত্মা যখন যে শরীর প্রাপ্ত হয়, তখন সেই শরীরের অনুসারে পরিমাণবিশিষ্ট হইয়া থাকে ; সুতরাং গজাদিশরীরস্থ আত্মারও পিপীলিকাদি ক্ষুদ্র শরীরপ্রাপ্তিতে এবং পিপীলিকাদি ক্ষুদ্র শরীরস্থ আত্মার হস্তী প্রভৃতি বৃহৎ শরীরপ্রাপ্তিতে কোন দোষ হইতে পারে না। তবে আত্মার পরিমাণপ্রাপ্তিতে দোষ কি ? ইহাও সযুক্তিকমত নহে, কারণ আত্মার শরীরানুসারে পরিমাণ স্বীকার করিলে তাহার পরিণামিত্ব হয়, তাহাহইলে আত্মা বিকারী হইলেন এবং তাঁহার অনিত্যতা প্রকাশ পাইল ; সুতরাং মোক্ষের অসিদ্ধি দোষ ঘটিয়া উঠে। অতএব আত্মাকে শরীরপরিণামী বলা যায় না ॥ ৩৫ ॥

এইক্ষণ পূর্ব্বোক্ত দ্বিতীয়পক্ষ নিরাস করিতেছেন।—শরীরাবচ্ছেদ ব্যতিরেকে জীবের স্বতঃসিদ্ধ পরিমাণাভাবহেতু তাহার শরীরানুসারে পরিমাণ বলিলে এই জিজ্ঞাস্য হইতে পারে যে, মোক্ষবিষয়ে জীবের পরিমাণ আছে, কি নাই ? যদি বল, জীবের পরিমাণ নাই, তাহাহইলে জীব স্বরূপা-

॥ ওঁ ॥ পত্যুরসামঞ্জস্যাৎ ॥ ওঁ ॥ ৩৭ ॥

---

পাশুপতপক্ষমপাকরোতি যং কাময়েতং তমুগ্রং হৃণোমি তং ব্রহ্মাণং তমৃষিতং সুমেধাং অহং রুদ্রায় ধনুরাতনোমি ব্রহ্মদ্বিষে শরত্বহং তবাউ অস্য দেবস্য মীঢ়ুষোবয়াবিষ্ণোরংশস্য প্রভৃতের্হরিভিঃ। বিদেহিরুদ্রো রুদ্রিয়ং মহিত্বং যাশিষ্টঃ বর্ত্তিরশ্বিনাবিরাবৎ একোহ বৈ নারায়ণ আসীন্ন ব্রহ্মা নেশান ইত্যাদি শ্রুতেঃ। পারতন্ত্র্যেণ সামঞ্জস্যাৎ স পশুপতিরীশ্বরো জগৎ-কর্ত্তা ॥ ৩৭ ॥

---

ভাব প্রাপ্ত হয়, কারণ পরিমাণশূন্য বস্তুই অসম্ভব। অতএব মোক্ষ বিষয়ে অবশ্য জীবের পরিমাণ স্বীকার করিতে হয়। এইরূপ হইলে মোক্ষ বিষয়ে শরীর স্বীকার করিতেছ এবং সেই শরীর নিত্য কি অনিত্য? এইরূপ সন্দেহ হইয়া থাকে। ইহাতে বক্তব্য এই যে, শরীরকে নিত্য বলা যায় না, তাহা হইলে শরীরের সংহারসমান ধর্ম্মোৎপত্তি হয়, আর যদি বল, আত্মাও দেহ উভয়ই নিত্য, তাহাহইলে ইদানীন্তন সর্ব্বশরীরগত চেষ্টাবাদীর কি অপরাধ হইল। যেহেতু সর্ব্বশরীরেও নিত্যতা আছে। অতএব জৈনমতের অনুপপত্তিহেতু বিরোধপ্রযুক্ত বিষ্ণুরই জগৎকারণত্ব সিদ্ধ হইতেছে ॥ ৩৬ ॥

পূর্ব্বপূর্ব্ব সূত্রে পাষণ্ডদিগের মত নিরাস করিয়া এই সূত্রে পাশুপত-দিগের মত নিরাস করিতেছেন।—পাশুপত, শাক্ত, স্কান্দ ও গাণপত্য ইহারা সকলেই বৈদিকাভাস, অর্থাৎ বেদাভিমান করেন বটে, কিন্তু বেদের প্রকৃত মর্ম্ম জানেন না। ইহাদিগের মধ্যে পাশুপতদিগের প্রাবল্যহেতু অগ্রে তাহাদিগের মত নিরাস কর্ত্তব্য, এই বিবেচনা প্রথমত পাশুপত মত নিরাস করিতেছেন।—পাশুপতেরা বলেন, সর্ব্বজ্ঞত্বাদিগুণশালী পশুপতি মায়াকে উপাদান করিয়া হরি হিরণ্যগর্ভাদি জগতের উৎপত্তি, স্থিতি ও লয় করিতেছেন; সুতরাং হরির জগৎকারণতা সম্ভবিতেছে না। ইহা যুক্তি যুক্ত কল্প নহে, অজ্ঞজনেরাই পশুপতিকে জগৎকারণ ঈশ্বর বলিয়া স্বীকার করে। বাস্তবিক পশুপতির ঈশ্বরবাদ নিতান্তই অযুক্ত, কারণ পশুপতি পরতন্ত্র, অর্থাৎ মায়ার অধীন, অতএব পশুপতি পারতন্ত্র্যাদিদোষে দূষিত। যিনি সক-

১৭

॥ ওঁ ॥ সম্বন্ধানুপপত্তেশ্চ ॥ ওঁ ॥ ৩৮ ॥

॥ ওঁ ॥ অধিষ্ঠানানুপপত্তেশ্চ ॥ ওঁ ॥ ৩৯ ॥

॥ ওঁ ॥ করণবচ্চেন্ন ভোগাদিভ্যঃ ॥ ওঁ ॥ ৪০ ॥

---

অশরীরত্বাত্তস্য জগতা সম্বন্ধো ন যুজ্যতে কর্ত্তৃত্বেন মৃতপুরুষবৎ ॥ ৩৮ ॥

পৃথিব্যা অধিষ্ঠানে স্থিতো হি কুলালাদিঃ কার্য্যং করোতি ন চাস্য তদস্তি ॥ ৩৯ ॥

ইদমেব জগত্তস্য করণবদধিষ্ঠানাদিরূপনিত্যস্যাপি কস্যচিদ্ভাবাদযুজ্যতে ইতি চেন্ন ভোগাদিপ্রাপ্তেঃ। উৎপত্তিবিনাশৌ সুখদুঃখভোগাশ্চ প্রাপ্যন্তে তদ্গতাঃ ॥ ৪০ ॥

---

লের কর্ত্তা তাহার দোষসত্তা উচিত নহে। "যং কাময়ত, তমুগ্রং হৃণোমি" ইত্যাদি শ্রুতিতেও পশুপতির জগৎ কারণতার খণ্ডন হইয়াছে ॥ ৩৭ ॥

এইক্ষণ যুক্ত্যন্তর প্রদর্শনপূর্ব্বক পশুপতির জগৎকারণতা নিরাস করিতেছেন।—তিনি অশরীরীহেতু জগতের সহিত তাঁহার সম্বন্ধ যুক্ত হয় না। জগতের সম্বন্ধ শরীরীমাত্রেরই সম্ভব হয়, অতএব রুদ্রের কর্ত্তৃত্ব নাই। এইক্ষণ এই অনুমান হইতেছে যে, যেমন মৃতপুরুষের কর্ত্তৃত্ব নাই, সেইরূপ অশরীর হেতু রুদ্রের কর্ত্তৃত্ব নাই ॥ ৩৮ ॥

এইক্ষণ অন্যহেতু প্রদর্শনপূর্ব্বক রুদ্রের জগৎকর্ত্তৃত্ব নিরাস করিতেছেন।—রুদ্রের অধিষ্ঠানাভাবহেতু তিনি জগৎকর্ত্তা নহেন। কুলালাদিরা পৃথিব্যাদি আধারে অবস্থিত হইয়াই কার্য্য করিয়া থাকে, কিন্তু রুদ্রের এমন কোন অধিষ্ঠান নাই, যাহাতে অবস্থিতি করিয়া জগৎ সৃষ্টি করিতে পারেন, অতএব রুদ্র জগৎকর্ত্তা নহেন ॥ ৩৯ ॥

যদি বল, পশুপতির শরীরাদিরূপ অধিষ্ঠানাভাবেও তাঁহার জগৎ কর্ত্তৃত্বের অনুপপত্তি নাই, যেহেতু কারণসমূহই তাঁহার অধিষ্ঠানরূপে বিদ্যমান আছে, তথাপি প্রলয়কালে কারণাভাবপ্রযুক্ত কারণসমূহ অধিষ্ঠান হইতে পারে না, তখনও মায়াদি বিদ্যমান থাকে, নচেৎ কার্য্য জনন অসম্ভব হইয়া উঠে; সুতরাং কারণসমূহই পশুপতির জগদুৎপাদনে অধি-

॥ ওঁ ॥ অন্তবত্ত্বমসর্ব্বজ্ঞতা বা ॥ ওঁ ॥ ৪১ ॥

দেহবত্ত্বেঽন্তবত্ত্বমন্যথা জ্ঞানাভাবঃ। শরীরিণ এব হি জ্ঞানোৎপত্তির্দৃষ্টা। বিষ্ণোস্তু শ্রুত্যৈব সর্ব্বে বিরোধাঃ পরিহৃতাঃ। যদাত্মকো ভগবাংস্তদাত্মিকা ব্যক্তিঃ। কিমাত্মকো ভগবান্ জ্ঞানাত্মকঃ পরঃ ঐশ্বর্য্যাত্মকঃ শক্ত্যাত্মক ইতি। বুদ্ধিমনোঽঙ্গপ্রত্যঙ্গবত্ত্বাং ভগবতো লক্ষয়ামহে বুদ্ধিমান্ মনোবান্ অঙ্গপ্রত্যঙ্গবানিতি। সদেহঃ সুখগন্ধশ্চ জ্ঞানভাসৎপরাক্রমঃ। জ্ঞানাজ্ঞানঃ সুখী সুখ্যঃ স বিষ্ণুঃ পরমোঽক্ষর ইত্যাদিকয়া ॥ ৪১ ॥

---

ষ্ঠান হইতেছে। তাহা নহে, কারণ যদি কারণসমূহই শরীরাদির ন্যায় জগৎকর্ত্তৃত্বের উপযোগী হয়, তাহাহইলে সেই সকল উপাদানের উৎপত্তি বিনাশে পশুপতিরও জননমরণ হইতে পারে এবং জননমরণাদি হইলেই সুখদুঃখাদিভোগ সম্ভবে, অতএব তাঁহার কর্ত্তৃত্ব হইতে পারে না ॥ ৪০ ॥

এইক্ষণ দোষান্তর প্রদর্শনদ্বারা রুদ্রের জগৎকর্ত্তৃত্বনিরাস করিতেছেন।— পশুপতিকে জগৎকর্ত্তা বলিলে এই জিজ্ঞাস্য হইতে পারে যে, তিনি কি শরীরী অথবা অশরীরী? তাঁহাকে শরীরী বলিলে তিনি যজ্ঞদত্তাদির ন্যায় পরিচ্ছিন্ন হইলেন; সুতরাং তাঁহার জগৎকর্ত্তৃত্ব সম্ভবে না। আর যদি বল, তিনি অশরীরী তাহাহইলে তাঁহার জ্ঞানেরই অসম্ভব, কেবল শরীরবানেরই জ্ঞানোৎপত্তি দৃষ্ট হয়; সুতরাং সর্ব্বজ্ঞতা কিরূপে সম্ভবিতে পারে? অতএব পশুপতির জগৎকর্ত্তৃত্ব হইতে পারে না। যদি বল, যে সকল দোষে রুদ্রের কর্ত্তৃত্ব নিরস্ত করিলে, বিষ্ণুরও উক্ত দোষ সকল সম্ভবিতে পারে। এই সকল দোষ সূত্রকার পূর্ব্বে নিরাস করিয়াও পুনর্ব্বার বিশেষপ্রমাণ দর্শাইতেছেন। শ্রুতি প্রমাণেই বিষ্ণুর পক্ষে উক্তদোষ সকল পরিহৃত হইয়াছে। শ্রুতিতে লিখিত আছে যে, ভগবান বিষ্ণু যেরূপ, লোক সকলও সেইরূপ, তবে ভগবান কিরূপ? ইহার উত্তরে বলিয়াছেন, জ্ঞানস্বরূপ। তিনি পরমপুরুষ, ঐশ্বর্য্যাত্মক, শক্ত্যাত্মক এবং ভগবানের বুদ্ধি, মন ও অহঙ্কার দেখিতেছি। তিনি বুদ্ধিমান্, মনোবান্, অঙ্গপ্রত্যঙ্গাদিমান্। আর বিষ্ণু সদেহ ও সুখগন্ধ। জ্ঞানদ্বারাই তাঁহার পরাক্রম প্রকাশ পাইতেছে।

॥ ওঁ ॥ উৎপত্ত্যসম্ভবাৎ ॥ ওঁ ॥ ৪২ ॥

॥ ওঁ ॥ ন চ কর্ত্তুঃ করণম্ ॥ ওঁ ॥ ৪৩ ॥

॥ ওঁ ॥ বিজ্ঞানাদিভাবে বা তদপ্রতিষেধঃ ॥ ওঁ ॥ ৪৪ ॥

---

শক্তিপক্ষং দূষয়তি ন হি পুরুষাননুগৃহীতস্ত্রীভ্য উৎপত্তির্দৃশ্যতে ॥ ৪২ ॥

যদি পুরুষোঽঙ্গীক্রিয়েত তস্যাপি করণাভাবাদনুপপত্তিঃ ॥ ৪৩ ॥

যদি বিজ্ঞানাদিকরণং তস্যাঙ্গীক্রিয়তে তদা তত এব সৃষ্ট্যাদ্যুপপত্তে-রীশ্বরবাদান্তর্ভাবাৎ ॥ ৪৪ ॥

---

অতএব পরমপুরুষ সনাতন বিষ্ণুই জ্ঞান ও অজ্ঞানময়, ইত্যাদি প্রমাণে জানা যায় যে, পশুপতিতে যে সকল দোষের আরোপ হইয়াছে, তাহার কোন দোষই বিষ্ণুতে নাই। অতএব বিষ্ণুই জগৎকর্ত্তা ॥ ৪১ ॥

পূর্ব্বপ্রদর্শিত যুক্তিদ্বারাই শক্তির জগৎকর্ত্তৃত্ব নিরস্ত হইয়াছে, তথাপি অসাধারণ দোষাবিষ্কারপূর্ব্বক পুনর্ব্বার শাক্তমতে দোষপ্রদান করিতেছেন। শ্রুতি, স্মৃতি, পুরাণ ও ইতিহাসাদিতে সার্ব্বজ্ঞাদিগুণশালিনী শক্তিই জগৎ কারিণী বলিয়া পঠিত আছে, সুতরাং বিষ্ণুর জগৎকারণত্ব অসম্ভব হইতেছে। তাহা নহে, কোনরূপেও শক্তিকে জগৎকর্ত্রী বলা যায় না, কারণ পুরুষানু-গ্রহ ব্যতিরেকে কেবল স্ত্রী হইতে উৎপত্তি দৃষ্ট হয় না। অতএব শক্তির জগৎকর্ত্তৃত্ব নাই ॥ ৪২ ॥

কোন কোন শাক্তেরা বলেন, "যদিও শক্তির উৎপাদন বিষয়ে সদাশিব পুরুষই অনুগ্রাহক; তথাপি তাঁহার জগৎকর্ত্তৃত্ব অযুক্ত নহে। অতএব শক্তিই জগৎকর্ত্রী" এই মতের নিরাসার্থ বলিতেছেন।—যদি জগদুৎপত্তিতে শক্তির অনুগ্রাহকরূপে পুরুষ স্বীকারকর তথাপি তাঁহার উৎপত্তির উপযোগী জ্ঞানাদি সাধনের অসদ্ভাবহেতু উৎপত্তির অনুপপত্তি হইতে পারে ॥ ৪৩ ॥

অপর কোন কোন শাক্তেরা কহিয়া থাকেন "শক্তির অনুগ্রাহক পুরু-ষের সর্ব্বজ্ঞত্বাদি সাধনসদ্ভাবহেতু তাহাতেই জগদুৎপত্তি যুক্ত" এই মত নিরাসার্থ বলিতেছেন।—যদি অনুগ্রাহক পুরুষেরই সার্ব্বজ্ঞাদি সাধন সদ্ভাব

॥ ওঁ ॥ বিপ্রতিষেধাচ্চ ॥ ওঁ ॥ ৪৫ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে দ্বিতীয়াধ্যায়স্য

দ্বিতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ২ ॥

---

সকলশ্রুত্যাদিবিরুদ্ধত্বাচ্চাসমঞ্জসম্ ॥ ৪৫ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপূজ্যপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে

দ্বিতীয়াধ্যায়স্য দ্বিতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ২ ॥

---

প্রযুক্ত উৎপত্তি স্বীকার কর, তাহাহইলে সেই অনুগ্রাহক পুরুষ ঈশ্বরেরই জগৎকর্তৃত্ব স্বীকার করি, শক্তির পৃথক্‌রূপে কর্তৃত্ব স্বীকার ব্যর্থ ॥ ৪৪ ॥

শাক্তমতকে পৃথক্ পৃথক্ দূষিত করিয়া সমুদিত দোষোপন্যাসপূর্ব্বক সেই শাক্তমতের নিরাস করিতেছেন।—সর্ব্বপ্রকার শ্রুতি স্মৃতিতেই শক্তির জগৎকর্তৃত্ব নিষিদ্ধ হইয়াছে, অতএব তাঁহার কর্তৃত্ব স্বীকার অযুক্ত ; সুতরাং বিষ্ণুর জগৎকর্তৃত্ব সিদ্ধ হইতেছে ॥ ৪৫ ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে দ্বিতীয় পাদ ॥ ২ ॥

# তৃতীয়ঃ পাদঃ।

॥ ওঁ। ন বিয়দশ্রুতেঃ ॥ ওঁ ॥ ১ ॥

॥ ওঁ॥ অস্তি তু ॥ ওঁ ॥ ২ ॥

॥ ওঁ॥ গৌণ্যসম্ভবাৎ ॥ ওঁ ॥ ৩ ॥

---

জীবপরমাত্মাধিভূতাধিদৈবেষু শ্রুতীনাং পরস্পরবিরোধমপাকরোত্যনেন পাদেন। ন বিয়দনুৎপত্তিমৎ তথা শ্রুতেঃ ॥ ১ ॥

অস্ত্যেবোৎপত্তিশ্রুতিঃ। আত্মন আকাশঃ সম্ভূত ইত্যাদি ॥ ২ ॥

অনাদির্বা অয়মাকাশঃ শূন্যো লৌকিকঃ ইত্যাদি শ্রুতির্গৌণী। অন্যথোৎপত্তিশ্রুতিবাহুল্যাসম্ভবাৎ ॥ ৩ ॥

---

যুক্তিবিরোধ না থাকিলেও বেদের পরস্পর বিরোধহেতু তাহার অপ্রামাণ্যপ্রযুক্ত বিষ্ণুর জগৎকর্ত্তৃত্ব সিদ্ধ হইতেছে না, এই আশঙ্কা নিরাসার্থ এই পাদে জীব, পরমাত্মা, অধিভূত ও অধিদেব বিষয়ে শ্রুতিসকলের পরস্পর বিরোধের পরিহার করিতেছেন,—আকাশের উৎপত্তি স্বীকার করিলে অনুভব, যুক্তি ও বহুবহু শ্রুতিবাক্যের বিরোধ হয়। "যদি বল, আত্মা হইতে আকাশের সম্ভব হয়" ইত্যাদি শ্রুতিদ্বারা আকাশের উৎপত্তি জানা যায়, তথাপি যুক্তি ও অনুভব বিরোধে কেবল শ্রুতির প্রামাণ্য হইতে পারে না। অতএব আকাশোৎপত্তি শ্রুতির অপ্রামাণ্যপ্রযুক্ত ব্রহ্মের আকাশকারণত্ব যুক্ত হইতেছে না। ইহা যুক্তিযুক্ত নহে, কারণ, আকাশের উৎপত্তি নাই, এই বিষয়ে শ্রুতির অভাবহেতু আকাশ অনুৎপন্ন বলা যায় না ॥ ১ ॥

যদি বল, আকাশের উৎপত্তিতে কোন প্রমাণ নাই, তথাপি "আত্মাহইতে আকাশের উৎপত্তি হয়" এই শ্রুতিই বিদ্যমান আছে; অতএব আকাশোৎপত্তিতে প্রমাণাভাব, ইহা বলা যায় না ॥ ২ ॥

কেবল "আত্মাহইতে আকাশের উৎপত্তি হয়" এই শ্রুতিবলে আকাশের উৎপত্তি স্বীকার করা যায় না, তাহাহইলে "আকাশ অনাদি" এইরূপ

॥ ওঁ ॥ শব্দাচ্চ ॥ ওঁ ॥ ৪ ॥

॥ ওঁ ॥ স্যাচ্চৈকস্য ব্রহ্মশব্দবৎ ॥ ওঁ ॥ ৫ ॥

---

অথ হরাবনিত্যানি পুরুষঃ প্রকৃতিরাত্মা কাল ইত্যথ যান্যনিত্যানি প্রাণঃ শুদ্ধীভূতানি ভৌতিকানীতি যানিহ বা উৎপত্তিমন্তি তান্যনিত্যানি যানিহ বা অনুৎপত্তিমন্তি তানি নিত্যানি নহ্যেতানি কদাচনোৎপদ্যন্তে ন বা বিলীয়ন্তে ইতি পুরুষঃ প্রকৃতিরাত্মা কাল ইতি। অথৈতান্যুৎপত্তিমন্তি চানুৎপত্তিমন্তি চ প্রাণঃ শুদ্ধাকাশ ইতি ভাল্লবেয়শ্রুতেশ্চ ভাগশোহ্যুৎপদ্যন্তে ইতি ॥৪॥

স্যাদেবৈকস্য উৎপত্তিমত্ত্বমনুৎপত্তিমত্ত্বং চ গৌণমুখ্যত্বাপেক্ষয়া যথা ব্রহ্মশব্দঃ। অথ কস্মাদুচ্যতে পরং ব্রহ্মেতি বৃংহতি বৃংহয়তি চেতি শ্রুতেঃ।

---

শ্রুতির বিরোধ হয়, এই আশঙ্কায় বলিতেছেন।—"আকাশ অনাদি, সূক্ষ্ম ও অতীন্দ্রিয়" ইত্যাদি অনাদিত্বাভিধায়ক শ্রুতির গৌণমুখ্যার্থ স্বীকার করিলে ব্যবস্থার অযোগ্য হয়, বিশেষতঃ আকাশশব্দে ভূতাকাশ কথিত হয়। "আকাশে নীলিমা উদয় হয়" ইত্যাদি শ্রুতিবলে আকাশকে রূপবান্ জানা যায়, অতএর স্বরূপতই তাহার উৎপত্তি আছে, অতএব উৎপত্তি শ্রুতিতে অনাদিত্ব শ্রুতির বিরোধ নাই। ইহাতেও যদি অনাদিত্ব শ্রুতিবলে আকাশকে অনুৎপন্ন বল, তথাপি উৎপত্তির প্রাবল্যবশতঃ বিষ্ণুর জগৎকর্তৃত্ব সিদ্ধ হইতেছে ॥ ৩ ॥

পূর্ব্বোক্ত ব্যবস্থা কেবল যুক্তিসিদ্ধ নহে, শ্রুতিতেও উক্ত ব্যবস্থা প্রতিপাদিত আছে। ইহাতে অনুভবাদি বিরোধও নিরস্ত হইয়াছে। ভাল্লবেয় শ্রুতিতে লিখিত আছে যে, "হরিতে প্রকৃতি, পুরুষ, কাল, আত্মা ইত্যাদি সকলই অনিত্য, অর্থাৎ যাহারা ভৌতিক ও উৎপত্তিবিশিষ্ট, তাহারা অনিত্য, আর যাহাদিগের উৎপত্তি নাই, তাহারা নিত্য" অতএব আকাশাদি সকল পদার্থের নিত্যানিত্য দ্বৈবিধ্যপ্রযুক্ত পূর্ব্বোক্ত ব্যবস্থা শ্রুতিসঙ্গত হইতেছে ॥ ৪ ॥

যেমন ব্রহ্মশব্দ বিরিঞ্চি প্রভৃতিতে গৌণ এবং পরব্রহ্মেতে মুখ্য, সেইরূপ এক আকাশেরই গৌণমুখ্যভেদে উৎপন্নত্ব ও অনুৎপন্নত্ব ব্যবহার সুসঙ্গত

॥ ওঁ ॥ প্রতিজ্ঞাহানিরব্যতিরেকাচ্ছব্দেভ্যঃ ॥ ওঁ ॥ ৬ ॥

॥ ওঁ ॥ যাবদ্বিকারন্তু বিভাগো লোকবৎ ॥ ওঁ ॥ ৭ ॥

---

পরে ব্রহ্মণি মুখ্যোঽপি গৌণত্বেন বিরঞ্চ্যাদিষ্বপি বর্ত্ততে। অত এবা ব্রহ্মত্বং চ তেষাম্। এবমন্নাদপ্যনুৎপত্তিমচ্ছব্দঃ ॥ ৫ ॥

ব্রহ্মণোঽন্যস্য নিত্যত্বে ইদং সর্ব্বমসৃজতেতি প্রতিজ্ঞাহানিঃ। আকাশস্যাপি সর্ব্বস্মাদব্যতিরেকাৎ। আত্মা বা ইদমেক এবাগ্র আসীৎ সদেব সৌম্যেদমগ্র আসীৎ একমেবা দ্বিতীয়ং ইদং বা অগ্রে নৈব কিঞ্চনাসীদিত্যাদি শ্রুতিভ্যঃ ॥ ৬ ॥

বিভক্তত্বাচ্চ বিকারিত্বং যুক্তম্। বিকারিণ এব হি লোকে বিভক্তা দৃশ্যন্তে। একো বিভক্তঃ পরমঃ পুরুষো বিষ্ণুরুচ্যতে। প্রকৃতিঃ পুরুষঃ

---

হইতেছে।—"ব্রহ্ম, অর্থাৎ যিনি বৃদ্ধি করেন" ইত্যাদি শ্রুতিবলে পরব্রহ্মেতে মুখ্য ব্রহ্মশব্দও বিরিঞ্চি প্রভৃতিতে গৌণার্থক হয়, অতএব বিরিঞ্চি প্রভৃতির পরব্রহ্মত্ব নাই। এইরূপে উভয় শ্রুতির সমন্বয় হেতু কোন বিরোধ দেখা যায় না ॥ ৫ ॥

কারণ সদ্ভাবপ্রযুক্ত ব্রহ্মশব্দ পরব্রহ্মেতে মুখ্য এবং অন্যত্র অমুখ্য, ইহাই প্রতিপন্ন হইল। কিন্তু ব্রহ্ম ও আকাশ এই উভয়ের "অনুৎপত্তিমৎ" এই শব্দ হয়, তাহাহইলে "এই ব্রহ্মই সকল সৃষ্টি করেন" এই প্রতিজ্ঞা হানি হইতেছে, যেহেতু অকাশই সকলের অতিরিক্ত। ইহাতে বক্তব্য এই যে, "একমাত্র আত্মাই অগ্রে বিদ্যমান ছিলেন, তদ্ভিন্ন দ্বিতীয় আর কিছুই ছিল না" ইত্যাদি শ্রুতিপ্রমাণেই উক্ত প্রতিজ্ঞা রক্ষা হইতেছে। তথাপি আকাশাদি ও ব্রহ্ম অনাদি ইহা স্পষ্ট প্রতীত হইতেছে না, এই আশঙ্কা হইতে পারে না, কারণ "আত্মাই অগ্রে ছিলেন" ইত্যাদি শ্রুতিতে স্পষ্টরূপেই ব্রহ্মের অনাদিত্ব ও আকাশের সাদিত্ব প্রতীয়মান হইতেছে ॥ ৬ ॥

পূর্ব্বপূর্ব্ব যুক্তি অনুসারে অনুৎপত্তি শ্রুতিহেতু ব্রহ্মই অনাদি, তদ্ভিন্ন সমুদায়ই সাদি, ইহাই অনুমিত হইতেছে। ইহাতে এই প্রয়োগদ্বয় সিদ্ধ হইতেছে যে, ঘটাদির ন্যায় বিভক্তহেতু আকাশ উৎপত্তিশালী এবং অবিভক্ত

॥ ওঁ ॥ এতেন মাতরিশ্বা ব্যাখ্যাতঃ ॥ ওঁ ॥ ৮ ॥

কালস্ত্রয় এতে বিভাগতঃ। চতুর্থস্তু মহান্ প্রোক্তঃ পঞ্চমাহংকৃতির্ম্মতা। তদ্বিভাগে ন জায়ন্তে আকাশাদ্যাঃ পৃথক্ পৃথক্। যোবিভাগী বিকারঃ স সোঽবিকারঃ পরো হরিঃ। অবিভাগাৎ পরানন্দো নিত্যোঽনিত্যো গুণাত্মকঃ। বিভাগী হ্যল্পশক্তিঃ স্যান্নতদস্তি জনার্দ্দন ইতি বৃহৎসংহিতায়াম্ ॥ ৭ ॥

অথ নিত্যাশ্চানিত্যাশ্চ তেজোবন্নান্যাকাশ ইতি তান্যনিত্যানি বায়ুর্ব্বাব নিত্যো বায়ুনা হি সর্ব্বাণি ভূতানি নেনীয়ন্তে। অথ চেতনাশ্চাচেতনাশ্চ তেজোবন্নান্যাকাশ ইতি তান্যচেতনানি বায়ুর্ব্বাব চেতনো বায়ুনা হি সর্ব্বাণি ভূতানি বিজায়ন্তে। কুবিদং গমনসা যে বৃধাসঃ পুরা দেবা অনবদ্যা স আসন্ তে বায়বে মনবে বাধিতায়া বা সয়ন্ দূষসং সূর্য্যেণ সা বা এষা দেবতানাদির্যোঽয়ং পবন ইতি। যস্য নাদি ন মধ্যং নান্তো নোদয়ো ননিম্লোচ ইত্যাদি শ্রুতিভ্যো বায়োরপি অনুৎপত্তিরিতি। অতোঽব্রবীৎ

প্রযুক্ত ব্রহ্মই অনুৎপন্ন। আর যাহারা বিকারী তাহারাই বিভক্ত, অবিকারীরা বিভক্ত নহে; সুতরাং মুখ্যামুখ্যত্ব সিদ্ধ হইয়াছে। বৃহৎসংহিতায় লিখিত আছে যে, এক পরমপুরুষ বিষ্ণুই অবিভক্ত, প্রকৃতি, পুরুষ ও কাল এই তিন এবং মহত্তত্ত্ব, অহঙ্কার ইহারা সমুদায়ই বিভক্ত, ইহাদিগের বিভাগেই আকাশাদি পৃথক্ পৃথক্ উৎপন্ন হইয়া থাকে। অতএব জানা যায় যে, যাহা বিভাগী, তাহা বিকারী এবং পরমাত্মা হরিই অবিকারী। যিনি পরানন্দস্বরূপ, তিনি অবিভাগহেতু নিত্য, অনিত্য ও গুণাত্মক। আর যাহা বিভাগী, তাহা অল্পশক্তিশালী, সেই অল্পশক্তি জনার্দ্দনে নাই ॥ ৭ ॥

"তেজঃ, জল, আকাশ প্রভৃতি সকলই নিত্য ও অনিত্য, কেবল বায়ুই নিত্য, বায়ুই ভূত সকলকে পুনঃ পুনঃ আনয়ন করিয়া থাকে। আর তেজঃ প্রভৃতি সকলই চেতন ও অচেতন, কেবল বায়ুই চেতন, যেহেতু বায়ুদ্বারাই সকল ভূত উৎপন্ন হয়" ইত্যাদি শ্রুতিতে বায়ুরও অনুৎপত্তি জানা যায়। অতএব বলিয়াছেন, পূর্ব্বোক্ত মুখ্যামুখ্যের অনুৎপত্তিবচনদ্বারা বিভক্তত্ব

॥ ওঁ ॥ অসম্ভবস্তু সতোঽনুপপত্তেঃ ॥ ওঁ ॥ ৯ ॥

---

এতেন মুখ্যামুখ্যানুৎপত্তিবচনেন বিভক্তত্বাচ্চ বায়ুন্নুৎপত্তিশ্রুতিরপি ব্যাখ্যাতা নিত্যাঃ পরমনিত্যশ্চ তথা নিত্যঃ পরস্তথা। চতুর্দ্ধৈতজ্জগৎ সর্ব্বং পরানিত্যস্তু পার্থিবম্। অনিত্যানি তু ভূতানি নিত্যো বায়ুরুদাহৃতঃ। পরস্তু নিত্যঃ পুরুষঃ প্রকৃতিঃ কাল এব চ। এতচ্চতুষ্টয়ং বিষ্ণুঃ স্বয়ং নিত্যঃ পরাৎপরঃ। প্রতিব্যূহ্য ব্যূহ্য চাসাবতীত্য চ জনার্দ্দনঃ। ধারয়ত্যনিশং দেবো নিত্যানন্দৈকলক্ষণ ইতি কৌর্ম্মে ॥ ৮ ॥

অসদ্বা ইদমগ্র আসীৎ ততো বৈ সদজায়ত অসতঃ সদজায়তেত্যাদি শ্রুতিভ্যঃ সতোঽপ্যুৎপত্তিঃ শ্রূয়ত ইতি চেন্ন অনুৎপত্তিরেব সতঃ তু শব্দেনোক্তব্যবস্থামপাকরোতি ন হ্যসতঃ সদুৎপদ্যতে অদৃষ্টত্বাদনুপপত্তেঃ। তদ্বা এতৎ ব্রহ্মাহুর্ব্বৃংহতি বৃংহয়তি চেতি তদ্বাত্র তদসদাহুর্নহ্যসাদয়তিকশ্চন তদ্বা এতৎপরমাহুঃ পরতোহি তদুচ্যত ইতি শ্রুতেঃ। অসচ্ছব্দো ব্রহ্মবাচী

---

হেতু বায়ুর অনুৎপত্তি শ্রুতিও ব্যাখ্যাত হইয়াছে। কূর্ম্মপুরাণে লিখিত আছে যে, ভূতসকলই অনিত্য কেবল বায়ুই নিত্য। আর পুরুষ, প্রকৃতি, কাল এই সমুদায়ই পরাৎপর বিষ্ণু। তিনি স্বগুণদ্বারা সকলকে অতিক্রম করিয়া ধারণ করেন. এই জনার্দ্দন নিত্যানন্দস্বরূপ ॥ ৮ ॥

"অসতঃ সদ্জায়ত" ইত্যাদি শ্রুতিপ্রমাণে জানা যায় যে, পূর্ব্বে এই জগৎ অসৎছিল, পরে সতের জন্ম হয় ; সুতরাং সতেরও উৎপত্তি শ্রুত হইয়াছে। ইহা বক্তব্য নহে, যেহেতু সতের অনুৎপত্তিই আছে, কখনও অসৎ হইতে সতের উৎপত্তি হয় না। ব্রহ্মা এই জগৎকে বর্দ্ধিত করেন, এই নিমিত্তই ইহাকে অসৎ বলিয়া থাকে। উক্ত অসৎ শব্দ ব্রহ্মবাচী, "দেবতাদিগের পূর্ব্ব যুগে অসৎ হইতে সৎ জন্মিয়াছে এবং ব্রহ্মই অসৎ প্রাণস্বরূপ, প্রাণই মহান্" ইত্যাদি পৈঙ্গিশ্রুতিতে সবিস্তর বর্ণিত আছে। ভাগবতে লিখিত আছে যে, দেবগণ ভগবান্ বিষ্ণুকে বলিয়াছেন, মহাত্মন! তুমি দেবশক্তিতে যে রেতঃ স্থাপন করিয়াছ, তাহা হইতেই আমরা উৎপন্ন হইয়াছি, এইক্ষণ আমরা কি কার্য্য করিব, তাহা আদেশ কর। অন্যান্য শ্রুতিমাণে জানা

॥ ওঁ ॥ তেজোঽতস্তথাহ্যাহ ॥ ওঁ ॥ ১০ ॥

---

দেবানাং পূর্ব্বে যুগে অসতঃ সদজায়ত ইতি ব্রহ্ম বা অসদ্বা প্রাণঃ প্রাণো-বাব মহান্ সহ আসীত্তেজোবন্ন ইত্যাচক্ষত ইতি পৈঙ্গিশ্রুতিঃ। ত্বং দেব-শক্ত্যাং গুণকর্ম্মযোনৌ রেত স্ত্বজায়াং কবিরাদধেজঃ। ততো বয়ং সৎ-প্রমুখা যদর্থে বভূবিমাত্মন! করবাম কিন্তু। ইতি ভাগবতে। অজায়মানো বহুধা বিজায়ত ইতি চ। প্রত্যক্ষত্বং হরের্জ্জন্ম ন বিকারঃ কথঞ্চন। পুরুষঃ প্রকৃতিঃ কালো মহানিত্যাদিষু ক্রমাৎ। বিকার এব জননং পুরুষে তদ্বিশেষণম্। পরতন্ত্রবিশেষো হি বিকার ইতি কীর্ত্তিত ইতি পাদ্মে। অবিকারোঽপি ভগবান্ সর্ব্বশক্তিত্বহেতুতঃ। বিকারহেতুকঃ সর্ব্বং কুরুতে নির্ব্বিকারবান্। শক্তিশক্তিমতোশ্চাপি ন বিভেদঃ কথঞ্চন। ইতি অবি-ভিন্নাপি সেচ্ছাদির্ভেদৈরপি বিভাব্যত ইতি ভাগবততন্ত্রে ॥ ৯ ॥

বায়োরগ্নিরিত্যাদের্নান্যত উৎপত্তির্গ্রাহ্যা অতএব পরাত্তদপি জায়তে। তত্তেজোঽসৃজতেতি হ্যাহ কারণত্বেনাপ্যুক্তেঽপ্যমুখ্যতয়ান্যেষামপি শব্দোক্ত-ত্বাৎ পুনরুক্তিঃ উভয় কারণত্বনিবৃত্ত্যর্থম্ ॥ ১০ ॥

---

যায় যে, তিনি অজায়মান হইয়াও বহুরূপে উৎপন্ন হয়েন। পদ্মপুরাণে লিখিত আছে যে, পুরুষ, প্রকৃতি, কাল ও মহত্তত্ব ইত্যাদিরূপে ক্রমশঃ হরির জন্ম প্রত্যক্ষসিদ্ধ হইলেও তাঁহার কোনরূপ বিকার নাই। জনন রূপ বিকার পুরু-ষেতেই সম্ভবে, যেহেতু পারতন্ত্র্যই বিকারস্বরূপ। হরির পারতন্ত্র্য নাই বলিয়াই তাঁহার বিকারও অসম্ভব। আর ভাগবততন্ত্রে লিখিত আছে যে, ভগবান বিষ্ণু অবিকারী হইয়া সকলকে বিকারহেতু করিতেছেন। অতএব বিষ্ণুরই জগৎ কারণত্বসিদ্ধ হইতেছে ॥ ৯ ॥

ব্রহ্মভিন্ন সকল পদার্থেরই উৎপত্তি সিদ্ধি হইয়াছে এবং পরমাত্মা হই-তেই আকাশাদির জন্ম প্রতিপাদন করিয়াছেন; সুতরাং কোন বিবাদই নাই। এইক্ষণ তেজের উৎপত্তি বিষয়েশ্রুতি বিরোধ নিবারণ করিতেছেন। "বায়ুহইতে অগ্নির উৎপত্তি হয়" ইত্যাদি শ্রুতিপ্রমাণে তেজের বায়ুজাতত্ব প্রযুক্ত ব্রহ্মই জগৎ কারণ এই ব্যবস্থার অসঙ্গতি হইতেছে। এইক্ষণ এই

॥ ওঁ॥ আপঃ॥ ওঁ॥ ১১॥

---

ব্রহ্মৈবেদমগ্র আসীত্তদপোঽসৃজত তদিদং সর্ব্বমিতিশ্রুতে রগ্নেরাপ ইত্যুক্তেঽপি ব্রহ্মণ এবাদিসৃষ্টিঃ। এতস্মাজ্জায়তে প্রাণো মনঃ সর্ব্বেন্দ্রিয়াণি চ। খং বায়ুর্জ্জোতিরাপঃ পৃথিবী বিশ্বস্য ধারিণীত্যাদি চ। কর্ত্তা সর্ব্বস্য বৈ বিষ্ণুরেক এব ন সংশয়ঃ। ইতরেষাস্তু সত্বাদ্যা যত এব তদাজ্ঞয়েতি চ ভবিষ্যপুরাণে। বামনে চ—তত্র তত্র স্থিতো বিষ্ণুস্তত্তচ্ছক্তীঃ প্রবোধয়ন্ এক এব মহাশক্তিঃ কুরুতে সর্ব্বমঞ্জসেতি ধর্ম্মাৎ খেদাদিদৃষ্টেঃ পুনঃ প্রতিষেধঃ॥ ১১॥

---

অসঙ্গতির সমাধান করিতেছেন। "বায়ু হইতে অগ্নির উৎপত্তি হয়" ইত্যাদি শ্রুতিবলে বায়ু হইতে তেজের উৎপত্তি গ্রাহ্য নহে, কিন্তু "তত্তেজোঽসৃজত" ইত্যাদি শ্রুতিপ্রমাণে ব্রহ্ম হইতেই তেজের উৎপত্তি স্বীকার করিতে হইবে। এইরূপ সিদ্ধান্ত স্থিরীকৃত হইলে "বায়ু হইতে তেজের উৎপত্তি হয়" এই শ্রুতির বিরোধ হইতেছে, ইহাতে বক্তব্য এই যে, ভগবান বায়ুদ্বারা তেজের উৎপাদন করিয়াছেন, এই অর্থ করিলেই শ্রুতি বিরোধ নিবারিত হইবে॥ ১০॥

এইক্ষণ জলের উৎপত্তি বিষয়ে শ্রুতিবিরোধের পরিহার করিতেছেন।—ব্রহ্মই সকলের কারণ, ইহা উক্ত হইয়াছে। কিন্তু "অগ্নিহইতে জল উৎপন্ন হয়" ইত্যাদি শ্রুতিপ্রমাণে জলের অগ্নিজাতত্বপ্রযুক্ত ব্রহ্মের জগৎ কারণত্বে বিরোধ হইতেছে, তাহা নহে, "একমাত্র ব্রহ্মই পূর্ব্বে ছিলেন, তিনি জলের সৃষ্টি করেন" ইত্যাদি শ্রুতিবলে ব্রহ্মেরই আদি সৃষ্টির প্রতীতি হয়। বিশেষতঃ "আপো ব্রহ্মণ এব জায়তে" ইত্যাদি শ্রুতিপ্রমাণে ব্রহ্মকেই সর্ব্বকারণ বলিয়া জানা যায়। ভবিষ্যপুরাণে লিখিত আছে যে, এই বিষ্ণু হইতেই প্রাণ, মন, ইন্দ্রিয়সকল, আকাশ, বায়ু, জ্যোতি, জল ও বিশ্বধারিণী পৃথিবী জন্মিয়াছে। এক বিষ্ণুই যে সকলের কর্ত্তা, ইহাতে সংশয় নাই। যেহেতু তাঁহারই আজ্ঞাতে অন্য সকলের সত্বা হইয়া থাকে। বামনপুরাণে লিখিত আছে যে, এক বিষ্ণুই সকল পদার্থে অবস্থিত হইয়া সেই সেই পদার্থের

॥ ওঁ ॥ পৃথিব্যধিকাররূপশব্দান্তরেভ্যঃ ॥ ওঁ ॥ ১২ ॥

তা অপ ঐক্ষন্ত বহ্ব্যঃ স্যামঃ প্রজায়েমহীতি তা অন্নমসৃজন্তেতি অদ্ভ্যো-ঽন্নসৃষ্টিঃ শ্রূয়তে। অদ্ভ্যঃ পৃথিবীতি কুত্রচিৎ পৃথিবীসৃষ্টিঃ অতো বিরুদ্ধত্বাদ প্রামাণ্যমিত্যতো বক্তি পৃথিবী তত্রান্ন শব্দেনোচ্যতে ভূতাধিকারত্বাৎ। কাৎ-স্ন্যং প্রচুরা পৃথ্বী পৃথিবী নান্নস্য তথা বিশেষঃ। আপশ্চ পৃথিবী চান্নং পৃথিবী বা অন্নং তা অপোঽন্নমসৃজন্ত পৃথিবী বা অন্নমিত্যাদি শব্দান্তরাচ্চ। আদি-শব্দাদ্যুক্তিঃ। অপৌরুষেয়ত্বেনাদৌ যস্য বাক্যস্য নাপ্রামাণ্যমিত্যাদি। কৌর্ম্ম চ—বিরোধো বাক্যয়োর্যত্র নাপ্রামাণ্যং তদিষ্যতে। যথা বিরুদ্ধতা ন স্যাৎ তথার্থঃ কল্প্য এতয়োরিতি। রক্তোঽগ্নিরুদকং শুক্লং কৃষ্ণৈব পৃথিবী স্মৃতঃ। নাভিপদ্মাভিসম্বন্ধাৎ পীতা সেত্যভিধীয়তে। ক্ষত্ররক্তাভিসম্বন্ধা-দ্রক্তোদকবহুত্বতঃ। শুক্লত্বমিত্যেবমেব বর্ণান্তরগতির্ভবেৎ। বিষ্ণুবীর্য্যাত্তি

শক্তি প্রদান করেন। অতএব বিষ্ণুরই জগৎকর্তৃত্ব অবিরুদ্ধ হই-তেছে ॥ ১১ ॥

সাক্ষাৎ কিম্বা অন্যদ্বারা ঈশ্বরই সকলের কর্ত্তা, ইহা উক্ত হইয়াছে। কিন্তু "তা আপ ঐক্ষন্ত" ইত্যাদি শ্রুতিতে জল হইতে অন্নসৃষ্টি শ্রুত হয়, আর কোন কোন শ্রুতিতে জল হইতে পৃথিবীসৃষ্টি কথিত আছে, অতএব শ্রুতির বিরু-দ্ধত্ব প্রযুক্ত অপ্রমাণ্য হইতেছে, এই আশঙ্কায় বলিতেছেন,—"জল হইতে অন্নসৃষ্টি হয়" এই শ্রুতিতে অন্নশব্দে পৃথিবী কথিত হয়, যেহেতু পৃথিবীই ভূত সকলের আধার; সুতরাং জানা যায় যে, পৃথিবী ও অন্ন ইহাদিগের বিশেষ নাই। আর "আপশ্চ পৃথিবীচান্নং" ইত্যাদি শ্রুতিতে অন্ন ও পৃথি-বীর অভেদ উক্ত হইয়াছে। বিশেষতঃ বেদবাক্যের অপৌরুষেয়ত্ব প্রযুক্ত তাহাতে অপ্রমাণ্যাশঙ্কা হইতে পারে না। কূর্ম্মপুরাণে লিখিত আছে যে, কেবল বাক্যদ্বয়ের বিরোধ হইলেই সেই সকল বাক্যের অপ্রামাণ্য জ্ঞান করিবে না, কিন্তু যেরূপে সেই বিরোধের অপহার হইতে পারে, সেইরূপ অর্থ কল্পনা করিবে। আর এই জগতে পৃথিবীর প্রাচুর্য্যহেতু অন্নাদি সকলই পৃথিবীশব্দে উক্ত হইতে পারে। ব্যোমসংহিতায় লিখিত আছে যে, অগ্নি

॥ ওঁ ॥ তদভিধ্যানাদেব তু তল্লিঙ্গাৎ সঃ ॥ ওঁ ॥ ১৩ ॥

---

যোগাচ্চ পীতত্বং ভুব ইষ্যতে। পূর্ণবীর্য্যোহি ভগবাননাদিঃ পুরুষোত্তম ইতি ব্যোমসংহিতায়াম্ ॥ ১২ ॥

প্রাণানাং গ্রন্থিরসি রুদ্রোনাবিশান্তকঃ তেনান্নেনাপ্যায়স্বেত্যাদিনান্তঃ সংহর্ত্তা প্রতীয়ত ইতি। অতো ব্রূতে তস্যাভিধ্যানাদ্ যোজনাৎ তত্ত্বভাবাদ্ভূয়শ্চান্তে বিশ্বমায়ানিবৃত্তিরিতি সম্বন্ধলয়স্য তদভিধ্যাননিমিত্তত্ত্বলিঙ্গাৎ তৎ কর্তৃকত্বং প্রতীয়তে কিমু সাদের্জ্জগতঃ ইত্যেতস্মাদেব সংহারকর্ত্তা বিষ্ণুরিতি প্রতীয়তে। কিমু যমপ্যেতি ভুবনং সাম্পরায়ে স নো হরির্ঘৃতমিহায়ুষে তু দেবঃ য ইদং সর্ব্বং বিলাপয়তি স হরিঃ পরঃ পরমাত্মেত্যাদি শ্রুতিভ্যঃ। ইত্যেব শব্দঃ। স্রষ্টা পাতা চ সংহর্ত্তা স একো হরিরীশ্বরঃ স্রষ্টত্বাদিকমন্যেষাং দারুযোষাবদুচ্যতে। একদেশক্রিয়া চাত্র ন তু সর্ব্বাত্মনেরিতম্। সৃষ্ট্যাদিকং সমস্তং তু বিষ্ণোরেব পদাদ্ভবেদিতি

---

রক্তবর্ণ উদক শুক্লবর্ণ এবং পৃথিবী স্বভাবত কৃষ্ণবর্ণা। এই পৃথিবী বিষ্ণুর নাভিপদ্মের সম্বন্ধবশতঃ পীতবর্ণ হয়। আর ক্ষত্রিয়গণের রক্ত সংযোগে রক্তবর্ণা এবং জল বাহুল্যহেতু শুক্লবর্ণাও হইয়া থাকে। এইরূপে পৃথিবীর অন্যান্যবর্ণ যোগ হয়, সুতরাং জগতে পৃথিবীরই প্রাচুর্য্য দেখায়। কিন্তু "পূর্ণবীর্য্য ভগবান পুরুষোত্তম বিষ্ণুই আদিপুরুষ" ইত্যাদিপ্রমাণে হরিতেই সর্ব্বসমন্বয় যুক্ত হইতেছে ॥ ১২ ॥

পূর্ব্বোক্তপ্রকারে অধিদৈব ও অধিভূতের উৎপত্তি বিষয়ক শ্রুতিবিরোধ পরিহার করিয়া এইক্ষণ সংহারবিষয়ক শ্রুতির বিরোধপরিহার করিতেছেন।—"প্রাণানাং গ্রন্থিরসি" ইত্যাদি শ্রুতিতে রুদ্রের সংহারকর্তৃত্ব প্রতীত হইতেছে। যেহেতু রুদ্রেরই অন্তকারিত্ব শ্রবণ আছে, এই আশঙ্কায় বলিতেছেন। বিষ্ণুর অভিধ্যানাদিতেই বিশ্বমায়ার নিবৃত্তি হয়, এই প্রমাণে জানা যায় যে, তাঁহার ধ্যানই সম্বন্ধ লয়ের নিমিত্ত; অতএব সম্বন্ধলয়ে যদি বিষ্ণুর কর্তৃত্ব প্রতীত হইল, তবে এই জগতের প্রলয়ে তাঁহার কর্তৃত্বে কোন আশঙ্কাই হইতে পারে না; সুতরাং বিষ্ণুর সর্ব্বকর্তৃত্ব প্রতিপন্ন হইল। "এই

॥ ওঁ ॥ বিপর্য্যয়েণতু ক্রমোঽত উপপদ্যতে চ ॥ ওঁ ॥ ১৪ ॥

---

স্কান্দে। নিমিত্তমাত্র মীশস্য বিশ্বসর্গনিরোধয়োঃ। হিরণ্যগর্ভঃ শর্ব্বশ্চ কালাখ্যোরূপিণস্তথেতি ভাগবতে। স ব্রহ্মণা বিসৃজতি স রুদ্রেণ বিলাপয়তি সোঽনুৎপত্তিরলয়ঃ এক এব হরিঃ পরঃ পরানন্দ ইতি চ মহোপনিষদি ॥ ১৩ ॥

অতএব হীদং পরাক্রমাদুৎপদ্যতে ক্রমাদ্ বিলীয়তে নান্যা বুদ্দেতি নাস্তমেতীতি ভাল্লবেয়শ্রুতৌ ক্রমাল্লয়ঃ প্রতীয়তে। অক্ষরাৎ পরমাদেব সর্ব্বমুৎপদ্যতে ক্রমাৎ। ব্যুৎক্রমাদ্বিলয়শ্চৈব তস্মিন্নেব পরাত্মনীতি চতুর্ব্বেদশিখায়াম্। ব্যুৎক্রমাল্লয়ঃ প্রতীয়তে। অত আহ। ক্রমবচনমপি বিপরীতক্রমাপেক্ষয়া। কর্ত্তা প্রাণাদিকস্যাস্য হন্তা ভূম্যাদিকস্য চ। যঃ ক্রমাদ্ ব্যুৎক্রমাচ্চৈব স হরিঃ পর উচ্যতে ইতি। অতএব ভাল্লবেয়শ্রুতিবচনাৎ।

---

ভুবন যে, হরিকে প্রাপ্ত হয়, সেই হরি আমাদিগে আয়ুর নিমিত্ত ঘৃতরূপে বিদ্যমান হয়েন।—তিনিই সকলকে বিলীন করেন এবং সেই হরিই পরমাত্মা” ইত্যাদি শ্রুতিপ্রমাণেও হরির লয়কর্ত্তৃত্ব জানা যায়। আর স্কন্দপুরাণে লিখিত আছে যে, এই হরিই জগতের সৃষ্টিকর্ত্তা ও পালনকর্ত্তা অন্যের সৃষ্টিকর্ত্তৃত্বাদি দারুময়ী স্ত্রীর ন্যায় অলীক। সৃষ্ট্যাদি কার্য্য হরির একদেশক্রিয়ামাত্র, অর্থাৎ সৃষ্ট্যাদি সমস্ত কার্য্যই তাহার পাদ হইতে সম্পন্ন হয়। ভাগবতে লিখিত আছে যে,—ঈশ্বরের বিশ্বমার্গ নিরোধে হিরণ্যগর্ভ রুদ্র প্রভৃতি নিমিত্তমাত্র. কিন্তু ইহারা কর্ত্তা নহে। মহোপনিষদে লিখিত আছে যে, ঈশ্বর ব্রহ্মাদ্বারা সৃষ্টি করেন এবং রুদ্রদ্বারা লয় করেন। তিনি স্বয়ং উৎপত্তি লয়বিহীন এবং সেই হরি পরমানন্দময়। এইরূপে শ্রুতির অবিরোধহেতু ভগবান্ বিষ্ণুর সংহারকর্ত্তৃত্ব সিদ্ধ হইল। অতএব তাঁহাকে সর্ব্বকর্ত্তা ঈশ্বর বলিয়া জানিবে ॥ ১৩ ॥

ঈশ্বরেতে বেদসমন্বয়সিদ্ধির নিমিত্ত অধিভূতাদির সংহারবিষয়ক শ্রুতির বিরোধ পরিহার হইয়াছে। এইক্ষণ “সকলই ভগবান্ বিষ্ণুতে লয় পায়” এই সিদ্ধান্তে শ্রুতিবিরোধপ্রযুক্ত বেদ সমন্বয়ের অনুপপত্তি হইতেছে।

॥ ওঁ ॥ অন্তরা বিজ্ঞানমনসী ক্রমেণ তল্লিঙ্গাদিতি-
চেন্নাবিশেষাৎ ॥ ওঁ ॥ ১৫ ॥

---

অনুরূপক্রমঃ সৃষ্টৌ প্রতিরূপো লয়ে ক্রমঃ। ইতি ক্রমেণ ভগবান্ সৃষ্টি-সংহারকৃদ্ বিভুরিতি চ পাদ্মে। পূর্ব্বেষাং পূর্ব্বেষাং সামর্থ্যাধিক্যাদুৎপদ্যতে চ। বামনে চ পূর্ব্বে পূর্ব্বে যতো বিষ্ণোঃ সন্নিধানং ক্রমাধিকম্। সামর্থ্যাধিক্যমেতেষাং পশ্চাদেব লয়স্তথা। ব্যাপ্তিশ্চাভ্যধিকা তেষা মত এব ন সংশয় ইতি ॥ ১৪ ॥

প্রাণাত্মনো মনসশ্চ বিজ্ঞানং যচ্ছেদ্বাঙ্মনসী প্রাজ্ঞস্তদ্যচ্ছেজ্জ্ঞান আত্মনীতি লিঙ্গাদ্বিজ্ঞানমনসী অন্তরা বিপরীতক্রম ইতি চেন্ন বিশেষপ্রমাণাভাবাৎ ॥ ১৫ ॥

---

এই সূত্রে উক্ত বিরোধের নিরাস করিয়া বিষ্ণুতে বেদ সমন্বয় দেখাইতেছেন।—"অতএব হীদং" ইত্যাদি ভাল্লবেয় শ্রুতিপ্রমাণে উৎপত্তিক্রমেই লয় প্রতীত হয়। পরন্তু "অব্যয় পরমপুরুষ হইতে ক্রমত সমস্ত জগৎ উৎপন্ন হয় এবং সেই পরমাত্মাতেই ব্যুৎক্রমে অখিলব্রহ্মাণ্ড লয় পাইয়া থাকে" ইত্যাদি চতুর্ব্বেদশিখাপ্রমাণে ব্যুৎক্রমে লয়প্রতীতি হইতেছে, অতএব বলিতেছেন, শ্রুত্যুক্তক্রমশব্দ বিপরীতক্রবাচী। বচনান্তরে লিখিত আছে যে, ভগবান্ প্রাণাদিক্রমে সৃষ্টি এবং ভূম্যাদিক্রমে লয়করেন, যিনি এইরূপ ক্রমব্যুৎক্রমে সৃষ্টিপ্রলয় করেন, সেই হরিই পরমাত্মা। অতএব ভাল্লবেয়-শ্রুতি ধৃতক্রমশব্দ বিপরীতক্রমার্থ জানিবে। পদ্মপুরাণে লিখিত আছে যে, সৃষ্টিতে অনুরূপক্রম এবং লয়েতে বিপরীতক্রম। প্রভু ভগবান্ হরি এই নিয়মে সৃষ্টি সংহার করিয়া থাকেন। পূর্ব্বপূর্ব্ববর্ত্তী পদার্থ সকলের সামর্থ্যাধিক্যপ্রযুক্ত অগ্রে উৎপন্ন হয়। বামনপুরাণে লিখিত আছে যে, যে সকল পদার্থ পূর্ব্বে উৎপন্ন হয়, বিষ্ণুর সান্নিধ্যবশতঃ সেইসকল পদার্থের সামর্থ্যাধিক্য হইয়া থাকে, অতএবই পূর্ব্বোক্ত পদার্থসমূহের পশ্চাৎ লয় হয় ॥ ১৪ ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, হরিই সকলের প্রলয় কর্ত্তা, তাহাতে সন্দেহ হইতেছে যে, সকল পদার্থই কি ব্যুৎক্রমে লয় পায়, কিম্বা কোন কোন

॥ ওঁ॥ চরাচরব্যপাশ্রয়স্তু স্যাত্তদ্ব্যপদেশো ভাক্তস্তদ্ভাবভাবিত্বাৎ ॥ ওঁ॥ ১৬ ॥

---

মনসশ্চ বিজ্ঞানমিতি ব্যপদেশশ্চরাচরেষ্বালোচনাদ্বিজ্ঞানং ভবতীতি ভাগাপেক্ষয়া স্যাৎ। ন বিজ্ঞানত্বাপেক্ষয়া। স্কান্দে চ পরাদব্যক্তমুৎপন্নমব্যক্তাত্তু মহাংস্তথা। বিজ্ঞানতত্ত্বং মহতঃ সমুৎপন্নং চতুর্মুখাৎ ॥ বিজ্ঞানতত্ত্বাত্তু মনো মনস্তত্ত্বাচ্চ খাদিকম্। এবং বাহ্যা পরা সৃষ্টিরন্তস্তদ্ব্যক্ত্যপেক্ষয়া। বিপরীতক্রমোজ্জেয়ো যস্মাদন্তেঽহরেদৃ শিরিতি ॥ ১৬ ॥

---

পদার্থের ক্রমত লয় হইয়া থাকে? এইক্ষণ বলিতেছেন সকল পদার্থের ব্যুৎক্রমে লয় হয় না, কিন্তু কোন কোন পদার্থের ব্যুৎক্রমে লয় হয় এবং কোন কোন পদার্থ ক্রমেতে লয় পায়। যথা,—মনস্তত্ত্ব হইতে বিজ্ঞানতত্ত্ব উৎপন্ন হয়, লয়কালে পূর্ব্বাবস্থিত মনস্তত্ত্বের পূর্ব্বে লয় হয় এবং পশ্চাদুৎপন্ন বিজ্ঞানতত্ত্ব পরে লয় পায়, ইহাই শ্রুতিতে উক্ত আছে। এইক্ষণ জিজ্ঞাস্য এই যে, বিজ্ঞান ও মনের ন্যায় সমুদায় পদার্থেরই ক্রমত লয় হয় না কেন? ইহা বক্তব্য নহে। কারণ বিজ্ঞান ও মনের ন্যায় সকল পদার্থে ক্রমত লয়ে কোন বিশেষ প্রমাণ নাই; সুতরাং উক্তরূপ ক্রমলয় স্বীকার্য্য নহে ॥ ১৫ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, "কোন কোন পদার্থের ব্যুৎক্রমে লয় হয় এবং অপর কোন কোন পদার্থ ক্রমে লয় পায়, কিন্তু বিশেষ প্রমাণাভাব হেতু সকলপদার্থের ক্রমেতে লয় হয় না" এইক্ষণ বিশেষ প্রমাণাভাব কেন?" এই আশঙ্কানিরাসার্থ বলিতেছেন।—যদিও মনস্তত্ত্ব ও বিজ্ঞানতত্ত্ব ইহাদিগের ক্রম লয় উক্ত থাকুক, কিন্তু উহাদিগের উৎপত্তি পূর্ব্ববৎ নহে, অর্থাৎ মন হইতে বিজ্ঞানের উৎপত্তি হয় না, বাস্তবিক বিজ্ঞান হইতেই মনের উৎপত্তি হইয়া থাকে। স্কন্দপুরাণে লিখিত আছে যে, পরমাত্মা হইতে প্রকৃতি উৎপন্ন হয়, প্রকৃতি হইতে মহত্তত্ত্ব, মহত্তত্ত্ব হইতে বিজ্ঞান, বিজ্ঞান হইতে মন এবং মন হইতে আকাশাদির উৎপত্তি হইয়াছে। এই রূপেই সৃষ্টি হইয়া থাকে। অতএব মন ও বিজ্ঞানের দৃষ্টান্ত সকলপদার্থের

॥ ওঁ ॥ নাত্মাশ্রুতের্নিত্যত্বাচ্চ তাভ্যঃ ॥ ওঁ ॥ ১৭ ॥

---

স ইদং সর্ব্বং বিলাপ্যন্তস্তমসি নিলীনস্তদ্বিলাপ্য ব্যুত্তিষ্ঠতে য ইদং সর্ব্বং বিসৃজতি বিজ্ঞাপয়তি প্রস্থাপয়তি আচ্ছাদয়তি প্রকাশয়তি বিমোচয়তি এক এবেতি শ্রুতেঃ। পরমাত্মাপি ন বিলীয়তে। অশ্রুতত্বাত্তু তদ্ব্রহ্ম লয়স্ত নিলীনশব্দেনাপি হি তত্ত্বমুচ্যতে তুচ্ছেনাভ্বপিহিতং যদাসীদিতি শ্রুতেঃ। স এতস্মিংস্তমসি নিলীনঃ প্রকৃতিং পুরুষং কালং চানুপশ্যতি নৈবং পশ্যতি কশ্চনেতি পৈঙ্গিশ্রুতেঃ। নিত্যো নিত্যানাং চেতনশ্চেতনানাং সনিত্যো নির্গুণো বিভুঃ। পরঃ পরমাত্মা নিত্যো বিভুঃ কারণে লোকসাক্ষী পরগুণৈঃ সর্ব্বদৃক্ শাশ্বতশ্চেত্যাদি শ্রুতিভ্যো নিত্যত্বাচ্চ। নিত্যো নিত্যানামিতি জীবস্যাপি নিত্যত্বমুক্তং সর্ব্বত্র বাত্মনো ব্যুচ্চরন্তি ইত্যুৎপত্তিরুচ্যতে অতো বিরোধ ইতি অত আহ জীবোঽপ্যত এব পরমে-

---

ক্রমলয়ের হেতু হইতে পারে না। কিন্তু সকলেরই ব্যুৎক্রমে লয় সিদ্ধ হইল ॥ ১৬ ॥

এইক্ষণ পরমাত্মার লয়বিষয়ক শ্রুতিবিরোধ পরিহার করিতেছেন।— পরমাত্মাই সকল জগতের জন্মমরণাদির কর্ত্তা, যদি সেই পরমাত্মার লয় সম্ভব হয়, তাহাহইলে তাঁহার কর্ত্তৃত্বের অনুপপত্তি হইয়া উঠে, অতএব পরমাত্মার লয় নিরাস করিয়া হরিতে জগতের সমন্বয় প্রতিপাদন করিতেছেন।— "সেই পরমাত্মা সকলের লয় সাধন করিয়া অন্তস্তমোমধ্যে বিলীন হয়েন এবং তাঁহার বিলয় করিয়া উত্থান করেন, সেই এক পরমাত্মাই সমস্ত জগৎ সৃষ্টি করেন, সকলকে বোধিত করেন, প্রস্থাপন করেন, আচ্ছাদন করেন, প্রকাশ করেন ও মোচন করেন" ইত্যাদি শ্রুতি প্রমাণে জানা যায় যে, পরমাত্মার লয় নাই। বিশেষতঃ কখনও ব্রহ্ম লয় শ্রুত হয় নাই, পৈঙ্গিশ্রুতিতে লিখিত আছে যে, পরমাত্মা অন্তস্তমোমধ্যে বিলীন হইয়া প্রকৃতি, পুরুষ ও কাল দর্শন করেন, কিন্তু কেহ তাহাকে দেখিতে পায় না। আর তিনি সর্ব্বপ্রকার নিত্য পদার্থের মধ্যে নিত্য, চেতন পদার্থ সকলের মধ্যে চেতন। তিনি নির্গুণ বিভু, পরমপুরুষ, পরমাত্মা, লোকসাক্ষী। তিনি

॥ ওঁ ॥ জ্ঞোঽতএব ॥ ওঁ ॥ ১৮ ॥

শ্বরাদুৎপদ্যতে শব্দাদেব তে বাত্র তে চিদাত্মানোঽবিনষ্টাঃ পরং জ্যোতির্নিবিশন্তি অবিনষ্টা এবোৎপদ্যন্তে ন বিনশ্যন্তি কদাচনেতি কাষায়ণ শ্রুতিঃ। নিত্যস্যাপি হি জীবস্যোপাধ্যপেক্ষয়া উৎপত্তির্যুজ্যতে। উৎপদ্যন্তে চিদাত্মানোনিত্যানিত্যাঃ পরাত্মনঃ। উপাধ্যপেক্ষয়া তেষামুৎপত্তিরপি গীয়তে ইতি চ ব্যোমসংহিতায়াম্ ॥ ১৭ ॥

ব্যাপ্তাহ্যাত্মানশ্চেতনানির্গুণাশ্চ সর্ব্বাত্মানঃ সর্ব্বরূপা অনন্তা ইতি কাষায়ণশ্রুতৌ ব্যাপ্তত্বং প্রতীয়তে। অণুর্হ্যেষ আত্মায়ং বা এতে সিঃ নীতপুণ্যং চা পুণ্যং চেতি গৌপবনশ্রুতাবণুত্বমিত্যতো বিরোধ ইতি। অতো ব্রবীতি

---

পরগুণে সকল দেখিতে পারেন এবং তিনি সনাতন, ইত্যাদি শ্রুতিপ্রমাণে তাঁহার নিত্যতা জানা যায়; সুতরাং তাঁহার লয় সম্ভব হয় না। যদি বল, "নিত্যোনিত্যানাং" ইত্যাদি শ্রুতিপ্রমাণহেতু জীবেরও নিত্যত্ব উক্ত আছে এবং "সকলই পরমাত্মা হইতে উৎপন্ন হয়" ইত্যাতি শ্রুতিতে জীবের উৎপত্তি উক্ত আছে; সুতরাং শ্রুতিদ্বয়ের বিরোধ হইতেছে। এই বিরোধ ভঞ্জনার্থ বলিতেছেন, "জীবের উৎপত্তি" এইটি কেবল শব্দমাত্র জানিবে, বাস্তবিক জীবের উৎপত্তি নাই। "তে বাত্র তে চিদদাত্মানো" ইত্যাদি কাষায়ণ শ্রুতিতে জানা যায় যে, উপাধি অপেক্ষায়ই নিত্য জীবের উৎপত্তি যুক্ত হয়, ব্যোমসংযিতায় লিখিত আছে যে, চিন্ময় পরমাত্মা হইতে নিত্য ও অনিত্য সকল পদার্থই উৎপন্ন হইয়া থাকে। পরন্তু উপাধি অপেক্ষায়ই নিত্য পদার্থের উৎপত্তি কথিত হয় ॥ ১৭ ॥

জীবপরিমাণবিষয়ক শ্রুতির বিরোধপরিহার হইলেই পরমেশ্বরে শাস্ত্র সঙ্গতি হয়, কিন্তু জীবপরিমাণবিষয়ক শ্রুতির বিরোধসত্ত্বে অপ্রামাণ্য প্রযুক্ত তাহার সঙ্গতি হয় না, অতএব উক্ত শ্রুতিবিরোধ অবশ্য নিরাস করিতে হইবে। "আত্মা সর্ব্বব্যাপ্ত চেতন, নির্গুণ এবং সর্ব্বদাই সর্ব্বরূপ ও অনন্ত" ইত্যদি কাষায়ণ শ্রুতিতে জীবেরও সর্ব্বব্যাপিত্ব প্রতীতি হয়। পুনার এই আত্মা অ ইত্যাদি গৌপবন শ্রুতিতে জীবের অণু পরিমাণ উক্ত

॥ ওঁ ॥ উৎক্রান্তিগত্যাগতীনাম্ ॥ ওঁ ॥ ১৯ ॥

॥ ওঁ ॥ স্বাত্মনা চোত্তরয়োঃ ॥ ওঁ ॥ ২০ ॥

---

তেতূনাং সকাশাদণুরেব সোঽস্মাচ্ছরীরাদুৎক্রম্যামুং লোকমভিগচ্ছত্যমুস্মাদিমং লোকমভিগচ্ছতি স গর্ভো ভবতি স প্রসূয়তে স কর্ম্ম কুরুত ইতি পৌষ্যায়ণশ্রুতেঃ ॥ ১৮ ॥

তত্র স্বাতন্ত্র্যপ্রতীতেঃ। একঃ প্রসূয়তে জন্তুরেক এব প্রলীয়তে একোঽনুভুঙক্তে সুকৃত মেক এবং চ দুষ্কৃতমিত্যাদেশ্চ স্বয়মেবেত্যতো বক্তি স এতেনৈব স্বাত্মনা পরেণেমং গর্ভমাবিশন্তি পরেণ কর্ম্ম কুরুতে পরেণ নীয়তে পরেণোন্নীয়তে তং বাত্র তয়ভিবদন্তি স্বাত্মেতি এষ হ্যানন্দমাদত্ত এষ হ্যেনং

---

আছে ; সুতরাং উভয় শ্রুতির বিরোধ হইতেছে। অতএব বলিতেছেন, বহু বহু হেতুতে জীবের অণু পরিমাণই জানা যায়, কারণ পৌষ্যায়ণ শ্রুতিতে লিখিত আছে যে জীব এই শরীর হইতে উৎক্রমণ করিয়া লোকান্তরে গমন করে, আবার সেই লোক হইতে এই লোকে আগমন করিয়া থাকে। এই জীব গর্ভমধ্যে প্রবেশ করে এবং প্রসূত হয় ও নানাপ্রকার কর্ম্ম করিয়া থাকে ; সুতরাং জীবের অণু পরিমাণই যুক্ত অন্যথা সর্ব্বব্যাপী হইলে তাহার গমনাগমন সম্ভবে না ॥ ১৮ ॥

পূর্ব্বসূত্রে উৎক্রমণাদিহেতুতে জীব সর্ব্বব্যাপী নহে, ইহাই প্রতীতি হইয়াছে।—এইক্ষণ প্রসঙ্গত ইহা বিবেচনা করা উচিত যে, জীবের উৎক্রমণ কি স্বতঃসিদ্ধ ? অথবা পরমাত্মার অধীন ? এই আশঙ্কায় বলিতেছেন।—পূর্ব্বোক্ত শ্রুতিতে জীবের উৎক্রমণাদিতে স্বাতন্ত্র্যপ্রতীতি হয়, এইহেতু স্বয়ং ঈশ্বরই উৎক্রমণাদিদ্বারা জীবের কার্য্যসাধন করেন। পরন্তু উক্ত শ্রুতিতে জীবের উৎক্রমণাদি শ্রুত হয়, সেই উৎক্রমণের অন্যাধীনত্ববিষয়ে নিষেধ কিছুই উক্ত নাই। তবে "এক জন্তুই প্রসূত হয়, সেই জন্তুই নানাপ্রকারে লয় পাইয়া থাকে এবং একাকীই সুকৃত দুষ্কৃত ভোগ করে" ইত্যাদি স্মৃতি প্রমাণানুসারে শ্রুতিরও পরাধীনতানিষেধ অর্থ জানাযায় ; সুতরাং জীবের স্বতঃসিদ্ধ উৎক্রমণ নাই, ইহাই প্রতিপন্ন হইতেছে। কিন্তু পরমাত্মাদ্বারাই

॥ ওঁ ॥ নাণুরতচ্ছ্রুতেরিতি চেন্নেতরাধিকারাৎ ॥ ওঁ ॥ ২১ ॥

জীবমভিজীবয়তোষ উৎক্রময়তোষ আগময়তীত্যুত্তরবাক্যয়োঃ পরমাত্মনৈবোৎক্রান্ত্যাদয়ঃ ॥ ১৯ ॥ ২০ ॥

ব্যাপ্তা হ্যাত্মানশ্চেতনা নির্গুণাশ্চেতি ব্যাপ্তিশ্রুতের্নাণুর্জ্জীব ইতি চেন্ন স আত্মেদং সৃজতি স দ্বিধেদং বিভর্ত্ত্যন্তর্ব্বহিশ্চ স বহুধেদমনুপ্রবিশ্যাত্মানোভিনয়তি স আত্মা স আত্মনঃ স ঈশঃ স বিষ্ণুঃ স পরঃ পরো বরীয়ানিতি পরমাত্মাধিকারত্বাৎ। একশব্দৈর্দ্বিশব্দৈশ্চ বহুশব্দৈশ্চ কেশবঃ। এক এবোচ্যতে বেদৈস্তাবতা নাস্য ভিন্নতেতি ভবিষ্যৎপুরাণে তদয়ং প্রাণোঽধি তিষ্ঠতি তদুক্তমৃষিণা তেন যাতমিত্যাদি চ ॥ ২১ ॥

---

জীবের উৎক্রমণাদি হইয়া থাকে। উত্তর শ্রুতিবাক্যে লিখিত আছে যে, "জীব পরমাত্মাদ্বারাই গর্ভবাসে প্রবেশ করে, পরমাত্মার বলেই কর্ম্ম করে, পরমাত্মাদ্বারাই জীব আনীত ও উন্নীত হয়, এই নিমিত্তই তাহাকে আত্মা বলে, ইনিই আনন্দভোগ করেন, ইনিই জীবকে জীবিত রাখেন এবং ইনিই গমনাগমন করেন" এই উত্তর বাক্যদ্বয়ে পরমাত্মাধীনই জীবের উৎক্রমণাদি জানিবে ॥ ১৯-২০ ॥

"সকল আত্মাই সর্ব্বব্যাপী, চেতন ও নির্গুণ" ইত্যাদি শ্রুতিতে আত্মার ব্যাপ্তিশ্রবণে জীব অণু নহে, ইহাই প্রতিপন্ন হইয়াছে। তাহা নহে, কারণ উক্ত শ্রুতিবলে জীবের সর্ব্বব্যাপিত্ব সিদ্ধ হইতে পারে না, যেহেতু উক্ত শ্রুতিতে পরমাত্মাকে বিষয় করিতেছে। "সেই আত্মা এই জগৎসৃষ্টির কারণ, তিনিই অন্তরে ও বাহ্যে ভরণ করিতেছেন, তিনিই বহুরূপে প্রবেশ করিয়া জীবের অভিনয় করিয়া থাকেন, তিনিই এক আত্মা, তিনিই বহু আত্মা, তিনিই ঈশ্বর, তিনিই বিষ্ণু, তিনিই পরাৎপর, তিনিই সর্ব্ব প্রধান" ইত্যাদি শ্রুতিতে পরমাত্মারই সর্ব্বব্যাপিত্ব জানা যায়; সুতরাং জীব সর্ব্বব্যাপী নহে। "আদি ব্যাপ্তাহ্যাত্মানশ্চেতনা নির্গুণাশ্চ" ইত্যাদি শ্রুতিও পারমাত্ম বিষয়ক হইল, তাহাহইলে "আত্মানঃ" এই বহুবচন ব্যর্থ হয়। ইহাতে বক্তব্য এই যে, পরমাত্মাতেও বহুবচন শ্রুতি আছে। "দেবগণ এক, দ্বি

॥ ওঁ ॥ স্বশব্দোন্মানাভ্যাঞ্চ ॥ ওঁ ॥ ২২ ॥

॥ ওঁ ॥ অবিরোধশ্চন্দনবৎ ॥ ওঁ ॥ ২৩ ॥

॥ ওঁ ॥ অবস্থিতিবৈশেষ্যাদিতিচেন্নাভ্যুপগমাদ্ধৃদিহি ॥ ওঁ ॥ ২৪ ॥

এষ হ্যাত্মা হ্যকৃতো মানশক্তেস্তথাপ্যসৌ। প্রামিতিং যাতি বেদৈঃ পূর্ণোঽচিন্ত্যঃ সর্ব্ববেদৈকযোনিঃ। সর্ব্বাধীশঃ সর্ব্ববিৎ সর্ব্বকর্ত্তেতি বাক্যশেষ আত্মশব্দোন্মানাভ্যাং চ আত্মা মেয়ঃ. পরং ব্রহ্ম পরানন্দাদিকাভিধাঃ। বদন্তি বিষ্ণুমেবৈকং নান্যত্রাসঙ্গতিঃ ক্বচিদিতি কৌর্ম্মে ॥ ২২ ॥

অণোরপি জীবস্য সর্ব্বশরীরব্যাপ্তির্যুজ্যতে যথা হরিচন্দনবিপ্রুষ একদেশপতিতায়াঃ সর্ব্বশরীরব্যাপ্তিঃ। অণুমাত্রোঽপ্যয়ং জীবঃ স্বদেহং ব্যাপ্য তিষ্ঠতি। যথা ব্যাপ্য শরীরাণি হরিচন্দনবিপ্রুষ ইতি ব্রহ্মাণ্ডপুরাণে ॥ ২৩ ॥

সম্যগসম্যগবস্থানবিশেষাদ্ যুজ্যতে হরিচন্দনস্যেতি চেন্ন হৃদি হ্যেষ আত্মেতি জীবস্যাপি তথাভ্যুপগমাৎ ॥ ২৪ ॥

---

ও বহুশব্দে এক কেশবকেই নির্দ্দেশ করিয়া থাকেন” এই ভবিষ্যপুরাণের বচনে পরমাত্মার বহুবচন বিরুদ্ধ নহে ॥ ২১ ॥

কেবল প্রকরণবলেই যে, “ব্যাপ্তাহ্যাত্মানশ্চেতনা নির্গুণাশ্চ” ইত্যাদি শ্রুতির বিষ্ণুপরত্ব, তাহা নহে। উক্ত শ্রুতির শেষবাক্যেও তাহার বিষ্ণুপরতা-স্পষ্ট প্রতীয়মান হইয়াছে এবং কূর্ম্মপুরাণে লিখিত আছে যে, আত্মা অমেয়, পরংব্রহ্ম পরমানন্দাদিশব্দ তাঁহারই অভিধায়ক। দেবগণ এক বিষ্ণুকেই আত্মা বলিয়া থাকেন ; সুতরাং কোনস্থানেও অসঙ্গতি নাই ॥ ২২ ॥

জীব অণু হইলেও তাহার সর্ব্বশরীরব্যাপ্তি যুক্ত হইবে। যেমন শরীরের একদেশে চন্দনবিন্দু থাকিলে সেই ব্যক্তিকে চন্দনলিপ্ত বলা যায়, সেইরূপ জীব শরীরের একদেশবর্ত্তী হইলেও তাহাকে সর্ব্বশরীরব্যাপী বলা যাইতে পারে। ব্রহ্মাণ্ডপুরাণে লিখিত আছে যে, “অণুমাত্র জীব সর্ব্বদেশ ব্যাপিয়া রহিয়াছেন। যেমন একদেশে কুঙ্কুমবিন্দু থাকিলে সেই সমুদায়কে কুঙ্কুমাঙ্কিত বলা যায়, সেইরূপ জীবের সর্ব্বব্যাপিত্ব হইতে পারে ॥ ২৩ ॥

চন্দনবিন্দুরন্যায় আত্মার শরীরব্যাপ্তি সম্ভবে না, কারণ চন্দনবিন্দুর শরীরের একদেশে সম্যক্‌রূপে অবস্থান ও অন্যত্র অসম্যক্‌প্রকারে অবস্থান

॥ ওঁ ॥ গুণাদ্বালোকবৎ ॥ ওঁ ॥ ২৫ ॥

॥ ওঁ ॥ ব্যতিরেকোগন্ধবৎ ॥ ওঁ ॥ ২৫ ॥

---

যথালোকস্য প্রকাশগুণেন ব্যাপ্তিঃ জ্যোতীরূপেণাব্যাপ্তিঃ এবং চিদ্রূপেণাব্যাপ্তি রিতি বা। স্কান্দে চ—অসম্যক্ সম্যগিতিবদ্ব্যবস্থাভেদতঃ সুরাঃ। ব্যাপ্ত্যব্যাপ্তিযুতা স্বস্য চিদ্গুণেনৈব নান্যথা। চিদ্গুণস্য স্বরূপত্বাত্তদ্ব্যাপ্তিশ্চেতি যুজ্যতে শক্তিযোগাৎ সুরাণাঞ্চ বিবিধা তু ব্যবস্থিতিরিতি চ ॥ ২৫ ॥

স নিত্যো নিরবয়বঃ পুণ্যযুক্ পাপযুক্ চ স ইমং লোকমমুঞ্চাবর্ত্ততে স বিমুচ্যতে স একধা ন সপ্তধা ন দশধেতি গৌপবনশ্রুতাবেকস্যাবহুত্বং

---

অনুভবসিদ্ধ; সুতরাং চন্দনবিন্দু শরীরব্যাপী না হইলেও তাহার শরীরব্যাপ্তি সম্ভবিতে পারে, কিন্তু আত্মার শরীরের একদেশে সম্যকরূপে অবস্থান ও অন্যত্র অসম্যক্‌প্রকারে অবস্থান সম্ভবে না, ইহা বক্তব্য নহে। যেহেতু শরীরে আত্মার অসম্যক্ অবস্থানাভাব নাই, যাহাতে চন্দনবিন্দু দৃষ্টান্তের বৈষম্য ঘটিতে পারে, "আত্মা হৃদয়ে বাস করেন" এই শ্রুতিদ্বারা আত্মার শরীরে অসম্যক্ অবস্থান স্বীকার করিতে হয় ॥ ২৪ ॥

এইক্ষণ প্রকারান্তরে আত্মার শরীরব্যাপ্তি প্রতিপাদন করিতেছেন।—যেমন প্রদীপাদি আলোকের প্রকাশ সর্ব্বব্যাপক হয় এবং জ্যোতি অব্যাপক থাকে, সেইরূপ জীব সূক্ষ্ম হইলেও তাহার চিদ্গুণে সর্ব্বব্যাপ্তি উপপন্ন হইতেছে।—স্কন্দপুরাণে লিখিত আছে যে, যেমন অসম্যক ও সম্যক অবস্থানে ব্যাপ্তি ও অব্যাপ্তির সম্ভব হয়, সেইরূপ ব্যবস্থা ভেদে চিদ্গুণদ্বারাই সুরগণ ব্যাপ্তি ও অব্যাপ্তি যুক্ত হইতেছেন। আর চিদ্গুণের স্বরূপত্বপ্রযুক্ত তাহার ব্যাপ্তিযুক্ত হয় এবং শক্তিযোগবশত সুরগণের দ্বিবিধ ব্যবস্থা হইয়া থাকে ॥ ২৫ ॥

"জীব নিত্য, নিরবয়ব, পুণ্যবান্ এবং সেই জীব এই লোকে ও পরলোকে গমন করে, সেই জীব মুক্ত হয় এবং একপ্রকার, উহা সপ্তপ্রকার বা দশপ্রকার নহে" ইত্যাদি গৌপায়নশ্রুতিতে জীব বহু নহে, ইহাই

॥ ওঁ॥ তথা চ দর্শয়তি ॥ ওঁ ॥ ২৭ ॥

॥ ওঁ॥ পৃথগুপদেশাৎ ॥ ওঁ ॥ ২৮ ॥

---

প্রতীয়তে। স পঞ্চধা সপ্তধা দশধা ভবতি শতধা সহস্রধা গচ্ছতি ন বিমুচ্যত ইতি পারাশর্য্যায়ণ শ্রুতৌ বহুরূপত্বঞ্চ প্রতীয়তে অতো বিরোধং পরিহরতি। যথা পৃথগ্ গচ্ছতি এব মংশিনো জীবাদংশাঃ পৃথগ্ গচ্ছন্তি। অনৈক এব স ন গন্ধবদ্ব্যতিরিচ্যতে অনৈকো ভবতি। অথ বহ্বী ভবতি তং যথা যথেশ্বরঃ প্রকুরুতে তথা তথা ভবতি সোঽচিন্ত্যঃ পরমো গরীয়ানিতি শাণ্ডিল্যশ্রুতিঃ। অচিন্ত্যয়ৈব শক্ত্যৈব একোঽবয়ববর্জ্জিতঃ। আত্মানং বহুধা কৃত্বা ক্রীড়তে যোগসম্পদেতি পাদ্মে ॥ ২৬ ॥ ২৭ ॥

তত্ত্বমস্যহং ব্রহ্মাস্মীত্যাদিষু জীবস্য পরেণাভেদঃ প্রতীয়তে। নিত্যো নিত্যানাং চেতনশ্চেতনানাং দ্বা সুপর্ণেত্যাদিষু ভেদঃ। অত উচ্যতে

---

প্রতীতি হইতেছে। পরন্তু "সেই জীব পঞ্চপ্রকার, সপ্তপ্রকার, দশপ্রকার হয় এবং শতপ্রকার বা সহস্রপ্রকারে গমন করে" ইত্যাদি পারাশর্য্যায়ণ শ্রুতিতে জীবের বহুরূপত্ব প্রতীতি হয়। অতএব শ্রুতিবিরোধের পরিহার করিতেছেন, যেমন একই গন্ধ নানাস্থানে প্রবেশ করে, সেইরূপ একই জীব যোগপ্রভাবে শরীরের বহুরূপ হেতু বহুরূপী হয়। গন্ধের অংশ যেমন পৃথক্ পৃথক্ গমন করে, জীবের অংশ সেইরূপ নানারূপে গমন করিয়া থাকে। বাস্তবিক জীব এক, বহু নহে। শাণ্ডিল্য শ্রুতিতে লিখিত আছে যে, "একই জীব গন্ধের ন্যায় নানারূপ হয়। ঈশ্বর তাহাকে যে যে রূপ করেন, জীব সেই সেই রূপ হয়। বস্তুতঃ জীব অচিন্ত্য পরমস্বরূপ ও সকলের শ্রেষ্ঠ" পদ্মপুরাণে লিখিত আছে যে, "এক জীব অবয়ববিহীন হইয়াও স্বীয় অচিন্ত্যশক্তিপ্রভাবে আপনাকে বহুধাবিভক্ত করিয়া যোগ সম্পত্তির নিমিত্ত ক্রীড়া করিয়া থাকেন" অতএব শ্রুতির অবিরোধ হেতু, জীবের বহুত্ব উপপত্তি হইলেও হরিতে শ্রুতি সমন্বয় সিদ্ধ হইল। ২৬-২৭॥

"তত্ত্বমসি এবং অহং ব্রহ্মাস্মি" ইত্যাদি বাক্যে পরমাত্মার সহিত জীবের অভেদপ্রতীতি হয়। কিন্তু "নিত্যো নিত্যানাং চেতনশ্চেতনানাং" ইত্যাদি

॥ ওঁ ॥ তদ্গুণসারত্বাত্তু তদ্ব্যপদেশঃ প্রাজ্ঞবৎ ॥ ওঁ ॥ ২৯ ॥

---

ভিন্নোঽচিন্ত্যঃ পরমো জীবসঙ্ঘাৎ পূর্ণঃ পরোজীবসঙ্ঘোহ্যপূর্ণঃ। যতস্তুসৌ নিত্যমুক্তোহ্যয়ঞ্চ বন্ধান্মোক্ষস্তত এবাভিবাঞ্ছেদিতি সোপপত্তিককৌশিক শ্রুতেৰ্ভিন্নএব জীবঃ ॥ ২৮ ॥

জ্ঞানানন্দাদিব্রহ্মগুণা এবাস্য যতঃ সারঃ স্বরূপ মতো ভেদব্যপদেশঃ যথা সর্ব্বগুণাত্মকত্বাৎ সর্ব্বাত্মকত্বং ব্রহ্মণ উচ্যতে। সর্ব্বং খল্বিদং ব্রহ্মেতি। ভবিষ্যপুরাণে চ—ভিন্না জীবাঃ পরো ভিন্নস্তথাপি জ্ঞানরূপতঃ। প্রোচ্যন্তে ব্রহ্মরূপেণ বেদবাদেষু সর্ব্বশ ইতি ॥ ২৯ ॥

---

শ্রুতিতে জীব ও পরমাত্মার ভেদ প্রকাশ পায়; সুতরাং শ্রুতিদ্বয়ের বিরোধ হইতেছে। এই বিরোধ নিবারণার্থ বলিতেছেন,—অচিন্ত্যশক্তি পরমাত্মা জীব সমূহ হইতে ভিন্ন এবং পূর্ণ, পরন্তু জীব অপূর্ণ, যেহেতু পরমাত্মা নিত্যমুক্ত, এই পরমাত্মা হইতেই জীব মোক্ষ বাঞ্ছা করে" ইত্যাদি কৌশিক শ্রুতি-প্রমাণে জীবকে পরমাত্মা হইতে ভিন্ন জানিবে। এইক্ষণ জীব ও পর-মাত্মার ভেদপ্রতিপাদক শ্রুতির প্রাবল্যহেতু বিরোধ নিবারিত হই-তেছে ॥ ২৮ ॥

যদি জীব ও পরমাত্মার ভেদ প্রতিপন্ন হইল, তাহাহইলে অদ্বৈত শ্রুতির বিষয় থাকিল না; সুতরাং ঐ অদ্বৈত শ্রুতির অপ্রমাণ্য হইতেছে, এই আশঙ্কানিরাসার্থ বলিতেছেন।—যেহেতু জ্ঞান আনন্দাদি ব্রহ্মের গুণ সকলই জীবের স্বরূপ, অতএব জীব ও পরমাত্মার ভেদব্যপদেশ হইয়া থাকে। আর যেমন সর্ব্বগুণাত্মকত্বপ্রযুক্ত ব্রহ্মকে সর্ব্বাত্মক বলা যায়, সেইরূপ "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" এই অদ্বৈত শ্রুতির উপপত্তি জানিবে। ভবিষ্যপুরাণে লিখিত আছে যে, জীবসকল ভিন্ন এবং পরমাত্মাও ভিন্ন. তথাপি, জ্ঞানস্বরূ-পতা হেতু বেদবাদে জীবকে ব্রহ্মস্বরূপে নির্দ্দেশ করে, অতএব অদ্বৈত শ্রুতির নির্ব্বিষয়তা নাই; সুতরাং তাহার অপ্রামাণ্যও নাই ॥ ২৯ ॥

॥ ওঁ ॥ যাবদাত্মভাবিত্বাচ্চ ন দোষস্তদ্দর্শনাৎ ॥ ওঁ ॥ ৩০ ॥

॥ ওঁ ॥ পুংস্ত্বাদিবত্ত্বস্য সতোঽভিব্যক্তিযোগাৎ ॥ ওঁ ॥ ৩১ ॥

---

জীবস্যাপ্যুৎপত্তিরুক্তা অতস্তস্য সোঽনাদিনা পুণ্যেন পাপেন চানুবদ্ধঃ পরেণ নির্ম্মুক্তঃ আনন্ত্যায় কল্পত ইত্যনাদিকর্ম্মসম্বন্ধ আনন্ত্যাব্যাপ্তিশ্চ ন যুজ্যত ইত্যত আহ। যাবৎ পরমাত্মা তিষ্ঠতি অনাদ্যনন্তত্বেন এবং জীবোঽপি নিত্যঃ পরোনিত্যা জীবা উৎপদ্যন্তে ম্রিয়ন্তে চ বিমুচ্যন্তে ন চেতি চাগ্নিবেশ্যশ্রুতিঃ। আত্মা নিত্যঃ সুখদুঃখে ত্বনিত্যে জীবোঽনিত্যো ধাতুরস্য ত্বনিত্য ইতি মহাভারতে ॥ ৩০ ॥

বিজ্ঞানাত্মা সহ দেবৈশ্চ সর্ব্বৈঃ স আনন্দঃ সবলঃ সওজঃ স পরেণামুং লোকং নীয়তে স বিমুচ্যতে জীবস্য জ্ঞানানন্দাদিরূপস্য মুচ্যতে স দুঃখাদ্বি-

---

পূর্ব্বে জীবের নিত্যতা বিষয়ক শ্রুতির বিরোধ পরিহার হইয়াছে, এইক্ষণ উক্ত শ্রুতির শ্রুত্যন্তর বিরোধহেতু অপ্রামাণ্যপ্রযুক্ত তাহার অনুপপত্তি প্রসঙ্গ হয়, অতএব উক্ত শ্রুত্যন্তর বিরোধ নিরাস করিতেছেন।—জীবের উৎপত্তি উক্ত আছে, অতএব "সেই জীব অনাদি, পুণ্যপাপকর্ত্তৃক অনুবদ্ধ, পরমাত্মাকর্ত্তৃত্ব নির্ম্মুক্ত এবং অনন্তকাল বর্ত্তমান থাকে" ইত্যাদি শ্রুতি বলে তাহার অনাদি কর্ম্মসম্বন্ধ ও অনন্তকালস্থায়িত্বযুক্ত হইতেছে না। এই আশঙ্কায় বলিতেছেন, যাবৎ পরমাত্মা অনাদি অনন্তরূপে বিদ্যমান থাকেন, তাবৎ জীবও বর্ত্তমান থাকে, অগ্নিবেশ্য শ্রুতিতে লিখিত আছে যে, পরমাত্মা নিত্য এবং জীবসকল অনিত্য। ইহারা উৎপন্ন হয় ও বিনষ্ট হয়, কখনও মুক্তি পায় না। মহাভাগবতে লিখিত আছে যে, "আত্মা নিত্য সুখদুঃখ অনিত্য এবং জীব অনিত্য, তাহার ধাতুও অনিত্য" অতএব শ্রুতির অবিরোধে জীবের নিত্যত্বসিদ্ধির নিমিত্ত হরিতে শ্রুতিসময় হইল ॥ ৩০ ॥

"জীব বিজ্ঞানাত্মক, আনন্দময়, বলবান্, তেজস্বী। পরমাত্মা তাহাকে এই লোকে আনয়ন করেন এবং সেই জীব মুক্ত হয়" ইত্যাদি শ্রুতিতে জীব আনন্দময় বলিয়া উক্ত হয় এবং "সেই জীব দুঃখ হইতে বিমুক্ত হয়, আনন্দবান হয়, অজ্ঞান হইতে বিমুক্ত হয়, জ্ঞানবান্ হয়, বলবান হয় এবং

॥ ওঁ ॥ নিত্যোপলব্ধ্যনুপলব্ধিপ্রসঙ্গোঽন্যতরনিয়মো-
বান্যথা ॥ ওঁ ॥ ৩২ ॥

মুক্ত আনন্দী ভবতি সোঽজ্ঞানাদ্বিমুক্তো জ্ঞানী ভবতি সোঽবলাদ্বিমুক্তো বলী ভবতি স নিত্যো নিরাতঙ্কোঽবতিষ্ঠত ইতি পৈঙ্গিশ্রুতাবানন্দাদি রূপত্বং প্রতীয়তে অত আহ যথা বালস্য সদেব পুংস্ত্বযৌবনেঽভিব্যজ্যতে। এবং সতামেবানন্দাদীনাং ব্যক্ত্যপেক্ষয়া তদুক্তিঃ। বলমানন্দ ওজশ্চ সম-জ্ঞানমনাকুলম্। স্বরূপাণ্যেব জীবস্য ব্যজ্যতে পরমাদ্বিভোরিতি গৌপবন শ্রুতিঃ ॥ ৩১ ॥

ব্যক্ত্যনঙ্গীকারে দেবানাং নিত্যোপলব্ধিরানন্দাদীনাং অসুরাণাং নিত্যো-ঽনুপলব্ধির্মনুষ্যাণাং নিত্যং উপলব্ধ্যনুপলব্ধী প্রসজ্যেতে নিত্যানন্দো নিত্য-জ্ঞানো নিত্যবলঃ পরমাত্মা নৈবমসুরাঃ এবমেবঞ্চ মনুষ্যা ইতি অগ্নিবেশ্য

নিরঃশঙ্ক হইয়া বিদ্যমান থাকে” ইত্যাদি পৈঙ্গিশ্রুতে আনন্দময়, কিম্বা জ্ঞান ময় নহে, ইহাই প্রতীতি হয়; সুতরাং শ্রুতিদ্বয়ের বিরোধ হইতেছে, এই বিরোধ নিরাসার্থ বলিতেছেন,—যেমন বালকের পুংস্ত্ব ও যৌবনাদি সর্ব্বদাই বিদ্যমান আছে, কিন্তু উহা কালানুসারে ব্যক্ত হয়, সেইরূপ আনন্দ ও জ্ঞানাদি জীবেতে বিদ্যমান আছে, উহা সময়ান্তরে প্রকাশ পাইয়া থাকে; সুতরাং শ্রুতিদ্বয়ের বিরোধ নিবারিত হইতেছে। গৌপবন শ্রুতিতে লিখিত আছে যে, বল, আনন্দ, বীর্য্য ও জ্ঞান এই সকল জীবের স্বরূপ বটে, কিন্তু পরাৎপর জগৎকর্ত্তা পরমাত্মা হইতে ঐ সকল প্রকাশ পাইয়া থাকে ॥ ৩১ ॥

যদি ব্যক্তি স্বীকার না করিয়া জীবকে আনন্দস্বরূপ বল এবং আবরণ দ্বারা ব্যক্তি কল্পনা ও মোক্ষদ্বারা সেই আবরণ নিবৃত্তি স্বীকার কর, তাহা-হইলে মোক্ষযোগ্য দেবাদির নিত্য আনন্দানুভব হয়, অসুরাদির কোন কালেও আনন্দানুভব হয় না এবং মধ্যমাধিকারী মনুষ্যগণের আনন্দের উপ-লব্ধি ও অনুপলব্ধি উভয়ই হইতে পারে। অগ্নিবেশ্যশ্রুতিতে কথিত আছে যে, পরমাত্মা নিত্যানন্দ, নিত্যজ্ঞান ও নিত্যবল, কিন্তু অসুর ও মানবগণ এইরূপ নহে। ভবিষ্যপুরাণে লিখিত আছে যে, দেবগণেরই নিত্যানন্দ, নিত্য

॥ ওঁ ॥ কর্ত্তা শাস্ত্রার্থবত্ত্বাৎ ॥ ওঁ ॥ ৩৩ ॥

শ্রুতিঃ। ভবিষ্যৎপুরাণে চ—নিত্যানন্দজ্ঞানবলা দেবা নৈব তু দানবাঃ। দুঃখোপলব্ধিমাত্রাস্তে মানুষাস্তূভয়াত্মকাঃ। তেষাং যদন্যথা দৃশ্যং তদু-পাধিকৃতং মতম্। বিজ্ঞানেনাত্মযোগ্যেন নিজরূপে ব্যবস্থিতিঃ। সম্যগ্-জ্ঞানন্তু দেবানাং মনুষ্যাণাং বিমিশ্রিতম্। বিপরীতন্তু দৈত্যানাং জ্ঞান-স্যৈবং ব্যবস্থিতিরিতি ॥ ৩২ ॥

ঈশ্বরস্যৈব কর্ত্তৃত্বমুক্তং যৎকর্ম্ম কুরুতে তদভিসম্পদ্য ইতি জীবস্যোপ-লক্ষ্যতে অত আহ জীবস্য কর্ত্তৃত্বাভাবে শাস্ত্রস্য প্রয়োজকত্বপ্রাপ্তে জীবোঽপি কর্ত্তা ॥ ৩৩ ॥

জ্ঞান ও নিত্য বল জানিবে; দানবগণ এইরূপ নহে। তাহারা দুঃখ-মাত্রের উপভোগী। পরন্তু মনুষ্যগণ উভয়াত্মক, অর্থাৎ সুখদুঃখভাগী, ইহার যে অন্যথা দৃষ্ট হয়, তাহা কেবল উপাধিজন্য জানিবে। পরন্তু আত্ম-যোগ্য বিজ্ঞানদ্বারাই নিজরূপে অবস্থিতি হয়। আরও লিখিত আছে যে, দেবগণের সম্যক জ্ঞান, মনুষ্যগণের মিশ্রজ্ঞান এবং দানবগণের জ্ঞান ইহার বিপরীত, অর্থাৎ কদাচ তাহাদিগের প্রকৃতজ্ঞান উৎপন্ন হয় না। জ্ঞানের এইরূপ ব্যবস্থা নিরূপিত আছে। এইরূপে শ্রুতির বিরোধে জীবের আনন্দ-ময়ত্বাদি সিদ্ধি হেতু হরিতে শ্রুতি সমন্বয় সিদ্ধ হইল ॥ ৩২ ॥

ঈশ্বরই জগৎকর্ত্তা ইহা উক্ত হইয়াছে, পরন্তু কোন কোন শ্রুতিতে জীবেরও কর্ত্তৃত্ব প্রতীতি হয়; সুতরাং শ্রুতিবিরোধ ঘটিতেছে। এই শ্রুতি বিরোধহেতু, ঈশ্বরকর্ত্তৃত্ব প্রতিপাদক শ্রুতির অপ্রামাণ্য হয়। অতএব উক্ত শ্রুতিবিরোধ পরিহার আবশ্যক। এই নিমিত্ত ঈশ্বরের কর্ত্তৃত্ববিষয়ে শ্রুতি বিরোধ পরিহার করিতেছেন।—ঈশ্বরই জগতের কর্ত্তা, এই অনন্ত জগতে আর কর্ত্তা নাই, ইহাই শ্রুতি প্রতিপাদন করেন। জীব কর্ত্তা নহে, ইহাও শ্রুতিতে উক্ত আছে। যদি বল, জীবেরও কর্ত্তৃত্ব বিষয়ে শ্রুতি দেখা যায়, ইহাতে বক্তব্য এই যে, জীবের কর্ত্তৃত্ব শ্রুতির অযুক্তিকতা এবং ঈশ্বরের কর্ত্তৃতাশ্রুতির সযুক্তিকতাহেতু, ঈশ্বরকর্ত্তৃত্বপ্রতিপাদক শ্রুতিরই প্রাবল্য

॥ ওঁ ॥ বিহারোপদেশাৎ ॥ ওঁ ॥ ৩৪ ॥

॥ ওঁ ॥ উপাদানাৎ ॥ ওঁ ॥ ৩৫ ॥

॥ ওঁ ॥ ব্যপদেশাচ্চ ক্রিয়ায়াং ন চেন্নির্দ্দেশবিপ-
র্য্যয়ঃ ॥ ওঁ ॥ ৩৬ ॥

---

স্ত্রীভির্ব্বা যানৈর্ব্বা জ্ঞাতিভিব্বেত্যাদিনা মোক্ষোঽপি ॥ ৩৪ ॥

সাধনাদ্যুপাদানপ্রতীতেশ্চ ॥ ৩৫ ॥

আত্মানমেব লোকমুপাসীতেতি ক্রিয়ায়াং ব্যপদেশাচ্চ অন্যথা তেনৈব লোকমিতি ব্যপদেশঃ স্যাৎ ॥ ৩৬ ॥

---

জানা যায়। পরন্তু ঈশ্বরের কর্ত্তৃত্বস্বীকারে কল্পনা লাঘব এবং জীবের কর্ত্তৃত্ব স্বীকারে কল্পনাগৌরব হয়, তথাপি কেবল লাঘবের নিমিত্ত শ্রুতিসিদ্ধ কর্ত্তৃত্ব অস্বীকার করা যুক্ত নহে। অতএব জানা যায় যে, জীবের কর্ত্তৃত্ব আছে, তাহা না হইলে বিধিনিষেধ শাস্ত্রের বৈয়র্থ্যপ্রসঙ্গ হয়; সুতরাং শাস্ত্রার্থবত্ত্বসিদ্ধিহেতু জীবের কর্ত্তৃত্ব প্রতিপাদিত হইতেছে ॥ ৩৩ ॥

জীবের কাল্পনিক কর্ত্তৃত্ব নহে, বাস্তবিকই জীবের কর্ত্তৃত্ব আছে। যেহেতু স্বাভাবিক কর্ত্তৃত্ব না থাকিলেও পরগত কর্ত্তৃত্বই জীবের কর্ত্তৃত্ব হয়। বিশেষত-স্ত্রী, যান, জ্ঞাতিবর্গদ্বারা জীবের বিহার দেখা যায় এবং মোক্ষ বিষয়েও জীবের কর্ত্তৃত্ব আছে ॥ ৩৪ ॥

প্রামাণিকত্বপ্রযুক্ত মোক্ষবিষয়েই জীবের স্বাভাবিককর্ত্তৃত্ব হউক, কিন্তু সংসারে তাহার কাল্পনিক কর্ত্তৃত্ব আশঙ্কা হইতে পারে, এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—সংসারে জীবের কাল্পনিককর্ত্তৃত্ব নহে, যেহেতু মোক্ষ শাস্ত্রেও উপাদান প্রতীতি আছে এবং সেই উপাদানেই ফল দর্শন হইয়া থাকে। কখনও পরানুষ্ঠিত সাধনে আপনার ফল হইতে পারে না। আর কল্পনা-মাত্রেও ফলসম্বন্ধ নাই, তাহাহইলে অতিপ্রসঙ্গ হয় ॥ ৩৫ ॥

পূর্ব্বোক্ত উপপত্তিদ্বারা প্রত্যক্ষরূপে জীবের কর্ত্তৃত্বসাধন করিয়া শ্রুতি-দ্বারা জীবের কর্ত্তৃত্ব সমর্থন করিতেছেন।—"আত্মার উপাসনা করিবে" ইত্যাদিরূপে উপাসনাদি ক্রিয়াতে কর্ত্তৃত্বরূপে জীবের ব্যপদেশ হেতু জীবের

॥ ওঁ ॥ উপলব্ধিবদনিয়মঃ ॥ ওঁ ॥ ৩৭ ॥

॥ ওঁ ॥ শক্তিবিপর্য্যয়াৎ ॥ ওঁ ॥ ৩৮ ॥

---

তর্হি কথমীশ্বরস্যৈব কর্ত্তৃত্বমিতি অতো বক্তি যথাজ্ঞানে ইদং জ্ঞাস্যামী-তানিয়মঃ প্রতীয়তে এবং কর্ম্মণ্যপি জীবস্য য আত্মান মন্তরোপময়তীতি চ শ্রুতিঃ কুতঃ ॥ ৩৭ ॥

অশক্তিত্বাৎ জীবস্য ॥ ৩৮ ॥

---

কর্ত্তৃত্ব আছে। যদি বল "কেবল আত্মার উপাসনা করিবে" ইহাই উক্ত আছে, কিন্তু "জীব উপাসনা করিবে" এইরূপ উক্তি নাই, তবে কিরূপে জীবের কর্ত্তৃত্ব সম্ভবিতে পারে? ইহার উত্তর এই যে, কর্ত্তা ভিন্ন ক্রিয়ার অসম্ভবহেতু কর্ত্তৃপদের উল্লেখ না থাকিলেও কর্ত্তার ব্যপদেশ হইয়া থাকে। বিশেষতঃ জড়ের কর্ত্তৃত্ব অপ্রসিদ্ধপ্রযুক্ত জীবেরই কর্ত্তৃত্বযুক্ত হই-তেছে ॥ ৩৬ ॥

যদি জীবের কর্ত্তৃত্ব প্রতিপন্ন হইল, তাহাহইলে কিরূপে ঈশ্বরের কর্ত্তৃত্ব সমর্থিত হইতে পারে? এবং কিরূপেই বা শ্রুতির উৎপত্তি হয়? অতএব পূর্ব্ববৎ বিরোধই রহিয়া গেল, এই আশঙ্কা করিয়া বিরোধ পরিহারার্থ বলিতেছেন।—এই বস্তু আমি জানিব, এইরূপে নিরূপিত হইলেও যেমন জীবের জ্ঞাননিয়ম নাই, স্বেচ্ছানুসারেও জ্ঞান হয় না এবং যেমন কর্ম্ম করিব, এইরূপে কর্ম্ম নিরূপিত হইলেও নিয়মাভাব হেতু ঈশ্বরেরই সেই নিয়ম সম্ভব হয়। অতএব সকলবিষয়েই সেই ঈশ্বরকর্ত্তৃত্ব আছে, কেবল জীব কর্ত্তা নহে; ইহাই পূর্ব্বে উক্ত হইয়াছে। অতএব ঈশ্বরের কর্ত্তৃত্ব জানা যায় ॥৩৭॥

যদি জীব ও ঈশ্বর উভয়েরই কর্ত্তৃত্ব প্রতিপাদিত হইল, তাহাহইলে জীবও ঈশ্বরের বৈলক্ষণ্য কি হইল? এই আশঙ্কায় বলিতেছেন।—স্বাতন্ত্র্য-পারতন্ত্র্যভেদেই জীব ও ঈশ্বরের বৈলক্ষণ্য আছে, ঈশ্বর পূর্ণশক্তিমান, অতএব তাঁহার স্বাতন্ত্র্যরূপে কর্ত্তৃত্ব এবং জীব পূর্ণশক্তিমান নহে, এই নিমিত্ত তাহার পারতন্ত্র্যরূপে কর্ত্তৃত্ব প্রতীতি হয় ॥ ৩৮ ॥

॥ ওঁ ॥ সমাধ্যভাবাচ্চ ॥ ওঁ ॥ ৩৯ ॥

॥ ওঁ ॥ যথা চ তক্ষোভয়থা ॥ ওঁ ॥ ৪০ ॥

॥ ওঁ ॥ পরাত্তু তচ্ছ্রুতেঃ ॥ ওঁ ॥ ৪১ ॥

---

সমাধানাভাবাচ্চ ॥ ৩৯ ॥

স্বাতন্ত্র্যং প্রতীয়তে অত আহ যথা চ তক্ষণঃ কারয়িতৃ নিয়ন্তৃত্বং কর্তৃত্বং চ বিদ্যতে এবং জীবস্যাপি ॥ ৪০ ॥

সা চ কর্তৃত্বশক্তিত্বাদ্ জীবস্যাপরা পরাদেব। কর্তৃত্বং কারণত্বঞ্চ স্বভাবশ্চেতনা ধৃতিঃ। যৎ প্রসাদাদ্বিমে সন্তি ন সন্তি যদুপেক্ষয়েতি পৈঙ্গিশ্রুতিঃ ॥ ৪১ ॥

---

যুক্ত্যন্তর প্রদর্শনপূর্ব্বক জীব ও ঈশ্বরের স্বাতন্ত্র্যপারতন্ত্র্য প্রতিপাদন করিতেছেন।—আমি এই কার্য্য করিতে পারিব, ঈশ্বরের এই বুদ্ধি আছে, এই নিমিত্ত ঈশ্বর স্বতন্ত্র এবং জীবের ঐরূপ বুদ্ধি নাই বলিয়াই জীব পরতন্ত্র। কেবল ঈশ্বরেচ্ছাতেই তাহার কর্তৃত্ব ॥ ৩৯ ॥

পূর্ব্বপূর্ব্ব সূত্রে প্রতিপন্ন হইয়াছে যে, জীবের স্বতন্ত্ররূপে কর্তৃত্ব নাই, ঈশ্বরেচ্ছাতেই জীবের কর্তৃতা প্রতীতি হয়। এইক্ষণ এই আশঙ্কা হইতে পারে যে, ঈশ্বরেচ্ছায় জীবের কর্তৃত্ব হইলে জীবকে কর্ত্তা বলিয়া স্বীকারের প্রয়োজন কি? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন,—যেমন সূত্রধারেরা প্রাসাদাদিকারকের অনুমতি অনুসারে প্রাসাদাদি নির্ম্মাণ করে, তথাপি তাহাদিগকে কর্ত্তা বলা যায়, সেইরূপ জীব ঈশ্বরের ইচ্ছাতে কার্য্য করিলেও তাহাকে কর্ত্তা বলা যাইতে পারে ॥ ৪০ ॥

এইক্ষণ জিজ্ঞাস্য এই যে, যদি জীবের কর্তৃত্ব সূত্রধারাদির ন্যায় ঈশ্বরের অধীন হইল, তবে যেমন সূত্রধারের কর্তৃত্ব প্রাসাদাদিকারকের বচন ও বেতনদানাদির অধীন, জীবের কর্তৃত্ব কি সেইরূপ ঈশ্বরের অধীন? অথবা জীবের কর্তৃত্বশক্তিই ঈশ্বরের অধীন? যদি আদ্যপক্ষ স্বীকার কর, তাহা-হইলে ঈশ্বরের কর্তৃত্বপ্রকাশ পায়, আর দ্বিতীয়পক্ষ আশ্রয় করিলে জীবের কর্তৃত্বই হইতে পারে না, এই আশঙ্কায় বলিতেছেন।—আমরা কর্তৃত্ব-

॥ ওঁ ॥ কৃতপ্রযত্নাপেক্ষস্তু বিহিতপ্রতিষিদ্ধাবৈয়র্থ্যাদিভ্যঃ ॥ ওঁ ॥ ৪২ ॥

॥ ওঁ ॥ অংশোনানাব্যপদেশাদন্যথা চাপি দাশকিতবাদিত্বমধীয়তএকে ॥ ওঁ ॥ ৪৩ ॥

---

ততঃ প্রয়োজনকত্বং শাস্ত্রস্য নাপদ্যেত কৃতপ্রযত্নাপেক্ষত্বাৎ প্রেরকত্বস্যাদিশব্দেন বৈষম্যাদিপূর্ব্বকর্ম্মপ্রযত্নঞ্চ সংস্কারঞ্চাপ্যপেক্ষ্য তু। ঈশ্বরঃ কারয়েৎ সর্ব্বং তচ্চেশ্বরকৃতং স্বয়ম্। অনাদিত্বাদদোষশ্চ পূর্ণশক্তিত্বতো হরেরিতি ভবিষ্যপুরাণে। এতদেবং ন চাপ্যেব যেতদস্তি চ নাস্তিচেতি মোক্ষধর্ম্মে ॥ ৪২ ॥

অংশ এব হীমে জীবাশ্চাংশী হি পরমেশ্বরঃ স্বয়মংশেরিদং সর্ব্বং কারয়ত্যচলো হরিরিতি গৌপবনশ্রুতাবংশত্বং জীবস্যোপলভ্যতে। নৈবাংশো

---

সামর্থ্য জীবের অধীন বলি না। যাহাতে অপসিদ্ধান্ত হইতে পারে, কিন্তু পরমাত্মার অধীন বলিয়াছি। পৈঙ্গিশ্রুতিতে লিখিত আছে যে, কর্ত্তৃত্ব, কারণত্ব, স্বভাব, চেতন ও ধৃতি যাহার প্রসাদে এই সকল হয় এবং যাহার উপেক্ষায় উক্ত কর্ত্তৃত্বাদি হয় না; সুতরাং সেই ঈশ্বরেরই কর্ত্তৃত্বইযুক্ত ॥৪১॥

কর্ত্তৃত্বশক্তি ঈশ্বরের অধীন হইলে ঈশ্বরেরই কর্ত্তৃত্ব হয়, জীবের কর্ত্তৃত্ব হয় না, ইহাতে পুনর্ব্বার শাস্ত্রবৈয়র্থ্য হইতেছে, এই আশঙ্কা পরিহারার্থ বলিতেছেন।—যেহেতু ঈশ্বর বিধিনিষেধশাস্ত্রের অবৈয়র্থ্য এবং স্বীয় বৈষম্যাদি পরিহারার্থ জীবের অনাদি কর্ম্মাপেক্ষ হইয়াই জীবকে প্রেরণ করেন, অনপেক্ষ হইয়া প্রেরণ করেন না। ভবিষ্যপুরাণে লিখিত আছে যে, ঈশ্বর সকলকে যে কর্ম্ম করাইয়া থাকেন, তাহাও স্বয়ং ঈশ্বরের কৃত হয়। ইহাতে হরির অনাদিত্ব ও পূর্ণশক্তিত্ব হেতু কোন দোষ নাই ॥ ৪২ ॥

জীবসকলই পরমেশ্বরের অংশ এবং সেই পরমাত্মাই অংশী, সেই অচলশক্তিমান্ হরি সকলই আপন অংশ হইতে উৎপাদন করেন, এই গৌপনবশ্রুতি প্রমাণে জীবের অংশত্ব উপলব্ধি হয়। ভাল্লবেয়শ্রুতিতে লিখিত আছে যে,

ন সম্বন্ধো নাপেক্ষো জীবঃ পরস্য তথাপি তু যথাযোগং ফলদঃ প্রভুরেকরাট ন নিয়ম্যঃ স কস্যাপি স সর্ব্বস্য নিয়ামক ইতি ভাল্লবেয়শ্রুতৌ। অতো ব্রবীতি। সাং রক্ষতু বিভুর্নিত্যং পুত্রোঽহং পরমাত্মনঃ। অবরঃ পরেণ পিতরং যো হ্যস্যানুবেদ পর এতাবরেণ যস্তদ্বেদ স পিতুঃ পিতা সৎ যস্তা-বিজানাৎ স পিতুঃ পিতা সদ্বা সুপর্ণা সযুজা সখায়েত্যাদিনা ব্যপদেশা-দংশো জীবঃ। তথা চ পারাশর্য্যায়ণশ্রুতিঃ। অংশো হ্যেষ পরস্য যোঽয়ং পুমানুৎপদ্যতে চ ম্রিয়তে চ নানাহ্যেবং ব্যপদিশতি পিতেতি পুত্রেতি ভ্রাতেতি চ সখেতি চেতি। অন্যঃ পরোঽন্যো জীবো নাসাবস্য কুতশ্চন নায়ং তস্যাপি ন কশ্চনেত্যন্যথা চ কাষায়ণশ্রুতিঃ। ব্রহ্মদাসা ব্রহ্ম কিতবা ব্রহ্মৈবেমে দশ ইত্যভেদেনাপ্যেকেঽধীয়তে। তথা চাগ্নিবেশ্যশ্রুতিঃ। অংশো হ্যেষ পরস্য ভিন্নং হ্যেনমধীয়িরে ইতি। বারাহে চ—পুত্রভ্রাতৃসখি-ত্বেন স্বামিত্বেন যতো হরিঃ। বহুধা গীয়তে বেদৈর্জীবোংশস্তস্য তেন তু। যতো ভেদেন চাস্যায়মভেদেন চ গীয়তে। অতশ্চাংশত্বমুদ্দিষ্টং ভেদাভেদং ন মুখ্যত ইতি ॥ ৪৩ ॥

---

জীব পরমাত্মার অংশ নহে, তাহাতে পরমাত্মার সম্বন্ধ নাই এবং জীব তাহাকে অপেক্ষা করে না। তথাপি জীব স্বয়ং সিদ্ধ হইয়া ফল প্রদান করে। আর সেই জীব কাহারও নিয়ম্য নহে, সকলের নিয়ামক। এই উভয় শ্রুতির বিরোধ হইতেছে, অতএব বলিতেছেন, "প্রভু আমাকে নিত্য রক্ষা করুন, আমি পরমাত্মার পুত্র" ইত্যাদি শ্রুতিপ্রমাণে জানা যায় যে, জীব পরমা-ত্মারই অংশ। এই জীব পরমাত্মার অংশ, যিনি পুরুষরূপে উৎপন্ন হয়েন, সেই জীবের মৃত্যু হয় এবং সেই জীব নানাবিধ। পারাশর্য্যায়ণ শ্রুতি এই-রূপে জীবেতে ব্যপদেশ করিয়াছেন। কাষায়ণশ্রুতিতে লিখিত আছে যে, কেহ পিতা, কেহ পুত্র, কেহ ভ্রাতা, কেহ সখা। পরমাত্মা অন্য, জীব অন্য, কোনরূপে জীব পরমাত্মার নহে এবং পরমাত্মাও জীবের নহে, অগ্নিবেশ্য শ্রুতিতে লিখিত আছে যে, জীব পরব্রহ্মের অংশ এবং ভিন্ন। বরাহপুরাণে লিখিত আছে যে, পুত্র, মাতা, সখা, স্বামী ইত্যাদিরূপে জীবকে দেবগণ বহুধা কীর্ত্তন করেন, অতএব জানা যায় যে, জীব পরমাত্মার অংশ ॥ ৪৩ ॥

॥ ওঁ ॥ মন্ত্রবর্ণাচ্চ ॥ ওঁ ॥ ৪৪ ॥

॥ ওঁ ॥ অপি চ স্মর্য্যতে ॥ ওঁ ॥ ৪৫ ॥

॥ ওঁ ॥ প্রকাশাদিবন্নৈবং পরঃ ॥ ওঁ ॥ ৪৬ ॥

---

পাদোঽস্য বিশ্বাভূতানি ॥ ৪৪ ॥

মমৈবাংশো জীবলোকো জীবভূতঃ সনাতনঃ। মনঃষষ্ঠানীন্দ্রিয়াণি প্রকৃতিস্থানি কর্ষতীতি ॥ ৪৫ ॥

অনংশত্বশ্রুতের্গতিঞ্চাহ। অংশত্বেঽপি ন মৎস্যাদিরূপী পর এবং বিধঃ। যথা তেজোংঽশত্বেৈব কালাগ্নেঃ খদ্যোতস্য চ নৈকপ্রকারতা। যথা জলাংশস্যামৃতসমূহস্য মূত্রাদেশ্চ। যথা পৃথিব্যংশস্য মেরোর্ব্বিষ্ঠাদেশ্চ অভিমানিদেবতাপেক্ষয়ৈতৎ ॥ ৪৬ ॥

---

"পাদোস্য বিশ্বাভূতানি ত্রিপাদস্যামৃতং দেবি" ইত্যাদি মন্ত্রবর্ণে জানা যায় যে, সমস্তই পরমাত্মা হইতে সম্ভূত। অতএব জীব পরমাত্মার অংশ বলিয়া প্রতিপন্ন হইল ॥ ৪৪ ॥

জীব যে, পরমাত্মার অংশ, ইহা স্মৃতিপ্রমাণেও প্রতিপাদিত হইয়াছে। ভগবান বলিয়াছেন, জীব আমারই অংশ, আমিই জীবভূত এবং সনাতন। মন প্রকৃতিস্থ হইয়া ইন্দ্রিয় সকলকে আকষণ করে ॥ ৪৫ ॥

তথাপি জীবের ঈশ্বরাংশত্ব যুক্ত হইতেছে না। কারণ যদি সকলই পরমাত্মার অংশ হইল, তাহাহইলে মনুষ্য মৎস্যাদি সকলজীবেরই সাম্য হইতে পারে। তাহা নহে, মৎস্যাদি পরমাত্মার অংশ হইলেও তাহাদিগের সাম্য হইতে পারে না। কারণ কালাগ্নি ও খদ্যোতাদি তেজের অংশ বটে, তথাপি, তাহারা এক প্রকার নহে, আর অমৃত ও মূত্র উভয়ই জলের অংশ, কিন্তু তাহাদিগের ঐক্য সর্ব্বথাই অসম্ভব। আর সুমেরু ও বিষ্ঠা উভয়ই পৃথিবীর অংশ, পরন্তু বিষ্ঠা ও সুমেরুর প্রকারগত যে, কত বৈষম্য, তাহা সকলেই জানেন; সুতরাং মৎস্য, মনুষ্যাদি পরমাত্মার অংশ হইলেও তাহাদিগের সমতা নাই, অর্থাৎ উহাদিগের অধিষ্ঠাত্রী দেবতার বিশেষ হেতুই তাহাদিগের বিশেষ জানা যায় ॥ ৪৬ ॥

॥ ওঁ ॥ স্মরন্তি চ ॥ ওঁ ॥ ৪৭ ॥

॥ ওঁ ॥ অনুজ্ঞাপরিহারৌ দেহসম্বন্ধাজ্জ্যোতিরাদি-
বৎ ॥ ওঁ ॥ ৪৮ ॥

---

এতে স্বাংশকলাঃ পুংসঃ কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্। অতঃপরঃ যদব্যক্তং অব্যূঢ়গুণবৃংহিতম্। অদৃষ্টাশ্রুতবস্তুত্বাৎ স জীবো যঃ পুনর্ভবঃ স্বাংশশ্চাথো বিভিন্নাংশ ইতি দ্বেধাংশ ইষ্যতে। অংশিনো যত্তু সামর্থ্যং যৎ স্বরূপং যথাস্থিতিঃ। তদেব নাণুমাত্রোঽপি ভেদঃ স্বাংশাংশিনোঃ ক্বচিৎ। বিভিন্নাংশেঽপ্যশক্তিঃ স্যাৎ কিঞ্চিৎ সাদৃশ্যমাত্রযুগিতি বারাহে। নত্বৎসমোঽস্ত্যভাধিকঃ কুতোঽন্য ইতি চ ॥ ৪৭ ॥

পরানুজ্ঞয়া প্রকৃতিঃ পরতো বন্ধনিবৃত্তিশ্চ জীবস্য প্রতীয়তেঽপি দেহসম্বন্ধাৎ। য আত্মান মনুরোপময়তি তমেবং বিদ্বানমৃত ইহ ভবতীত্যাদি। ন তু পরস্য বাসুদেবঃ সঙ্কর্ষণঃ প্রদ্যুম্নোঽনিরুদ্ধোঽহং মৎস্যঃ কূর্ম্মঃ বরাহো নৃসিংহো রামনো রামঃ রামঃ কৃষ্ণো বুদ্ধঃ কল্কিরহং শতধাহং সহস্রধাহ

---

জীবাদি সকলই পরমাত্মার অংশ, কেবল স্বয়ং কৃষ্ণই পূর্ণ, তাঁহার পরমপদ হইতে সকল ব্যক্ত হইয়াছে এবং তাঁহারই গুণে সমস্ত বৃদ্ধি পাইয়াছে। সেই জীব অদৃষ্ট ও শ্রুত বস্তু, অতএবই তাঁহাকে পুনর্ভব বলা যায়। স্বাংশ ও বিভিন্নাংশ পূর্ণব্রহ্মের এই দুই অংশ কথিত আছে। অংশীর অতিরিক্ত সামর্থ্য এই যে, সেই অংশ সকল যেরূপে উৎপন্ন হয়, সেইরূপেই তাহার অবস্থিতি হইয়া থাকে, ইত্যাদি বরাহপুরাণের বচনে জানা যায় যে, সকলপদার্থ ভগবানের অংশ হইলেও সকল অংশের সারূপ্য নাই ॥ ৪৭ ॥

পরমাত্মার সকল অংশ সমান নহে, ইহা যুক্ত্যান্তর প্রদর্শনপূর্ব্বক প্রতিপাদন করিতেছেন।—এক পরমাত্মা হইতেই জীবের বন্ধনিবৃত্তি হয়, এইরূপ প্রতীয়মান হইলেও দেহ সম্বন্ধবশতই জীব পৃথক্ পৃথক্ রূপ হইয়া থাকে। কিন্তু তাহাতে পরমাত্মার কোন বিশেষ অনুমিত হয় না। চতুর্ব্বেদশিখায় লিখিত আছে যে, বাসুদেব বলিয়াছেন, আমিই সঙ্কর্ষণ, অনিরুদ্ধ, প্রদ্যুম্ন, মৎস্য, কূর্ম্ম, বরাহ, নৃসিংহ, শ্রীরাম, পরশুরাম, শ্রীকৃষ্ণ,

মমিতোঽহমনন্তো নৈবৈতে জায়ন্তে নৈতেষামজ্ঞানবন্ধো ন মুক্তিঃ সর্ব্ব এব হ্যেতে পূর্ণা অজরা অমৃতাঃ পরমাঃ পরানন্দ ইতি চতুর্ব্বেদশিখায়াম্। যুজ্যতে চ জ্যোতিরাদিবৎ যথাদিত্যো বিয়দ্গতস্তৎপ্রকাশশ্চৈকপ্রকারঃ। শুক্লং কৃষ্ণং কনীনিকেতি তদংশস্থাপ্যক্ষো দেহসম্বন্ধান্ন তাদৃশী শক্তিতদনুগ্রাহ্যত্বং তেনৈবাবৃত্তিপরিহারশ্চ। যথা বাহ্যামৃতজলস্থ ভূতলস্থামৃতসমুদ্রস্থ চৈকত্বং তদংশস্থাপি শ্লেষ্মণস্তদনুগ্রাহ্যত্বং তেনৈব বিরোধনিবৃত্তিশ্চ। মোক্ষধর্ম্মে চ— যৎ কিঞ্চিদিহ লোকেঽস্মিন্ দেহবদ্ধং বিশাংপতে! সর্ব্বং পঞ্চভিরাবিষ্টং ভূতৈ- রীশ্বরবুদ্ধিজৈঃ। ঈশ্বরো হি মহদ্ভূতং প্রভুর্নারায়ণো বিরাট্। ভূতান্ত- রাত্মা বিজ্ঞেয়ঃ সগুণো নির্গুণোঽপি চ। ভূতপ্রলয়মব্যক্তং শুশ্রূষু র্নৃপ- সত্তমেতি। বারাহে চ—অংশাশ্চ দেহযোগ্যত্বাদ্ জীবা বন্ধাদিসংযুতাঃ। অনুগ্রাহ্যাশ্চেশ্বরেণ ন তু মৎস্যাদিকো হরিঃ। অদেহবন্ধযোগ্যত্বাদ্যথা সূর্য্য-

---

বুদ্ধ ও কল্কি এবং আমি এইরূপে শতধা সহস্রধা হইয়াছি, আমি সর্ব্বত্র বিদ্যমান আছি এবং আমি অনন্ত। ইহারা জন্মে না এবং ইহাদিগের অজ্ঞানবন্ধ বা মুক্তি কিছুই নাই। ইহারা সকলেই অজর অমর ও পরমানন্দস্বরূপ। এই সকলও পৃথক্ পৃথক্ দেহগত হইয়া পৃথক পৃথকরূপ হইয়াছে। আর ইহাও দেখা যায় যে, আদিত্য আকাশস্থায়ী, সুতরাং তাহার জ্যোতিঃ এক-প্রকারই হইয়া থাকে। কিন্তু চক্ষুতে যে শুক্ল, কৃষ্ণ ও কনীনিকা এই তিনটি অংশ আছে, তাহাদিগের কার্য্য পৃথক পৃথক। অতএব যেমন শুক্ল, কৃষ্ণ ও কনীনিকা এই তিনটি এক চক্ষুর অংশ হইলেও ইহাদিগের ভিন্ন ভিন্ন দেহসম্বন্ধবশত. কার্য্যও ভিন্ন ভিন্ন, সেইরূপ জীবসকল এক পরমাত্মার অংশ হইলেও তাহারা পৃথক্ পৃথক্ দেহসম্বন্ধহেতু বিশেষ বিশেষরূপে প্রতীয়মান হয়। আর যেমন বাহ্যা- মৃত জল ও ভূতলস্থ সমুদ্র এক জলের অংশ হইলেও উভয়ের অনেক বৈষম্য আছে, সেইরূপ জীব সকল এক পরমাত্মার অংশ হইলেও তাহাদিগের বৈষম্য জানিবে। মোক্ষধর্ম্মে লিখিত আছে যে, এইলোকে যাহা কিছু দেহবান দৃষ্ট হয়, সেই সমুদয়ই পঞ্চভূতবিশিষ্ট। ঈশ্বরই মহাভূতস্বরূপ এবং ইনিই নারায়ণ ও বিরাট পুরুষ। এই নারায়ণই সর্ব্বভূতের অন্তরাত্মা এবং সগুণ

॥ ওঁ ॥ অনন্ততেশ্চাব্যতিকরঃ ॥ ওঁ ॥ ৪৯ ॥

॥ ওঁ ॥ আভাস এব চ ॥ ওঁ ॥ ৫০ ॥

---

প্রভাঙ্গিণী। যথা মৃতসমুদ্রস্য শ্লেষ্মাদেশ্চ বিরূপতা। অনুগ্রাহ্যত্বমন্যস্য তেনৈবাবৃত্তিবোধনমিতি ॥ ৪৮ ॥

অপূর্ণশক্তিত্বাচ্চ জীবস্য ন মৎস্যাদিসাম্যম্। তথা চ চতুর্ব্বেদশিখায়াং—তস্য হ বা এতস্য পরমস্য ত্রীণি রূপাণি কৃষ্ণো রামঃ কপিল ইতি তস্য হ বা এতানি সর্ব্বাণি পূর্ণাণি সর্ব্বাণ্যমিতানি সর্ব্বাণ্যসংমিতান্যথা বরাঃ সর্ব্ব এবা পূর্ণাঃ সর্ব্ব এব বদ্ধ্যন্তে চাথ মুচ্যন্তে চ কেচনেতি ॥ ৪৯ ॥

রূপং রূপং প্রতিরূপো বভূবেতি প্রতিবিম্বত্বাচ্চ ন সাম্যম্। বারাহে চ। দ্বিরূপাবংশকৌ তস্য পরমস্য হরের্ব্বিভোঃ। প্রতিবিম্বাংশকশ্চাথ স্বরূ-

---

ও নির্গুণ সকলই সেই নারায়ণ। বরাহপুরাণে লিখিত আছে যে, পরমাত্মার অংশ সকল দেহযোগ্য বিধায় জীব সকল অজ্ঞানবন্ধনযুক্ত। ঈশ্বর সকল ভূতের প্রতিই অনুগ্রহ করিয়া থাকেন। কিন্তু হরি মৎস্যাদি নহেন। তাঁহার দেহসম্বন্ধ নাই বলিয়াই যেমন সূর্য্যপ্রভা ও চক্ষু এক তেজঃ পদার্থ হইলেও এবং অমৃতও শ্লেষ্মা এক জলপদার্থ হইলেও তাহাদিগের বৈরূপ্য দেখা যায়। সেইরূপ জগৎ সমুদায় পরমাত্মার অংশ হইলেও সকল পদার্থের একরূপতার আশঙ্কা হইতে পারে না ॥ ৪৮ ॥

অন্য যুক্তি প্রদর্শনপূর্ব্বক মৎস্যাদি জীবের একপ্রকারতা নিরাস করিতেছেন।—জীব অপূর্ণশক্তি বলিয়া মৎস্যাদি সকল জীব এক প্রকার নহে। চতুর্ব্বেদশিখায় লিখিত আছে যে, সেই পরমাত্মার তিনটিরূপ, যথা কৃষ্ণ, রাম ও কপিল। আবার পরমাত্মারে পঞ্চরূপ দশরূপও বর্ণিত আছে, সেই সকল রূপই পূর্ণ এবং অসংমিত। আর জীবসকলই অপূর্ণ, তাহারা অজ্ঞানে আবদ্ধ হয় এবং জ্ঞানোদয়ে মুক্ত হইয়া থাকে, অতএব জীবের একরূপ না হইয়া নানারূপ হইতেছে ॥ ৩৯ ॥

"জীব সমুদায় ঈশ্বরের অংশ হইলেও তাহাদিগের প্রতিরূপ আছে" এই শ্রুতিবাক্যে জীবগণের প্রতিবিম্বতা হেতু মৎস্যাদি সকল জীবের সমা-

॥ ওঁ ॥ অদৃষ্টানিয়মাৎ ॥ ওঁ ॥ ৫১ ॥

॥ ওঁ ॥ অভিসন্ধ্যাদিষ্বপি চৈবম্ ॥ ওঁ ॥ ৫২ ॥

---

পাংশক এব চ। প্রতিবিম্বাংশকা জীবাঃ প্রাদুর্ভাবা পরে স্মৃতাঃ। প্রতিবিম্বোঽস্বল্পসাম্যং স্বরূপাণীতরাণি তু ইতি। সোপাধিরনুপাধিশ্চ প্রতিবিম্বো দ্বিধেয়তে। জীব ঈশস্যানুপাধি রিন্দ্রচাপো যথা রবেরিতি। পৈঙ্গি শ্রুতেঃ। যথৈষা পুরুষেচ্ছায়া এতস্মিন্নেতদাততমিতি চ শ্রুতিঃ ॥ ৫০ ॥

অস্য প্রতিবিম্বানাং মিথো বৈচিত্র্যকারণমাহ—অনাদিবিদ্যাকর্ম্মাদিবৈচিত্র্যাদ্বৈচিত্র্যম্ ॥ ৫১ ॥

ইচ্ছাদ্বেষসুখদুঃখাদিবৈচিত্র্যঞ্চাদৃষ্টাদেব। চশব্দেন প্রতিক্ষণং বৈচিত্র্যম্ ॥ ৫২ ॥

---

নতা নাই। বরাহপুরাণে লিখিত আছে যে, পরমাত্মা বিভু হরির দ্বিবিধ অংশ আছে, যথা।—প্রতিবিম্বাংশ ও স্বরূপাংশ। জীব সকল প্রতিবিম্বাংশ, আর জীব ভিন্ন সমুদায় তাঁহার স্বরূপ। এই প্রতিবিম্বে অল্প সাম্য আছে। এই প্রতিবিম্ব আবার দুই প্রকার সোপাধি ও অনুপাধি। ইন্দ্রধনুতে সূর্য্যের ন্যায় জীবেতে ঈশ্বরের অনুপাধি প্রতিবিম্ব আছে। যেমন পুরুষের ইচ্ছা নানাপ্রকার। সেইরূপ জীবের নানারূপতা জানিবে ॥ ৫০ ॥

এইক্ষণ জীবেশ্বর প্রতিবিম্ব বিষয়ক শ্রুতিবিরোধ নিবারণার্থ পরস্পর বৈচিত্র্যকারণ দেখাইতেছেন।—অনাদি বিদ্যা ও কর্ম্মের বৈচিত্র্য বশতই ঈশ্বরপ্রতিবিম্বভূত জীব সমূহের পরস্পর বৈচিত্র্য হইয়া থাকে, অর্থাৎ বিদ্যা ও কর্ম্ম নানারূপ বলিয়াই জীব সকলও নানারূপ হইয়াছে। জীব সকল ঈশ্বরের প্রতিবিম্ব, ইহা স্বীকার করিয়াই সূত্রকার জীবের বৈচিত্র্যের কারণ বলিয়াছেন। যদি বল, দেব, দানব, মানবাদির বৈচিত্র প্রত্যক্ষসিদ্ধ, তাহাই স্বীকার করি, অদৃষ্ট বৈচিত্র্য স্বীকার করি কেন? ইহাতে বক্তব্য এই যে, অদৃষ্ট বৈচিত্র্য হেতু ও জীবের বৈচিত্র্য হইয়া থাকে ॥ ৫১ ॥

পূর্ব্বসূত্রে অদৃষ্টই বৈচিত্র্যের কারণ, ইহা কল্পিত হইয়াছে। এইক্ষণ বলিতেছেন, ইচ্ছা, দ্বেষ, সুখ, দুঃখ ইহাদিগের যে বৈচিত্র্য দেখা যায়, তাহাও

॥ ওঁ ॥ প্রদেশাদিতি চেন্নান্তর্ভাবাৎ ॥ ওঁ ॥ ৫৩ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে দ্বিতীয়াধ্যায়স্য

তৃতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

ন স্বর্গভূম্যাদিপ্রদেশ বৈচিত্র্যাদ্ বৈচিত্র্যং তৎপ্রায়েণাপ্যদৃষ্টাপেক্ষত্বা-দেকদেশস্থিতানামেব বৈচিত্র্যদর্শনাচ্চ ॥ ৫৩ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপূজ্যপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে
দ্বিতীয়াধ্যায়স্য তৃতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

অদৃষ্ট হইতে হইয়া থাকে। এমন কি সর্ব্বদাই মানবাদির বৈচিত্র্য প্রতীয়-মান হয়। অতএব অদৃষ্ট বৈচিত্র্যের কারণ বলিয়া কল্পনা করিতে হয় ॥ ৫২ ॥

স্বর্গস্থ দেবতা ও ভূমিস্থ মনুষ্য, ইহাদিগের স্থান বৈচিত্র্যবশতই বৈচিত্র্যের উৎপত্তি হইতে পারে, বৈচিত্র্যের প্রতি অদৃষ্ট কল্পনা করি কেন? এই আশ-ঙ্কায় বলিতেছেন।—কেবল স্থানবৈচিত্র্যহেতু, বৈচিত্র্য স্বীকার করা যায় না। যেহেতু কোন কারণ না থাকিলে নিষ্কারণে স্থানগত বৈচিত্র্যের অস-ম্ভব। বিশেষতঃ একস্থানস্থিত ব্যক্তি সমূহের প্রকৃতিগত অনেক বৈচিত্র্য দেখা যায়, অতএব বৈচিত্র্যের প্রতি অদৃষ্টের কারণতা স্বীকার করিতে হয় ॥ ৫৩ ॥

দ্বিতীয়অধ্যায় তৃতীয়পাদ সমাপ্ত ॥ ৩ ॥

---

# চতুর্থঃ পাদঃ।

সূ ॥ ওঁ ॥ তথা প্রাণাঃ ॥ ওঁ ॥ ১ ॥

যুক্তিসহিতশ্রুতিবিরোধং শ্রুতীনামপাকরোত্যনেন পাদেন। প্রাণা এবেদমগ্র আসংস্তেভ্যো ভূতানি জজ্ঞিরে। তেভ্যোহণ্ডমণ্ডস্যান্তস্থিমে লোকাঃ। অথ প্রাণা এবানাদয়ঃ প্রাণা নিত্যা ইতি কাষায়ণশ্রুতৌ প্রাণানামনুৎপত্তিঃ শ্রূয়তে। নোপাদানং হীন্দ্রিয়াণাং সতোহনুৎপত্তিরিষ্যতে। উপাদানকৃতা সৃষ্টিঃ সর্ব্বলোকেষু চাদৃতা। ইতি ভবিষ্যৎপুরাণে এতস্মাজ্জায়তে প্রাণো মনঃ সর্ব্বেন্দ্রিয়াণি চেতি চ্যত উচ্যতে তথা কালাদয়ঃ পরমাত্মনঃ উৎপদ্যন্তে তথা প্রাণা অপি ॥ ১ ॥

এইপাদেও শ্রুতিসমূহের পরস্পর যুক্তি বিরোধ পরিহার করিতেছেন।— "প্রাণ সকলই প্রথমে জন্মে, সেই সকল প্রাণ হইতেই ভূত সকলের উৎপত্তি হয়, সেই ভূতহইতে অণ্ড জন্মে এবং সেই অণ্ডমধ্যেই এই লোক বর্ত্তমান ছিল" ইত্যাদি শ্রুতিতে, প্রাণের উৎপত্তি শ্রুত আছে এবং "প্রাণ সকল অনাদি ও নিত্য" ইত্যাদি কাষায়ণ শ্রুতিতে প্রাণের অনুৎপত্তি জানা যায় এবং ভবিষ্যপুরাণে লিখিত আছে যে, ইন্দ্রিয়গণের কোন উপাদান নাই এবং নিত্য পদার্থেরও কেহ উৎপত্তি ইচ্ছা করে না। সুতরাং সর্ব্বলোকেই উপাদনজন্যত্ব আদৃত হয়। অতএব শ্রুতিবিরোধ হইতেছে। ইহাতে বক্তব্য এই যে, "এই পরমাত্মা হইতেই মনঃ ইন্দ্রিয় জন্মে" এবং "কালাদি সমুদায়ই পরমাত্মা হইতে উৎপন্ন হয়, আর প্রাণও সেই পরমাত্মা হইতে জন্মে" ইত্যাদি নানাশ্রুতিতেই প্রাণের উৎপত্তি দেখা যায়; সুতরাং শ্রুতিবিরোধ নিবারিত হইতেছে। ১।

॥ ওঁ ॥ গৌণ্যসম্ভবাৎ ॥ ওঁ ॥ ২ ॥

॥ ওঁ ॥ প্রতিজ্ঞানুপরোধাচ্চ ॥ ওঁ ॥ ৩ ॥

॥ ওঁ ॥ তৎপ্রাক্‌শ্রুতেশ্চ ॥ ওঁ ॥ ৪ ॥

---

অনাদিশ্রুতির্গৌণানাদিত্বাপেক্ষয়া মুখ্যাসম্ভবাৎ। নিত্যান্যেতানি সৌক্ষ্ম্যেণ হীন্দ্রিয়াণি তু সর্ব্বশঃ। তেষাং ভূতৈরুপচয়ঃ সৃষ্টিকালে বিধীয়তে পরেণ সাম্যসম্প্রাপ্তে কস্য স্যান্মুখ্যনিত্যতেতি হি ভবিষ্যপুরাণে ॥ ২ ॥

ইদং সর্ব্বমসৃজতেতি ॥ ৩ ॥

দ্বিধা হৈবেন্দ্রিয়াণি নিত্যানি চানিত্যানি চ তত্র নিত্যং মনোঽনাদিত্বান্ন হ্যমনাঃ পুমাংস্তিষ্ঠত্যনিত্যান্যন্যানীতি গৌপবনশ্রুতৌ মনসোঽমুৎ-

---

আকাশোৎপত্তি সিদ্ধির নিমিত্ত অনুৎপত্তি বিষয়ে শ্রুতির অভাবই হেতু বলিয়া উক্ত হইয়াছে, তাহা কিরূপে সম্ভবিতে পারে? যেহেতু অনুৎপত্তি বিষয়ে শ্রুতিই বিদ্যমান আছে, এই আশঙ্কায় বলিতেছেন।—অনাদিত্ব অপেক্ষায় মুখ্যের অসম্ভবপ্রযুক্ত সেই অনাদিত্ব শ্রুতি গৌণ বলিয়া জানিবে; যদিও অনুৎপত্তি শ্রুতি থাকুক, তথাপি সেই শ্রুতি প্রাণের অনুৎপত্তি বলে না, কিন্তু উক্ত শ্রুতি গৌণ অনুৎপত্তি বলিয়া থাকে। যেহেতু মুখ্যানুৎপত্তি অসম্ভব। যদি উৎপত্তিই না থাকিল, তবে তাহার গৌণমুখ্য কিরূপে সম্ভবিতে পারে, বাস্তবিক উপাদানাভাব হেতু, উৎপত্তি অসম্ভব। ভবিষ্যপুরাণে লিখিত আছে যে, সূক্ষ্ম ইন্দ্রিয় সকলই নিত্য, সৃষ্টিকালে ভূতদ্বারাই সেই সকল ইন্দ্রিয়ের উপচয় হয়। যদি সকলেরই পরমাত্মার সহিত সাম্য হইল, তবে কাহার আর মুখ্যতা এবং কাহারই বা নিত্যতা হইতে পারে ॥ ২ ॥

"প্রাণের উৎপত্তি স্বীকারে ঈশ্বর সকলই সৃষ্টি করিয়াছেন" ইত্যাদি শ্রুত্যুক্ত প্রতিজ্ঞার উপরোধেই প্রাণ উৎপত্তিশালী, এইরূপ ব্যবহার হয়। অতএব শ্রুতির অবিরোধহেতু প্রাণসমূহের পরমাত্মা হইতে উৎপন্নত্ব সিদ্ধি প্রযুক্ত ভগবান বিষ্ণুর জগৎকারণত্ব সিদ্ধি হইল ॥ ৩ ॥

ভগবান বিষ্ণুর জগৎকারণত্ব সিদ্ধির নিমিত্ত মনের উৎপত্তি বিষয়ক শ্রুতিবিরোধ পরিহার করিতেছেন।—"ইন্দ্রিয়সকল নিত্য ও অনিত্য-

॥ ওঁ ॥ তৎপূর্ব্বকত্বাদ্বাচঃ ॥ ওঁ ॥ ৫ ॥

পত্তিঃ সযুক্তিকা শ্রূয়তে অত আহ মনঃ সর্ব্বেন্দ্রিয়াণি চেতি পূর্ব্বোক্তত্বান্না-নুৎপত্তির্ম্মনসো যুজ্যতে পূর্ব্বং মনঃ সমুৎপন্নং ততোঽন্যেষাং সমুদ্ভবঃ। তদনুৎপত্তিবচনমল্লোপচয়কারণাদিতি। বায়ুপ্রোক্তবচনং চশব্দেন গৃহীতম্ ॥৪॥

নিতস্যা নিত্যয়া স্তৌমি পরমাত্মানমচ্যুতমিতি বাগ্বাব নিত্যা ন হো-ষোৎপদ্যতে অস্যাঃ হি শ্রুতিরবতিষ্ঠতে ইতি সযুক্তিকং পৌষ্যায়ণশ্রুতৌ বাচোঽনুৎপত্তিরুচ্যতে অতোঽব্রবীৎ তস্মান্মন এব পূর্ব্বরূপং বাগুত্তররূপ-মিতি মনঃপূর্ব্বকত্বাদ্বাচো নানুৎপত্তিঃ। বাগিন্দ্রিয়স্য নিত্যত্বং শ্রুতিসন্নি-ধিযোগ্যতা। উৎপত্তির্ম্মনসো যস্মান্ন নিত্যত্বং কুতশ্চনেতি বায়ুপ্রোক্তেঃ ॥৫॥

ভেদে দ্বিবিধ, তন্মধ্যে মনের অনাদিত্ব প্রযুক্ত মন নিত্য। যেহেতু অমনা পুরুষের অবস্থান নাই। অন্যান্য ইন্দ্রিয় সকল অনিত্য” এই গৌপবন শ্রুতিতে মনের অনুৎপত্তি শ্রুত হয়; সুতরাং বিষ্ণুর জগৎকর্ত্তৃত্ব সিদ্ধ হই-তেছে না, অতএব বলিতেছেন।—“এতস্মাজ্জায়তে প্রাণো মনঃ সর্ব্বেন্দ্রি-য়াণি চ” ইত্যাদি পূর্ব্বোক্ত শ্রুতিপ্রমাণে মনের অনুৎপত্তি যুক্ত হইতেছে না। বায়ুপুরাণের বচনে জানা যায় যে, প্রথমত মন সমুৎপন্ন হইয়াছে, তৎপর অন্যান্য পদার্থ সকলের সম্ভব হয়; সুতরাং মনকে অনুৎপন্ন বলা যায় না। অতএব বিষ্ণুর জগৎকারণত্ব সিদ্ধ হইতেছে ॥ ৪ ॥

বিষ্ণুর জগৎকর্ত্তৃত্ব রক্ষার্থ বাক্যের উৎপত্তিবিষয়ে শ্রুতিবিরোধ পরিহার করিতেছেন।—“আমি নিত্য ও অনিত্য বাক্য দ্বারা পরমাত্মা অচ্যুতের স্তব করি” ইত্যাদি মহাজনপরিগৃহীত প্রমাণে বাক্যের নিত্যতা ও অনিত্যতা উক্ত আছে, কিন্তু “বাক্য নিত্য কদাচ ইহা উৎপন্ন হয় না” ইত্যাদি পৌষ্যা-য়ণ শ্রুতিতে বাকের অনুৎপত্তি শ্রুত আছে; সুতরাং বিষ্ণুর জগৎকারণত্বের ব্যাঘাত হইতেছে, এই আশঙ্কায় বলিতেছেন।—“মন পূর্ব্বরূপ এবং বাক্য উত্তর রূপ” এইপ্রমাণে মনই বাক্যের কারণ, ইহা জানা যায় এবং যাহার কারণ আছে, তাহাই কার্য্য। অতএব বাক্যের অনুৎপত্তি স্বীকার করা যায় না। বায়ুবচনে জানা যায় যে, বাগিন্দ্রিয়ের যে নিত্যতা, তাহা উপ-

॥ ওঁ ॥ সপ্তগতের্ব্বিশেষিতত্বাচ্চ ॥ ওঁ ॥ ৬ ॥

---

সপ্ত প্রাণাঃ প্রভবন্তি তস্মাদিতি শ্রুতিঃ। সপ্তৈব মারুতাঃ বাহ্যে প্রাণাঃ সপ্ত তথাত্মনি। অধিদৈবে তথাধ্যাত্মে সংখ্যাসাম্যবিদো বিদুরিতি চ স্কান্দে। দ্বাদশ বা এতে প্রাণা দ্বাদশমাসা দ্বাদশাদিত্যা দ্বাদশরাশয়ো দ্বাদশগ্রহা ইতি কৌণ্ডিন্যশ্রুতৌ দ্বাদশপ্রাণা দৃশ্যন্তে। অতো বক্তি—জ্ঞানেন্দ্রিয়াপেক্ষয়া সপ্তত্বং গুহাশয়াঃ নিহিতং সপ্ত সপ্তেতি বিশেষণাৎ সপ্ত প্রাণাশ্চ কর্ম্মণঃ। এবং প্রাণা দ্বাদশকং শরীরে নিত্যসংস্থিতমিতি ভবিষ্যৎপূর্ব্ববচনং চ শব্দাৎ ॥ ৬ ॥

---

চারমাত্র। বাস্তবিক যেহেতু মন হইতে বাক্যের উৎপত্তি হয়, অতএব কোন রূপেও সেই বাক্যের নিত্যতা হইতে পারে না; সুতরাং বিষ্ণুই জগৎকারণ বলিয়া প্রতিপন্ন হইতেছে ॥ ৫ ॥

বিষ্ণুতে সর্ব্বকারণত্ব শ্রুতির বিরোধপরিহার আবশ্যক, অতএব এইক্ষণ প্রাণসংখ্যাবিষয়ক শ্রুতিবিরোধের পরিহার করিতেছেন।—"সপ্তপ্রাণাঃ প্রভবন্তি তস্মাৎ" ইত্যাদি শ্রুতিপ্রমাণে প্রাণের সংখ্যা সপ্ত, ইহাই প্রমাণীকৃত হয় এবং স্কন্দপুরাণে লিখিত আছে যে, বাহ্যেতে সপ্তবায়ু ও আত্মাতে সপ্ত প্রাণ, অতএব সংখ্যার সাম্য বলিয়া থাকেন। আবার "দ্বাদশপ্রাণ, দ্বাদশ মাস, দ্বাদশ আদিত্য, দ্বাদশ রাশি ও দ্বাদশ গ্রহ" ইতাদি কৌণ্ডিন্যশ্রুতিতে প্রাণের সংখ্যা দ্বাদশ উক্ত আছে; সুতরাং প্রাণের সংখ্যাবিষয়ে শ্রুতিবিরোধ হইতেছে, এইক্ষণ এই শ্রুতিবিরোধ পরিহারার্থ বলিতেছেন।—প্রাণসংখ্যার নির্ণয় না হইলেও শ্রুতিদ্বয়ের অপ্রামাণ্য হয় না, বিশেষত দ্বাদশ প্রাণেরই নির্ণয় আছে। তবে যদি বল, সপ্তসংখ্যাশ্রুতি বিরোধ হয়, তাহাতে বক্তব্য এই যে, দ্বাদশ প্রাণের মধ্যেও সপ্তপ্রাণ আছে, তাহাই গ্রহণ করিয়া সপ্তসংখ্যাবিষয়ক শ্রুতির উপপত্তি হইতে পারে, অর্থাৎ শ্রোত্র, চক্ষু, স্পর্শ, রসনা, ঘ্রাণ, মনঃ ও বুদ্ধি এই সকল জ্ঞানেন্দ্রিয় অপেক্ষায়ই প্রাণের সপ্তসংখ্যা উক্ত হইয়াছে। ভবিষ্যপুরাণে লিখিত আছে যে, "দ্বাদশ

॥ ওঁ ॥ হস্তাদয়স্তু স্থিতেঽতো নৈবম্ ॥ ওঁ ॥ ৭ ॥

॥ ওঁ ॥ অণবশ্চ ॥ ওঁ ॥ ৮ ॥

---

হস্তাদীনাং কর্ম্মবিষয়ত্বান্ন সহ পাঠঃ। সংসারস্থিতিহেতুত্বাৎ স্থিতং কর্ম্ম-বিদো বিদুঃ। তস্মাদূর্দ্ধগতিহেতুত্বাৎ জ্ঞানং গতিরিহোচ্যত ইতি বায়ু-প্রোক্তেঃ॥ ৭॥

দিবীব চক্ষুরাততমিতি ব্যাপ্তিঃ প্রতীয়তে দূরশ্রবণদর্শনাদিযুক্তিশ্চ। অণুভিঃ পশ্যত্যণুভিঃ শৃণোতি প্রাণাএবাণবঃ প্রাণৈর্হ্যেতদ্ভবতীতি কৌণ্ডিন্য শ্রুতিঃ। অতোবক্তিতদ্‌যথা হ্যণুনশ্চক্ষুষঃ প্রকাশো ব্যাতত এবমেবাস্য পুরুষস্য প্রকাশোব্যাততোঽণুর্হ্যেবৈষ ভবতীতি শাণ্ডিল্যশ্রুতিঃ ॥ ৮ ॥

---

প্রাণই শরীরে নিত্য অবস্থিতি করে ; সুতরাং শ্রুতিবিরোধের পরিহার হই-তেছে.॥ ৬ ॥

সপ্তপ্রাণ হইতে অন্য প্রাণ নাই, ইহাই প্রকৃতসিদ্ধান্ত। যদি সপ্তপ্রাণের অতিরিক্ত প্রাণ থাকিত, তাহাহইলে পূর্ব্বে একদাই সকলর পাঠ উক্ত হইত, এই আশঙ্কায় বলিতেছেন।—সহ পাঠাভাবেও প্রাণান্তরাভাব স্বীকার করা যায় না। যেহেতু হস্ত, পদ ইত্যাদি সকলই বিদ্যমান আছে। হস্ত পদাদির কর্ম্মবিষয়ত্বপ্রযুক্ত প্রাণের সহিত উল্লেখ হয় নাই। বায়ুপুরাণে লিখিত আছে যে, সংসারের স্থিতি হস্ত-পদাদিনিমিত্ত, ইহাই-কর্ম্মবিদেরা বলিয়া থাকেন। অতএব জ্ঞানের ঊর্দ্ধগতি হেতু জ্ঞানই লোকেরগতি বলিয়া কথিত হয়। ৭ ॥

ইতিপূর্ব্বে জগজ্জননকারণ পুরুষোত্তম বিষ্ণুতে শ্রুতিসমন্বয়সিদ্ধ্যর্থ প্রাণ সংখ্যাদি শ্রুতিবিরোধ পরিহার উক্ত হইয়াছে, এইক্ষণ প্রাণপরিমাণ বিষ-য়ক শ্রুতির বিরোধপরিহার করিতেছেন।—"দিবীব চক্ষুরাততম্" ইত্যাদি শ্রুতিতে প্রাণের সর্ব্বাপ্তি প্রতীতি হইতেছে, বিশেষতঃ প্রাণের দূরশ্রবণ ও দূরদর্শনাদিদ্বারাও তাহার সর্ব্বব্যাপ্তি জানাযায়। আবার "অণুভিঃ পশ্যন্তি অণুভিঃ শৃণোতি" ইত্যাদি কৌণ্ডিন্য শ্রুতিতে প্রাণের অণু পরিমাণ উক্ত আছে, অতএব শ্রুতিদ্বয়ের বিরোধ হইতেছে, এই বিরোধ ভঞ্জনার্থ বলিতেছেন।—"হ্যণুনশ্চক্ষুষঃ প্রকাশঃ" ইত্যাদি শাণ্ডিল্যশ্রুতির প্রাবল্য

॥ ওঁ ॥ শ্রেষ্ঠশ্চ ॥ ওঁ ॥ ৯ ॥

---

নৈষ প্রাণ উদেতি নাস্তমেতি একক এব মধ্যে স্থাতা অথৈনমাহু-র্মধ্যম ইতি মুখ্যপ্রাণস্যানুৎপত্তিঃ শ্রূয়তে। যৎ প্রাপ্তির্যৎ পরিত্যাগ উৎ-পত্তির্মরণস্তথা। তস্যোৎপত্তির্মৃতিশ্চৈব কথং প্রাণস্য যুজ্যতে ইতি চ যুক্তি-র্ব্বায়ূক্তেঃ। আত্মন এষ প্রাণো জায়ত ইতি চ। অত আহ। সৌক্ষ্ম্যেণ হ বা এষ পুরুষোঽবতিষ্ঠতে স্থূলত্বেনোদেতি সূক্ষ্মশ্চাথো স্থূলশ্চ প্রকৃতিতঃ সূক্ষ্মোঽন্যতঃ স্থূলোঽথৈনং মাহুঃ। সাদিরনাদিরিতীতি গোপবনশ্রুতেঃ ॥ ৯ ॥

---

হেতু প্রাণের অণুপরিমাণ জানা যায়। যদি বল, প্রাণের সর্ব্বব্যাপ্তি না থাকিলে কোনরূপেও দূরশ্রবণাদির সম্ভব হয় না, কারণ স্বস্থান পরিত্যাগ করিয়া অন্যস্থানে গমনপূর্ব্বক প্রাণের শ্রবণাদির সম্ভব নাই। এই আশঙ্কা হইতে পারে না, কারণ তেজঃপদার্থ যেমন এক স্থানে থাকিয়াও দূরস্থ পদার্থ প্রকাশ করে, সেইরূপ প্রাণ অণু হইলেও তাহার দূরশ্রবণাদি হয় ॥ ৮ ॥

এইক্ষণ ঈশ্বরের জগৎকারণত্ব সিদ্ধ্যর্থ প্রাণোৎপত্তি বিষয়ক শ্রুতিবিরো-ধের পরিহার করিতেছেন।—"প্রাণের উদয় নাই ও অস্ত নাই, এই প্রাণ জনন ও মরণের মধ্যে অবস্থান করে, এইনিমিত্ত প্রাণকে মধ্যম বলিয়া থাকে" ইত্যাদি শ্রুতিতে মুখ্য প্রাণের অনুৎপত্তি শ্রুত হইয়াছে, আর বায়ু-পুরাণে লিখিত আছে যে, যাহার প্রাপ্তি ও পরিত্যাগে জনন ও মরণ হয়, সেই প্রাণের উৎপত্তি ও মরণ কিরূপে সম্ভবিতে পারে; সুতরাং প্রাণ অনুৎপন্ন, ইহাই জানা যাইতেছে, আবার "আত্মা হইতে এই প্রাণ জন্মে" ইত্যাদি শ্রুতিতে প্রাণের উৎপত্তি প্রতীতি হয়। অতএব শ্রুতিবিরোধ হইতেছে। এই বিরোধ পরিহারার্থ বলিতেছেন।—"এই পুরুষ সূক্ষ্মরূপে অবস্থান করে এবং স্থূলরূপে উৎপন্ন হয়, অতএব প্রাণ সূক্ষ্ম ও স্থূল, ইত্যাদিগোপবনশ্রুতিতে প্রাণ সূক্ষ্ম ও স্থূল ইহাই জানা যায়, অর্থাৎ প্রাণ স্বভাবত সূক্ষ্ম এবং শরীরাদিতে স্থূল। অতএব প্রাণের সূক্ষ্মরূপে অনুৎপত্তি এবং স্থূলরূপে উৎপত্তি, এইরূপে শ্রুতির সমাধা হয় ॥ ৯ ॥

॥ ওঁ ॥ ন বায়ুক্রিয়ে পৃথগুপদেশাৎ ॥ ওঁ ॥ ১০ ॥

॥ ওঁ ॥ চক্ষুরাদিবত্তু তৎসহ শিষ্ট্যাদিভ্যঃ ॥ ওঁ ॥ ১১ ॥

---

চেষ্টায়াং বাহ্যবায়ৌ চ মুখ্যপ্রাণে চ গীয়তে। প্রাণশব্দস্ত্রিষু হ্যেষু মুখ্যে মুখ্যঃ প্রকীর্ত্তিত ইতি বায়ুক্রিয়য়োরপি ব্যপদেশাদুৎপত্তিশ্রুতিস্তয়োর্ন স্যাৎ স প্রাণমসৃজত খং বায়ুর্জ্যোতিরাপস্তপো মন্ত্রাঃ কর্ম্ম চেতি পৃথগুপদেশাৎ। ভূতানি চেষ্টা মন্ত্রাশ্চ মুখ্যপ্রাণাদিদং জগৎ। মুখ্যপ্রাণঃ পরস্মচ্চ নপরঃ কারণান্বিত ইতি বায়ুপ্রোক্তেঃ ॥ ১০ ॥

প্রাণাদিদমাবিরাসীৎ প্রাণোধত্তে প্রাণে লয়মভ্যুপৈতি ন প্রাণঃ কিঞ্চিদাশ্রিত ইত্যগ্নিবেশ্যশ্রুতৌ। যদাশ্রয়াদস্য চেষ্টা সোঽন্যং কথমুপাশ্রয়েৎ। যথা প্রাণস্তথা রাজা সর্ব্বস্যৈকাশ্রয়ো ভবেদিতি চ যুক্তির্ভারতে। প্রাণস্যৈতদ্বশে সর্ব্বং প্রাণঃ পরবশে স্থিতঃ। ন পরঃ কিঞ্চিদাশ্রিত্য বর্ত্ততে

---

প্রাণশব্দ চেষ্টাতে, বাহ্যবায়ুতে ও মুখ্যপ্রাণে কথিত হয়, ইত্যাদি প্রমাণে বায়ু ও ক্রিয়াতে প্রাণ শব্দের ব্যপদেশহেতু প্রাণের উৎপত্তিশ্রুতি যুক্ত হইতেছে না, অতএব বলিতেছেন।—"সেই পরমাত্মা প্রাণ সৃষ্টি করিয়াছেন" ইত্যাদি শ্রুতিতে পৃথক্ উপদেশহেতু প্রাণের উৎপত্তি জানা যায়। বায়ুপুরাণে লিখিত আছে যে, মুখ্যপ্রাণ হইতে ভূতাদি জগৎ উৎপন্ন হয় এবং সেই মুখ্য প্রাণও পরমাত্মা হইতে জন্মে, তদ্ভিন্ন কারণান্তর নাই। অতএব শ্রুতির অবিরোধহেতু মুখ্যপ্রাণের জননসিদ্ধি প্রযুক্ত বাসুদেবের জগৎকারণত্ব সিদ্ধ হইল ॥ ১০ ॥

ইতিপূর্ব্বে মুখ্যপ্রাণবিষয়ক শ্রুতির বিরোধ পরিহার হইয়াছে, এইক্ষণ সেই প্রাণ স্বতন্ত্র, কি পরতন্ত্র এই আশঙ্কা হইতেছে। "প্রাণ হইতে এই জগৎ আবির্ভূত হইয়াছে, প্রাণই সকল ধারণ করে এবং প্রাণেই লয় পায়, প্রাণ কাহাকেও আশ্রয় করে না" ইত্যাদি অগ্নিবেশ্যশ্রুতিতে প্রাণের স্বাতন্ত্র্য জানা যায়। আর ভারতে লিখিত আছে যে, "যাহার আশ্রয়ে এই জগতের চেষ্টা হয়, সে কখনও অন্যকে আশ্রয় করে না। অতএব রাজা যেমন প্রজাপুঞ্জের আশ্রয়, সেইরূপ প্রাণই জগতের আশ্রয়। আবার

॥ ওঁ ॥ অকরণত্বাচ্চ ন দোষস্তথাহি দর্শয়তি ॥ ওঁ ॥ ১২ ॥

---

পরমো যত ইতি পৈঙ্গিশ্রুতিঃ। অত আহ চক্ষুরাদিবন্মুখ্যপ্রাণোঽপি পরমাত্মবশ এব। সর্ব্বং হোবৈতৎ পরমেব তিষ্ঠতে প্রাণশ্চ প্রাণিনশ্চ সহ্যেক-এবৈতান্নয়ত্যুন্নয়তি বশীকরোতি ইতি গৌপবনশ্রুতৌ চক্ষুরাদিভিঃ সহ তদ্বশত্বেনৈব শাসনাৎ। সর্ব্বকর্ত্তাপি সন্ প্রাণঃ পরমাধারতঃ স্থিতঃ। কথমেবাস্থথা ন স্যাদ্ যতো নৈবেশ্বরদ্বয়ম্। অবান্তরেশ্বরত্বেন তস্যেশ্বরবচো ভবেৎ। অতো মধ্যমতামাহুস্তস্য বেদেষু বেদিনঃ। অনন্যেশ্বরতা প্রাণে তদন্যেশ্বরবর্জ্জনাৎ। যতো বিশেষবাক্যেন হীয়তে সমতা বচঃ। নান্যোঽতোঽস্তি দ্রষ্টা নান্যোঽস্তি দৃষ্টঃ ইত্যাদিবচনযুক্তয়শ্চাদিশব্দেনোক্তাঃ ॥১১॥

ইতরেষাং প্রাণানাং করণত্বান্মুখ্যস্যাকরণত্বাচ্চ তস্যান্যেভ্যঃ অনুত্তমত্বং যুজ্যতে মাণ্ডব্যশ্রুতিশ্চ। তানি হ বা এতানি সর্ব্বাণি কারণানি অথ প্রাণ এবাকারণস্তস্মান্মুখ্যস্তস্মান্মুখ্য ইত্যাচক্ষ্যত ইতি ॥ ১২ ॥

---

পৌঙ্গিশ্রুতিতে লিখিত আছে যে, "এই জগৎ সমুদাই প্রাণের বশে আছে এবং সেই প্রাণ পরমাত্মার বশীভূত। কিন্তু পরমাত্মা কাহাকেও আশ্রয় করেন না" ইহাতে প্রাণের অস্বাতন্ত্র্য জানা যায়; সুতরাং শ্রুতিবিরোধ হইতেছে। অতএব বলিতেছেন।—যেমন চক্ষুঃ প্রভৃতি ইন্দ্রিসকল প্রাণের বশীভূত, সেইরূপ প্রাণও পরমাত্মার অধীন। ইহাই শ্রুতিপ্রমাণে প্রতিপন্ন হইয়াছে। গৌপবনশ্রুতিতে লিখিত আছে যে, প্রাণ ও প্রাণী সকলই পরমাত্মাতে বিদ্যমান আছে, সেই এক পরমাত্মাই সকলকে বশীভূত করিয়াছেন। অতএব জানা যায় যে, প্রাণও পরমাত্মার বশীভূত। আর প্রাণ সর্ব্বকর্ত্তা হইয়াও পরমাত্মারূপ আধারে অবস্থিত আছেন, কোনরূপেও ইহার অন্যথা হয় না, যেহেতু ঈশ্বরদ্বয়ের অসম্ভবই ইহার কারণ, ইত্যাদি প্রমাণেও বহু বহু যুক্তি অনুসারে প্রাণ স্বতন্ত্র নহে, উহা পরমাত্মার অধীন, ইহাই প্রতিপন্ন হইল ॥ ১১ ॥

যদি চক্ষুরাদির ন্যায় মুখ্য প্রাণও ঈশ্বরের অধীন হইল, তাহাহইলে অবান্তর ঈশ্বরাভাবহেতু স্বাতন্ত্র্য শ্রুতি ব্যর্থ হইতেছে, এই আশঙ্কায় বলিতে-

॥ ওঁ ॥ পঞ্চবৃত্তির্ম্মনোবদ্ব্যপদিশ্যতে ॥ ওঁ ॥ ১৩ ॥

সর্ব্বে বা এতে মুখ্যদাসাঃ। প্রাণোঽপানো ব্যান উদানঃ সমান ইতি। অথ প্রাণো বাব সম্রাড়িতি কৌণ্ডিন্যশ্রুতিঃ। প্রাণাপানাদয়ঃ সর্ব্বে মুখ্য-দাসা যতোঽনিশম্। অতস্তদাজ্ঞয়া নিত্যং স্বানি কর্ম্মাণি কুর্ব্বত ইতি বৃক্তির্ব্বায়ুপ্রোক্তেঃ। মুখ্যস্যৈব স্বরূপাণি প্রাণাদ্যাঃ পঞ্চবায়বঃ। স এব প্রাণিনাং দেহে পঞ্চধা বর্ত্ততেঽনিশমিতি গৌপবনশ্রুতিঃ। অতোবক্তি— অথ পঞ্চবৃত্ত্যোত্তৎ প্রবর্ত্ততে প্রাণো বা পঞ্চবৃত্তিঃ প্রাণোঽপানোব্যানঃ উদানঃ সমান ইতি। তেভ্যো বা এতেভ্যঃ পঞ্চ দাসাঃ প্রজায়ন্তে প্রাণাদ্বাব প্রাণোঽপানাদপানো ব্যানা দ্ব্যান উদানাদুদানঃ সমানাদেব সমানো যথাহ

ছেন।—চক্ষুরাদি ও প্রাণ ইহারা ঈশ্বরের বশীভূত হইলেও কর্ত্তার প্রয়ো-জ্যত্ব ও অপ্রয়োজ্যত্ব বৈলক্ষণ্যহেতু বিশেষ আছে, অতএব উক্তদোষ হইতে পারে না, অর্থাৎ চক্ষুরাদিকে পরমাত্মা প্রেরণ করেন এবং মুখ্যপ্রাণকে প্রেরণ করেন না। এই হেতুই স্বাতন্ত্র্যশ্রুতির ব্যর্থতা পরিহার হইতেছে, অতএব বিরোধাভাবপ্রযুক্ত মুখ্যপ্রাণের ঈশ্বরবশত্বপ্রযুক্ত ঈশ্বরের জগৎ কারণত্ব সিদ্ধ হইল ॥ ১২ ॥

ইতিপূর্ব্বে প্রাণবিষয়ক শ্রুতিবিরোধ পরিহার করিয়া শাস্ত্রসঙ্গতি সমা-ধানদ্বারা হরিতে শ্রুতিসমন্বয় কথিত হইয়াছে। এইক্ষণ প্রাণাদিবিষয়ক অপর শ্রুতিবিরোধের পরিহার করিতেছেন।—প্রথমত প্রাণাদি কি মুখ্য-প্রাণের দাস? অথবা স্বরূপ? এই সন্দেহ হইতেছে। কৌণ্ডিন্যশ্রুতিতে লিখিত আছে যে, প্রাণ, অপান, সমান, উদান ও ব্যান এই পঞ্চ মুখ্যপ্রাণের দাস, মুখ্যপ্রাণ সম্রাট্। বায়ুবচনে জানা যায় যে, যেহেতু প্রাণা-দিরা নিরন্তর মুখ্যপ্রাণের দাস হইয়া আছে। অতএব তাহারা সেই মুখ্য-প্রাণের আজ্ঞানুসারে স্ব স্ব কর্ম্ম করিয়া থাকে। আবার গৌপবনশ্রুতিতে লিখিত আছে যে, প্রাণাদি পঞ্চবায়ু মুখ্যপ্রাণের স্বরূপ। সেই মুখ্যপ্রাণই জীবের শরীরে পঞ্চধা বিচরণ করে; সুতরাং উভয় শ্রুতির বিরোধ হই-তেছে। এই বিরোধ নিবারণার্থ বলিতেছেন।—প্রাণের পঞ্চবৃত্তি আছে.

॥ ওঁ ॥ অণুশ্চ ॥ ওঁ ॥ ১৪ ॥

---

বৈ মনঃ পঞ্চধা ব্যপদিশ্যতে মনো বুদ্ধিরহঙ্কারশ্চিত্তং চেতনেতি তেভ্যো বা এতেভ্যঃ পঞ্চ দাসাঃ প্রজায়ন্তে মনসো বাব মনোবুদ্ধের্বুদ্ধিরহঙ্কারাদহঙ্কারশ্চিত্তাচ্চিত্তং চেতনায়া এব চেতনৈবমিতীতি ॥ ১৩ ॥

প্রাণ এবাধস্তাৎ প্রাণ উপরিষ্টাৎ প্রাণো মধ্যতঃ প্রাণঃ সর্ব্বতঃ প্রাণ এবেদং সর্ব্বমিতি প্রাণস্য ব্যাপ্তিঃ প্রতীয়তে। যতঃ সর্ব্বং জগদ্ব্যাপ্য তিষ্ঠতি প্রাণ এব তু। অতো ধৃতং জগৎ সর্ব্বমন্যথা কেন ধার্য্যত ইতি। যুক্তের্ব্বায়ুপ্রোক্তেঃ। অণুনৈতৎ সৃজ্যতেঽণুনৈতদ্ধার্য্যতেঽণৌ লয়মভ্যুপৈতি বা প্রাণো অণুঃ প্রাণোহ্যেতদ্ভবতীতি সৌত্রায়ণশ্রুতিঃ। অত আহ স বা এষ

---

ঐ পঞ্চবৃত্তিরদ্বারাই প্রাণ প্রবর্ত্তিত হয়। প্রাণ, অপান, সমান, উদান ও ব্যান ইহারাই প্রাণের পঞ্চবৃত্তি। অথবা সেই পঞ্চ প্রাণবৃত্তি হইতে প্রাণাদি পঞ্চদাস জন্মিয়াছে, অর্থাৎ প্রাণহইতে প্রাণ, অপান হইতে অপান, সমান হইতে সমান, উদান হইতে উদান এবং ব্যান হইতে ব্যান। যেমন একই মনের মন, বুদ্ধি, অহঙ্কার, চিত্ত ও চেতনা এই পঞ্চ ব্যপদেশ হয়, সেইরূপ একই মুখ্য প্রাণ প্রাণাদি পঞ্চরূপে উৎপন্ন হয়। অতএব মুখ্যপ্রাণের প্রাণাদি পঞ্চরূপত্ব সিদ্ধিহেতু শ্রুতির অবিরোধপ্রযুক্ত জগৎকারণ ব্রহ্মেতে শ্রুতিসমন্বয় সিদ্ধ হইল ॥ ১৩ ॥

ইতিপূর্ব্বে প্রাণপরিমাণবিষয়ক শ্রুতির বিরোধ পরিহার হইয়াছে, এইক্ষণ মুখ্যপ্রাণপরিমাণবিষয়ক শ্রুতির বিরোধ নিরাস করিতেছেন।—মুখ্য প্রাণ ব্যাপ্ত কি অণু? এই সন্দেহ হইতেছে। "প্রাণ অধঃস্থিত, প্রাণ উপরিস্থ, প্রাণ মধ্যবর্ত্তী, প্রাণ সর্ব্বত্র বিদ্যমান আছে এবং প্রাণই সর্ব্বময়" ইত্যাদি শ্রুতিপ্রমাণে মুখ্য প্রাণের সর্ব্বব্যাপ্তি প্রতীতি হয়। বায়ুবচনে জানা যায় যে, যেহেতু প্রাণ জগৎ ব্যাপিয়া বিদ্যমান আছে, অতএব প্রাণই জগৎকে ধারণ করিয়াছে, নচেৎ আর কে জগৎ ধারণ করিতে পারে? সুতরাং মুখ্য প্রাণের সর্ব্বব্যাপ্তি জানা যায়। আবার সৌত্রায়ণ শ্রুতিতে লিখিত আছে যে, অণুই এই জগৎ সৃষ্টি করিতেছে, অণুই ধারণ করিয়া রহিয়াছে, অণুতেই

॥ ওঁ ॥ জ্যোতিরাদ্যাধিষ্ঠানন্তু তদামননাৎ ॥ ওঁ ॥ ১৫ ॥

---

প্রাণোঽণুর্ম্মহান্ নামান্তর্ব্বাণুর্ব্বহির্ম্মহান্। অণোর্ব্বা ঈশিতব্যেশ ঈশ হ্যসৌ সর্ব্বস্যেশিতব্যশ্চ পরস্যেতি কৌণ্ডিন্যশ্রুতিঃ ॥ ১৪ ॥

করণত্বং প্রাণানামুক্তং জীবস্য করণান্যাহুঃ প্রাণানি তাংস্তু সর্ব্বশঃ। যস্মাস্তদ্বশগা ইতি দৃশ্যন্তে সর্ব্বদেহিষু ইতি সৌত্রায়ণশ্রুতৌ সযুক্তিকং জীবকরণত্বং প্রতীয়তে ব্রহ্মণো বা এতানি করণানি চক্ষুঃ শ্রোত্রং মনো বাগিতি তদ্ধোতৈঃ কারয়তীতি চ কাষায়ণশ্রুতৌ অত আহ যজ্জ্যোতিরাদ্যধিষ্ঠানং ব্রহ্ম তদেবৈতৈঃ করণৈঃ প্রবর্ত্তয়তি. যঃ প্রাণে তিষ্ঠন্নিত্যাদি তদামননাৎ ॥ ১৫ ॥

---

লয় পায়। সেই অণুই প্রাণ; সুতরাং প্রাণ উক্ত কার্য্যসকল করেন। অতএব প্রাণের অণুত্ব প্রতীতি হইতেছে; সুতরাং মুখ্যপ্রাণের পরিমাণবিষয়ে উভয় শ্রুতির বিরোধ হইতেছে, এই বিরোধ নিবারণার্থ বলিতেছেন।—মুখ্যপ্রাণের অণু পরিমাণই প্রকৃতার্থ। সেই অণু পরিমিত মুখ্য প্রাণ দেহের বহির্ভাগে বর্ত্তমান হইয়া মুখ্যবায়ুরূপে সর্ব্বত্র ব্যপ্ত হয়। অতএব শ্রুতি বিরোধাভাবহেতু জগৎকারণ ব্রহ্মেতে শ্রুতি সমন্বয় সিদ্ধ হইল ॥ ১৪ ॥

জগৎকারণ নারায়ণে ইন্দ্রিয়বিষয়ক শ্রুতিবিরোধ পরিহৃত হইয়া শাস্ত্রসঙ্গতি হইয়াছে। এইক্ষণ করণ বিষয়ক শ্রুতির বিরোধ দর্শাইয়া তাহার পরিহার করিতেছেন।—সৌত্রায়ণ শ্রুতিতে লিখিত আছে যে, প্রাণসকলই জীবের করণ, যেহেতু সর্ব্বদেহেতে ইহাই দেখা যায় যে, প্রাণ সকল জীবের বশীভূত। ইহাতে জীবেরই করণত্ব প্রতীতি হয়। আবার কাষায়ণ শ্রুতিতে লিখিত আছে যে, চক্ষু, শ্রোত্র, মন, বাক্য এই সকল ব্রহ্মেরই করণ; সুতরাং উভয় শ্রুতির বিরোধ হইতেছে। এই বিরোধ পরিহারের নিমিত্ত বলিতেছেন।—ব্রহ্মই চক্ষুরাদি করণ দ্বারা দর্শন ক্রিয়া সম্পাদন করেন, অতএব চক্ষুরাদি ব্রহ্মেরই করণ, জীবের করণ নহে। যেহেতু ব্রহ্মই তেজঃ প্রভৃতি ভূতের প্রেরক এবং সেই তেজঃ প্রভৃতি ভূতের অংশস্বরূপ চক্ষু-

॥ ওঁ ॥ প্রাণবতা শব্দাৎ ॥ ওঁ ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ তস্য চ নিত্যত্বাৎ ॥ ওঁ ॥ ১৭ ॥

---

কথং জীবকরণত্বশ্রুতিরিত্যতো বক্তি—জীবেনৈব করণৈঃ কারয়তি পরমাত্মা অতো ন বিরোধঃ। এব হ্যনেনাত্মনা চক্ষুষা দর্শয়তি শ্রোত্রেণ শ্রাবয়তি মনসা মানয়তি বুদ্ধ্যা বোধয়তি তস্মাদেতাবাহুঃ স্মৃতিরস্মৃতিরিতীতি ভাল্লবেয়শ্রুতিঃ। কারণৈঃ কারণং ব্রহ্ম পুরুষাপেক্ষয়াখিলম্। শ্রোত্রাদিভিঃ কারয়তি করণানীত্যতো বিদুঃ। ন জীবাপেক্ষয়া মুখ্যং কারয়েৎ পরমেশ্বরঃ। কেবলাত্মেচ্ছয়া তস্মান্মুখ্যত্বং তস্য নিশ্চিতমিতি বারাহে ॥ ১৬ ॥

অনাদিনিত্যত্বাচ্চ জীবকরণসম্বন্ধস্য যুজ্যতে তৎ করণত্বমিতি শ্রুতিঃ। অথাবিয়োগিনি করণৈর্ব্বাব ন বিযুজ্যতে দেহেনৈব বিযুজ্যতে ইত্যেতদ্বাব করণানং করণত্বং যদ্বাব ন বিযুজ্যত ইতি গৌপবনশ্রুতিঃ। চশব্দঃ করণসম্বন্ধগ্রাহী ॥ ১৭ ॥

---

য়াদিও ব্রহ্মের প্রযোজ্য। এই নিমিত্ত জগৎকারণ ব্রহ্মেতে শ্রুতিসমন্বয় সিদ্ধ হইতেছে ॥ ১৫ ॥

যদি প্রাণসকলও ব্রহ্মের করণ হইল, তাহাহইলে জীবকরণত্ব শ্রুতির বিরোধ হইতেছে, এই আশঙ্কায় বলিতেছেন।—প্রাণসকলের ব্রহ্মকরণত্ব স্বীকার করিলে জীব করণত্বশ্রুতির বিরোধ হয় না, কারণ ব্রহ্ম স্বীয়করণ প্রাণদ্বারাই জীবকে কর্ম্ম করাইয়া থাকেন। ভাল্লবেয় শ্রুতিতে লিখিত আছে যে, ব্রহ্মই জীবকে চক্ষুদ্বারা দর্শন করান, শ্রোত্রদ্বারা শ্রবণ করান, মন দ্বারা মনন করান এবং বুদ্ধিদ্বারা বোধ করান। বরাহপুরাণে লিখিত আছে যে, ব্রহ্ম পুরুষাপেক্ষায় শ্রোত্রাদিকরণদ্বারা জীবকে কার্য্য করাইয়া থাকেন। পরমেশ্বর জীবাপেক্ষায় মুখ্যপ্রাণকে কার্য্য করাইয়া থাকেন না, কেবল আপন ইচ্ছাতেই তাহার মুখ্যত্ব নিশ্চিত হইয়াছে। এইরূপ প্রাণসকলের ব্রহ্মকরণতা সিদ্ধিসত্ত্বে, শ্রুতি সমন্বয় সিদ্ধ হইল ॥ ১৬ ॥

যদিও অস্বতন্ত্রকর্ত্তার কর্ম্মসকল অন্যের অধীন, তথাপি সাধনহেতু তাহার করণ বলা যায়। যেমন পরকীয় কুঠারদ্বারা ছেদন করিলেও সেই কুঠার

॥ ওঁ॥ ত ইন্দ্রিয়াণি তদ্ব্যপদেশাদন্যত্র শ্রেষ্ঠাৎ ॥ ওঁ॥ ১৮ ॥

অথেন্দ্রিয়াণি প্রাণা বা ইন্দ্রিয়াণি প্রাণা হীদং দ্রবন্তীতি সযুক্তিকা সৌত্রায়ণশ্রুতিঃ। সামান্যেন প্রাণানামিন্দ্রিয়ত্বং বক্তি দ্বাদশৈবেন্দ্রিয়াণ্যাহুর্ম্মনো বুদ্ধী তু দ্বাদশ ইতি চ কাষায়ণশ্রুতিঃ। অতঃ কস্যেন্দ্রিয়ত্বং নিবার্য্যত ইত্যুক্তা বক্তি মুখ্যপ্রাণ মৃতে ত এবেন্দ্রিয়াণি দ্বাদশৈবেন্দ্রিয়াণ্যাহুঃ প্রাণো মুখ্যস্ত্বনিন্দ্রিয়ঃ দ্রববতাং হীন্দ্রিয়াণাং তু নিয়ন্তা প্রাণ একরাড়িতি পৌত্রায়ণশ্রুতিঃ। শ্রোত্রাদীনি পঞ্চৈব তথা বাগাদিপঞ্চকম্। মনোবুদ্ধি-সহায়ানি দ্বাদশৈবেন্দ্রিয়াণি তু। বিষয়দ্রবণাত্তেষামিন্দ্রিয়ত্বমুদাহৃতম্। তেষাং নিয়ামকঃ প্রাণঃ স্থিত এবাখিলপ্রভুরিতি বৃহৎসংহিতায়াম্॥ ১৮ ॥

ছেদন কর্ত্তার করণ হয়, সেইরূপ পরকীয় করণসকলও জীবের করণ হইতে পারে। যেহেতু জীবের বিয়োগে কোন কার্য্যই হয় না, অতএব জীবকরণত্ব ব্যহার সিদ্ধ আছে। এইহেতু প্রাণ সকলের ব্রহ্মকরণত্ব সিদ্ধি-হেতু, জগৎকারণ হরিতে শ্রুতি সমন্বয় সিদ্ধ হইতেছে ॥ ১৭ ॥

জগৎকারণ হরিতে প্রাণবিষয়ক শ্রুতি বিরোধ পরিহার উক্ত হইয়াছে। এইক্ষণ ইন্দ্রিয় বিষয়ক শ্রুতিবিরোধের পরিহার করিতেছেন।—সৌত্রায়ণ শ্রুতিতে সামান্যরূপে প্রাণের ইন্দ্রিয়ত্ব কথিত হয়। আর কাষায়ণ শ্রুতিতে লিখিত আছে যে, মুনিগণ মন বুদ্ধি প্রভৃতি দ্বাদশ প্রকার ইন্দ্রিয় বলিয়া থাকেন। অতএব কাহার ইন্দ্রিয়ত্বযুক্ত হয় এবং কাহার বা ইন্দ্রিয়ত্বযুক্ত হয় না? এই আশঙ্কায় বলিতেছেন,—মুখ্যপ্রাণ ব্যতিরেকে মনবুদ্ধিপ্রভৃতি দ্বাদশ প্রকার ইন্দ্রিয় কথিত হয়। পৌত্রায়ণ শ্রুতিতে লিখিত আছে যে, দ্বাদশ প্রকার ইন্দ্রিয় আছে, কিন্তু মুখ্যপ্রাণ ইন্দ্রিয় নহে। প্রাণ ইন্দ্রিয়গণের নিয়ন্তা রাজা স্বরূপ। বৃহৎসংহিতায় লিখিত আছে যে, শ্রোত্র, চক্ষু, নাসিকা, জিহ্বা ও ত্বক্ এই পঞ্চ এবং বাক্, পাণি, পাদ, পায়ু ও উপস্থ এই পঞ্চ, আর মন ও বুদ্ধি এই দ্বাদশই ইন্দ্রিয় বলিয়া কথিত হয়। এই সকল বিষয়কে দ্রবীভূত করে, অর্থাৎ বিষয়গ্রহণ করে, এই নিমিত্ত ইহাদিগকে ইন্দ্রিয়

॥ ওঁ ॥ ভেদশ্রুতেঃ ॥ ওঁ ॥ ১৯ ॥

॥ ওঁ ॥ বৈলক্ষণ্যাচ্চ ॥ ওঁ ॥ ২০ ॥

---

স্থিত এব হীদং মুখ্যপ্রাণঃ করোতি কারয়তি চলতি চালয়তি ধত্তে ধারয়তি প্রভু' বা এনমাহুরথেন্দ্রিয়াণি তু স্থিতানি ন কুর্ব্বন্তি ন কারয়ন্তি ন চলন্তি ন চালয়ন্তি ন দধতে ন ধারয়ন্তি তানি এতান্যবলানি তস্মাদাহুরিন্দ্রিয়াণি ক্যরণানীতি পৌত্রায়ণশ্রুতেঃ ॥ ১৯ ॥

পুরুষাপেক্ষয়া প্রবৃত্তিরিন্দ্রিয়াণাং দৃশ্যতে ন মুখ্যস্য প্রাণাগ্নয় এবৈতস্মিন্ পুরে জাগ্রতীতি চ শ্রুতিঃ ॥ ২০ ॥

---

বলাযায়। প্রাণ ইহাদিগের নিয়মাকরূপে অবস্থিত আছে, সেই প্রাণই ইন্দ্রিয়গণের প্রভু ॥ ১৮ ॥

পৌত্রায়ণ শ্রুতিতে লিখিত আছে যে, মুখ্যপ্রাণই অবস্থিত হইয়া কার্য্য করে, করায়, চলিত হয়, পরিচালিত করে, ধারণ করে, ধারণ করায়, অতএব প্রাণকেই ইন্দ্রিয়গণের প্রভু বলিয়া থাকে। কিন্তু ইন্দ্রিয়গণ না থাকিলে কোন কার্য্য করিতে পারে না, করাইতে শক্ত হয় না, আপনারা চলিতে পারে না, অপরকে পরিচালিত করিতে পারে না, স্বয়ং ধারণ করিতে পারে না, অথবা অপরকে ধারণ করাইতে শক্ত হয় না। অতএব ইন্দ্রিয় সকল অবল তাহারাই করণ ॥ ১৯ ॥

এইক্ষণ মুখ্য প্রাণ পরমাত্মার অধীন কি অধীন নহে? এই আশঙ্কা হইতেছে, যদি প্রাণকে পরমাত্মার অধীন বল, তাহাহইলে প্রাণের অতীন্দ্রিয়ত্ব সিদ্ধি হয়। আর প্রাণ পরমাত্মার অধীন নহে, ইহা বলিলে পূর্ব্বোক্ত দোষ উপস্থিত হয়। অতএব বলিতেছেন।—প্রাণের ঈশ্বরাধীনত্বই আছে, যেহেতু ঈশ্বরেচ্ছায়ই প্রাণের প্রবৃত্তি হয় পুরুষাপেক্ষায় প্রাণের প্রবৃত্তি হয় না এবং মুখ্যপ্রাণের অতীন্দ্রিয়ত্ব সিদ্ধিও উক্ত আছে, সুতরাং প্রাণের ঈশ্বরাধীনত্বে কোন দোষ হইতে পারে না ॥ ২০ ॥

॥ ওঁ ॥ সংজ্ঞামূর্ত্তিকৢপ্তিস্তু ত্রিবৃৎ কূর্ব্বত উপদেশাৎ ॥ ওঁ ॥ ২১ ॥

---

বিরিঞ্চো বা ইদং বিরেচয়তি বিদধাতি ব্রহ্মা বৈ বিরিঞ্চ এতস্মাদ্ধীমে রূপনামনীতি গৌপবনশ্রুতিঃ। যস্মাদ্বিরেচয়েৎ সর্ব্বং বিরিঞ্চস্তেন ভণ্যতে। একৈব কর্ত্তা জগতো ব্রহ্মৈব চ চতুর্ম্মুখ ইতি যুক্তির্ব্রাহ্মে। অথ কস্মাদুচ্যতে পরম ইতি পরা হ্যেতে নামরূপে ব্যাক্রিয়েতে তস্মাদেনমাহুঃ পরম ইতি অথ কস্মাদুচ্যতে ব্রহ্মেতি বৃহত্বাদ্বৃংহণত্বাচ্চেত্যগ্নিবেশ্যশ্রুতিঃ। অত আহ—নামরূপকৢপ্তিঃ পরমাদেব সর্ব্বাণি বিচিন্ত্য ধীরো নামানি হৃত্বাভিবদন্যদাস্তে ইতি শ্রুতেঃ। ত্রিবৃৎ কুর্ব্বত ইতি হেতুগর্ভঃ ত্রিবৃৎকরণাপেক্ষত্বান্নামরূপয়োঃ সর্ব্বনাম্নাং চ রূপাণাং ব্যবহারেষু কেশবঃ। এক এব যতঃ স্রষ্টা ব্রহ্মাদ্যাস্তদবান্তরা ইতি পাদ্মে। ত্রিবৃৎক্রিয়া যতো বিষ্ণো রূপঞ্চ তদপেক্ষয়া। রূপাপেক্ষং তথা নাম ব্যবহারস্তদাত্মকঃ। অতো নাম্নশ্চ

---

ইতিপূর্ব্বে শরীরবিষয়ক শ্রুতিবিরোধ পরিহার করিয়াছেন, এইক্ষণ শরীরসৃষ্টিবিষয়ক শ্রুতির বিরোধ পরিহার করিতেছেন।—প্রথমত, এই সন্দেহ হইতেছে যে, এই বিশ্ব কি বিরিঞ্চ অর্থাৎ ব্রহ্মকর্ত্তৃক সৃষ্ট? অথবা পরমাত্মাই এই বিশ্ব সৃষ্টি করিয়াছেন। গৌপবন শ্রুতিতে লিখিত আছে যে. ব্রহ্মা এই জগৎ রচনা করিয়াছেন, এই নিমিত্ত তাঁহার "বিরিঞ্চ" এই নাম হইয়াছে এবং ব্রহ্মপুরাণে লিখিত আছে যে, যেহেতু ব্রহ্মা এই জগৎ রচনা করিয়াছেন, অতএব তাঁহাকে বিরিঞ্চ বলা যায় এবং সেই চতুর্ম্মুখ ব্রহ্মাই এই জগতের অদ্বিতীয় কর্ত্তা; সুতরাং এই জগৎ ব্রহ্মার সৃষ্টি বলিয়া প্রতীতি হইতেছে। আর অগ্নিবেশ্য শ্রুতিতে লিখিত আছে যে তিনি জগতের নামরূপ ব্যক্ত করেন বলিয়া পরম এবং সকলের বৃদ্ধিসাধন করেন, এই নিমিত্ত ব্রহ্মা এই নাম হইয়াছে; সুতরাং হরির জগৎ কর্ত্তৃত্বের ব্যাঘাত দেখা যায়। এই আশঙ্কায় বলিতেছে।—ব্রহ্মা নামরূপ ব্যক্ত করেন এবং জগতের বৃদ্ধিসাধন করেন বটে, কিন্তু সৃষ্টিকর্ত্তা কেশব ভিন্ন আর কেহ নাই। পদ্মপুরাণে লিখিত আছে যে, কেবল কেশবই

॥ ওঁ ॥ মাংসাদিভৌমং যথাশব্দমিতরয়োশ্চ ॥ ওঁ ॥ ২২ ॥

রূপস্য ব্যবহারস্য চৈকরাট্। হরিরেব যতঃ কর্ত্তা পিতাতো ভগবান্ প্রভুরিতি চ ব্রহ্মাণ্ডে ॥ ২১ ॥.

অদ্ভ্যো হীদমুৎপদ্যতে আপো বাব মাংসমস্থি চ ভবন্ত্যাপঃ শরীরমাপ এবেদং সর্ব্বমিতি কৌণ্ডিন্যশ্রুতিঃ। অম্ময়ং তু যতো মাংসং তৃপ্তিশ্চ মাংসত ইতি চ মারুতে। পৃথিবীশরীরমপ্যেতি আকাশ আত্মেতি চ অতো ব্রবীতি যৎ কঠিনং সা পৃথিবী যদ্ দ্রবং তদাপো যদুষ্ণং তত্তেজ ইতি শ্রুতের্মাংসাদ্যেব ভৌমং ন সর্ব্বশরীরং অপ্তেজসোশ্চ কার্য্যং যথাশব্দমঙ্গীকর্ত্তব্যম্। যদ্বা বাথো বিমিশ্রং মিশ্রাদ্ধ্যেতদ্ভবতীতি। মিশ্রাণি হি ভূতানি তস্মাদেবৈব মাচক্ষতে চ ভূতানীতি চ কাবায়ণশ্রুতিঃ। পঞ্চভূতাত্মকং সর্ব্বং তদপ্যেকং বিবক্ষয়া। একভূতাত্মকত্বেন ব্যবহারস্তু বৈদিকঃ। ভৌমমিত্যেব কাঠিন্যাচ্ছৌক্ল্যাদৌদকমিত্যপি। তেজিষ্ঠাদ্বা তৈজসঞ্চ যথাস্থূলং বচনং শ্রুতিরিতি বায়ুপ্রোক্তেঃ ॥ ২২ ॥

জগতের স্রষ্টা নামরূপাদি ব্যবহারে ব্রহ্মাদিরা অবান্তর কর্ত্তা বটেন। ব্রহ্মাণ্ড পুরাণে লিখিত আছে যে, হরিই জগতের সৃষ্টিক্রিয়া সাধনকরেন, সেই অনুসারেই রূপ এবং রূপানুসারে নাম ও নামানুসারে ব্যবহারের একমাত্র কর্ত্তা, তিনিই জগতের পিতা ও প্রভু; সুতরাং শ্রুতিবিরোধের পরিহার হইয়া হরির জগৎকর্ত্তৃত্ব সিদ্ধি হইল ॥ ২১ ॥

পূর্ব্বসূত্রে শরীরসৃষ্টিবিষয়ক শ্রুতির বিরোধ পরিহার হইয়াছে, এইক্ষণ সেই শরীর জ্ঞাননির্ম্মিত, অথবা পার্থিব, কিম্বা তৈজস বা উক্ত ভূতত্রয় রচিত? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—শরীর এক ভূতময় নহে। কৌণ্ডিন্য শ্রুতিতে লিখিত আছে যে, মাংস ও অস্থি ইহা জল হইতে উৎপন্ন হয় এবং জল হইতে শরীর ও জলই সর্ব্বস্বরূপ। বায়ুপুরাণে লিখিত আছে যে, যেহেতু মাংস জলময়, অতএবই মাংস হইতে তৃপ্তি হইয়া থাকে। এইরূপ পৃথিব্যাদি হইতেও শরীর উৎপন্ন হয়। শরীরমধ্যে যাহা কঠিন অংশ, তাহাই পৃথিবী, দ্রবভাগ জল এবং উচ্চ অংশ তেজঃ। অতএব

॥ ওঁ ॥ বৈশেষ্যাত্তু তদ্বাদস্তদ্বাদঃ ॥ ওঁ ॥ ২৩ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে দ্বিতীয়াধ্যায়স্য
চতুর্থঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৪ ॥

ইতি দ্বিতীয়োঽধ্যায়ঃ সমাপ্তঃ ॥ ২ ॥

---

কথন্তর্হি বিশেষবচনমিত্যত আহ ভূতানাং বিশেষসংযোগাদেব বিশেষ-ব্যবহারঃ। পার্থিবানাং শরীরাণামর্দ্ধেন পৃথিবী স্মৃতা। ইতরেঽর্দ্ধত্রিভাগিন্য আপস্তেজস্তু ভাগতঃ। ইতি সামান্যতো জ্ঞেয়ো ভেদশ্চ প্রতিপূরুষম্। স্বর্গস্থানাং শরীরাণামর্দ্ধং তেজ উদাহৃতমিতি চ বৃহৎসংহিতায়াম্। সর্ব্বাধ্যায়ার্থাবধারণার্থোধ্যায়ান্তে দ্বিরুক্তিঃ। গারুড়ে চ—অধ্যায়ান্তে দ্বিরুক্তিঃ

---

মাংসাদি ভৌম পদার্থ, শরীর কেবল জল ও তেজের কার্য্য নহে। কাষায়ণ শ্রুতিতে জানা যায় যে, ভূত সকলের মিশ্রণেই শরীর উৎপন্ন হইয়াছে। বায়ু বচনে জানা যায় যে, এই সকলই পঞ্চভূতাত্মক, কেবল বৈদিক ব্যবহারেই একভূতাত্মক হইয়া থাকে, অর্থাৎ শরীরের কাঠিন্যহেতু ঐ শরীর ভৌম, শুক্ল গুণশালীপ্রযুক্ত ঔদক এবং তেজোবাহুল্যপ্রযুক্ত তৈজস ॥ ২২ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, শরীর এক ভূতনির্ম্মিত নহে। যদি শরীর একভূত নির্ম্মিত না হইল, তাহাহইলে শরীরবিশেষে বিশেষ বিশেষ ভূত জন্যত্বোক্তির কিরূপে সঙ্গতি হইতে পারে? এই আশঙ্কায় বলিতেছেন,—প্রক এক শরীরে এক এক ভূতের বিশেষ সংযোগ বশতই বিশেষোক্তির সমাধা হয়, যে যে শরীরে যে যে ভূতের বাহুল্য আছে, সেই সেই শরীর সেই সেই ভূতজন্য বলিয়া ব্যবহার হয়। বৃহৎসংহিতায় লিখিত আছে যে, পার্থিব শরীরে পৃথিবীর অর্দ্ধাংশ, অবশিষ্ট অর্দ্ধাংশের তিন ভাগ জল এবং এক ভাগ তেজঃ। এইরূপে প্রতিপুরুষেই সামান্যত ভূতবিভাগ জানিবে। স্বর্গস্থ শরীরে তেজের অর্দ্ধভাগ, ইহা কথিত আছে। অতএব শরীরের

স্যাদ্ দেবে বা বৈদিকেঽপি বা। বিচারো যত্র সজ্যেত পূর্ব্বোক্তস্যাবধারণে। অনুক্তানাং প্রমাণানাং স্বীকারশ্চ কৃতো ভবেৎ। বিনিন্দ্য চেতরান্ মার্গান্ সংপূর্ণফলতা তথেতি ॥ ২৩ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে দ্বিতীয়াধ্যায়স্য চতুর্থঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৪ ॥



## ইতি দ্বিতীয়োঽধ্যায়ঃ সমাপ্তঃ ॥ ২ ॥

---

পাঞ্চভৌতিকত্ব সিদ্ধিহেতু জগৎকারণ নারায়ণে শ্রুতিসমন্বয় সিদ্ধ আছে, অধ্যায়লিখিত বিষয় সকলের অবধারণার্থ সকল অধ্যায়ের অন্তে দ্বিরুক্তি হইয়া থাকে, এই নিয়মানুসারে সূত্রাকার অন্তসূত্রের শেষভাগের দ্বিরুক্তি করিয়াছেন। গারুড়ে ইহার বিশেষ প্রমাণ আছে ॥ ২৩ ॥

ইতি দ্বিতীয় অধ্যায় চতুর্থ পাদ সমাপ্ত ॥ ৪ ॥

## ইতি দ্বিতীয় অধ্যায় সমাপ্ত ॥ ২ ॥

# তৃতীয়োঽধ্যায়ঃ।

## প্রথমঃ পাদঃ।

—oo—

॥ ওঁ ॥ তদন্তরপ্রতিপত্তৌ রংহতি সংপরিষ্বক্তঃ প্রশ্ন-নিরূপণাভ্যাম্ ॥ ওঁ ॥ ১ ॥

---

সাধনবিচারোঽয়মধ্যায়ঃ। বৈরাগ্যার্থে গত্যাদিনিরূপণং প্রথমপাদে। ভূতবন্ধো হি বন্ধঃ। ভূতবন্ধস্তু সংসারো মুক্তিস্তেভ্যো বিমোচনমিতি চ বারাহে। তচ্চ মরণে ভবতি ভূতানাং বিনিবৃত্তিস্তু মরণং সমুদাহৃতম্। ভূতানাং সংপ্রয়োগস্তু জনিরিত্যেব পণ্ডিতৈরিতি মহাভারতে। অতঃ কিং সাধনৈরিত্যত আহ শরীরান্তরপ্রতিপত্তৌ ভূতপরিষ্বক্ত এব গচ্ছতি বেথ-

---

প্রথম অধ্যায়ে ব্রহ্মের স্বরূপ নিরূপিত হইয়াছে, অনন্তর দ্বিতীয় অধ্যায়ে সেই ব্রহ্মবিষয়ে শ্রুতিবিরোধের পরিহার হইয়াছে, এইক্ষণ তৃতীয় অধ্যায়ে মোক্ষসাধন বিবৃত হইবে। তন্মধ্যে প্রথম পাদে বৈরাগ্যার্থ জীবের গতি প্রভৃতি নিরূপিত হইতেছে। ভগবৎপ্রসদাই মোক্ষসাধন করে, ভগবানের অপরোক্ষজ্ঞান ভিন্ন তাহার প্রসন্নতা হয় না। সেই অপরোক্ষজ্ঞান পুরুষ প্রযত্ন সাপেক্ষ। অতএব শ্রবণ, মনন, নিদিধ্যাসনরূপ জ্ঞানসাধনের অনুষ্ঠান কর্ত্তব্য। আর ভগবন্মাহাত্ম্য শ্রবণে ভক্তি জন্মে এবং বৈরাগ্য দ্বারা সেই ভক্তির দৃঢ়তা সাধিত হইয়া থাকে। অতএব বৈরাগ্য আবশ্যক, বিশেষতঃ বন্ধনিবৃত্তির নিমিত্ত বৈরাগ্যসাধন ইচ্ছা করিয়া থাকে। ভূতের সহিত যে সম্বন্ধ তাহাই বন্ধ এবং সেই বন্ধনিবৃত্তিই মোক্ষ। বরাহপুরাণে লিখিত আছে যে, ভূতসম্বন্ধই সংসার এবং সেই সংসার বিমোচনই মুক্তি। যদি বল, মরণেই সংসারনিবৃত্তি হইতে পারে, বৈরাগ্যসাধনেব প্রয়োজন কি? মহাভারতে লিখিত আছে যে, ভূত সকলের নিবৃত্তিই মরণ এবং

॥ ওঁ ॥ ত্র্যাত্মকত্বাত্তু ভূয়স্ত্বাৎ ॥ ওঁ ॥ ২ ॥

॥ ওঁ ॥ প্রাণগতেশ্চ ॥ ওঁ ॥ ৩ ॥

---

যথা পঞ্চম্যামাহুতাবাপঃ পুরুষবচসো ভবন্তি ইতি তু পঞ্চম্যামাহুতাবাপঃ পুরুষবচসো ভবন্তীতি প্রশ্নপরিহারাভ্যাম্ ॥ ১ ॥

অপ্‌শব্দ আত্মাত্মকত্বাদ্ যুজ্যতে। ভূয়স্ত্বাচ্চাপাং তাপাপনোদ্যো ভূয়স্ত্বমন্তসো বৃত্তয়স্ত্বিমা ইতি চ ভাগবতে ॥ ২ ॥

যত্র বাব ভূতানি তত্র করণানি নিত্যানি হ বাব এতানি ভূতানি কর-

---

ভূত সকলের সংযোগই পণ্ডিতগণ জন্ম বলিয়া কীর্ত্তন করিয়া থাকেন; সুতরাং বৈরাগ্যসাধন নিষ্প্রয়োজন হইতেছে। ইহাতে বক্তব্য এই যে, যদি ভূতনিবৃত্তি হইলেই মোক্ষসাধন হইল, তবে মরণে ভূত নিবৃত্তি হইয়া পুনর্জ্জন্মে, ভূতপ্রাপ্তিতে ও মোক্ষ হইতে পারে। অতএব মরণমাত্রে মোক্ষের অসিদ্ধিপ্রযুক্ত বৈরাগ্যাদি সাধনানুষ্ঠান করিবে ॥ ১ ॥

পূর্ব্বে ভগবৎপ্রাপ্তিসাধন বৈরাগ্যের নিমিত্ত জীবের সমস্ত ভূতপরিসঙ্গতি উক্ত হইয়াছে। ইহাতে বিশেষ এই যে, জীব সর্ব্বভূতকর্ত্তৃক পরিষ্বক্ত হইয়াই গমন করে। কেবল জলকর্ত্তৃক সমাশ্লিষ্ট হইয়া গমন করে না। আর যদি বল, কেবল জলকর্ত্তৃক সমাশক্ত হইয়াই জীব গমন করে, তাহাতে দোষ নাই, যেহেতু জলের ভূতত্রয়াত্মকত্ব উক্ত আছে। অতএব কেবল জলশব্দ গ্রহণেও ভূতত্রয়ের প্রাপ্তি হয়। তথাপি যদি জল ভূতত্রয়াত্মক হইল, তবে কেবল অপ্‌ শব্দের প্রয়োগ হইল কেন? ইহাতে বক্তব্য এই যে, জলেতে জলভাগের বাহুল্যপ্রযুক্তই অপ্‌শব্দ প্রয়োগ হইয়াছে। ভাগবতে লিখিত আছে যে, জলের বৃত্তিত্রয় আছে, কেবল তাহাতে জলের আধিক্যহেতুই তাপাপনোদন হয়। অতএব মরণেও সমস্ত ভূতের আশক্তি থাকে; সুতরাং কেবল মরণে ভূতসম্বন্ধনিবৃত্তিরূপ মোক্ষ হইতে পারে না, অতএব বৈরাগ্যানুষ্ঠান আবশ্যক ॥ ২ ॥

পূর্ব্বসূত্রে ভূতের সহিত জীবের গমন উক্ত হইয়াছে, এইক্ষণ বলিতেছেন, জীবের সহিত ভূত সকলও গমন করে এবং ভূত ও ইন্দ্রিয় ইহা-

॥ ওঁ ॥ অগ্ন্যাদিগতিশ্রুতেরিতি চেন্ন ভাক্তত্বাৎ ॥ ওঁ ॥ ৪ ॥

---

ণানি চ নৈতানি কদাচিদ্বিযুজ্যন্তে ন চ বিনীয়ন্ত ইতি চ ভাল্লবেয়শ্রুতেঃ প্রমাণগতের্ভূতান্যপি সন্তীতি সিদ্ধম্ ॥ ৩ ॥

যত্রাস্য পুরুষস্য মৃতস্যাগ্নিং বাগপ্যেতি বাচং প্রাণ ইত্যাদি শ্রুতের্ন প্রাণানাং জীবেন সহ গতিরিতি চেৎ—ন ভাগতোঽগ্ন্যাদিপ্রাপ্তেঃ । পুরুষস্য মৃতৌ ব্রহ্মন্ প্রাণা ভাগত এব তু অধিদৈবং প্রাপ্নুবন্তি ভাগতোঽনুব্রজন্তি তম্ । পুনঃ শরীরসংপ্রাপ্তৌ তমেবানুবিশন্তি চেতি ব্রাহ্মে । ব্রহ্মাণ্ডে

---

দিগের অবিনাভূত সম্বন্ধ আছে। শ্রুতিতে লিখিত আছে যে, যেস্থলে ভূত আছে সেইস্থলে করণ, অর্থাৎ ইন্দ্রিয় আছে এবং ভূত ও ইন্দ্রিয়গণ কদাচ বিযুক্ত হয় না। অতএব প্রাণের গতিতে ভূতেরও গতি সিদ্ধ হইয়াছে। এই নিমিত্ত সমস্ত ভূতেরই জীবপরিসঙ্গতিহেতু মরণমাত্র মোক্ষ সিদ্ধি হইতে পারে না; সুতরাং বৈরাগ্যানুষ্ঠান আবশ্যক ॥ ৩ ॥

ভগবৎপ্রাপ্তিসাধন বৈরাগ্যের নিমিত্ত জীবের সহিত প্রাণের গতি প্রতিপাদন হইলে শাস্ত্রসঙ্গতি হইতে পারে। প্রাণগতির সহিত যে ভূতগতি সমর্থিত হইয়াছে। প্রাণগতির অভাবে তাহারও সম্ভব হইতে পারে না। অতএব অবশ্যই প্রাণের গতি সমর্থন করিতে হয়। এইক্ষণ জীবের সহিত প্রাণসকল গমন করে কি না? ইহাই সন্দেহ হইতেছে। যদি বল, প্রাণসকলের জীবের সহিত গতি হয় না? কারণ পুরুষের বাক্য অগ্নিকে পায় প্রাণ সেই বাক্য আশ্রয় করে, ইত্যাদি শ্রুতিপ্রমাণে অগ্ন্যাদির প্রতি প্রাণাদির গতি জানা যায়; সুতরাং জীবের সহিত প্রাণের গতি প্রতিপন্ন হইতেছে না। অতএব প্রাণের গতির অভাবে ভূতেরও গতি হইতে পারে না; সুতরাং মরণেই ভূতসম্বন্ধাভাবপ্রযুক্ত মোক্ষ হইতে পারে, তাহাহইলেই বৈরাগ্যসাধন বিফল হইয়া উঠে। ইহা বক্তব্য নহে, কারণ অগ্ন্যাদিরপ্রতি প্রাণের ভাগত গতি হয়। ব্রহ্মপুরাণে লিখিত আছে যে, পুরুষের মরণকালে প্রাণসকল ভাগত অধিদৈবকে পায় এবং ভাগতঃ তাহার অনুগমন করে,

॥ ওঁ ॥ প্রথমেঽশ্রবণাদিতি চেন্ন তা এবহ্যুপপত্তেঃ ॥ ওঁ ॥ ৫ ॥

---

চ—মৃতিকালে জহত্যেনং প্রাণা ভূতানি পঞ্চ চ। ভাগতো ভাগতস্বেন মনুগচ্ছন্তি সর্ব্বশ ইতি ॥ ৪ ॥

তস্মিন্নেতস্মিন্নগ্নৌ দেবাঃ শ্রদ্ধাং জুহ্বতীতি প্রথমাগ্নৌ শ্রূয়তে ন ভূতানি জুহ্বতীতি অতো নেতি চেৎ ন। তা এব প্রস্তুতা আপঃ শ্রদ্ধারূপেণ হূয়ন্ত ইতি তু পঞ্চম্যামাহুতাবাপঃ পুরুষবচসো ভবন্তীত্যুপসংহারোপপত্তেঃ ॥ ৫ ॥

---

পুনর্ব্বার শরীরপ্রাপ্তি হইলে, সেই শরীরে প্রবেশ করে। ব্রহ্মাণ্ডপুরাণে লিখিত আছে যে. মরণকালে প্রাণ পঞ্চভূত পরিত্যাগ করে বটে, কিন্তু সেই সকল ভূত ভাগে ভাগে সেই প্রাণের অনুগমন করিয়া থাকে। অতএব জানা যায় যে, জীবের সহিত প্রাণের গতি আছে এবং তাহাতেই ভূতেরও গতি অনুমিত হয়; সুতরাং মরণে মোক্ষের সম্ভব নাই, এই নিমিত্ত বৈরাগ্যসাধন অবশ্য কর্ত্তব্য ॥ ৪ ॥

পূর্ব্বপূর্ব্ব সূত্রে প্রাণের সহিত ভূতের গতি প্রতিপাদিত হইয়াছে, তথাপি উহা অনুমতি হইতেছে না, কারণ "তস্মিন্নগ্নৌ দেবাঃ শ্রদ্ধাং জুহ্বতি" ইত্যাদি শ্রুতিতে জুহ্বাখ্য প্রথমাগ্নিতে শ্রদ্ধার সহিত হোমশ্রবণহেতু শ্রদ্ধার সহিতই প্রাণের গতি জানা যায়, ভূতের সহিত প্রাণের গতি হয় না, অতএব ভূতের অভাবপ্রযুক্ত মরণেই মোক্ষ হইতে পারে, বৈরাগ্যসাধন ব্যর্থ হইতেছে। ইহাতে বক্তব্য এই যে, প্রথমাগ্নিতে হোমশ্রবণহেতু ভূতের সহিত প্রাণের গতি হয় না ইহা, কল্পনা করা যায় না। যেহেতু প্রথমাগ্নিতে জলই হোতব্য বলিয়া শ্রুত হয়, অর্থাৎ উক্ত শ্রুতিতে শ্রদ্ধাশব্দে জলই অর্থ হইয়াছে। ইহা স্বীকার না করিলে নানাপ্রকার শ্রুতিবিরোধ উপস্থিত হয়। অতএব ভূতের সহিত প্রাণের গতিসম্ভবহেতু মরণেও ভূতসম্বন্ধের বিদ্যমানতাপ্রযুক্ত মোক্ষের সম্ভব হয় না; সুতরাং মোক্ষের নিমিত্ত বৈরাগ্যসাধন করিতে হয় ॥ ৫ ॥

॥ ওঁ ॥ অশ্রুতত্বাদিতি চেন্নেষ্টাদিকারিণাং প্রতীতেঃ ॥ ওঁ ॥ ৬ ॥

॥ ওঁ ॥ ভাক্তং বাহ্নাত্মবিত্ত্বাত্তথাহি দর্শয়তি ॥ ওঁ ॥ ৭ ॥

---

অগ্ন্যাদিগতিঃ প্রত্যক্ষতঃ শ্রূয়তেঽতঃ প্রত্যক্ষাশ্রবণান্ন যুক্তমিতি চেন্ন অথৈতমং যজমানং কিং ন জহাতি ভূতান্বেন ভূতৈরবগচ্ছতি ভূতৈর্ভুঙ্‌ক্তে ভূতৈরুৎপদ্যতে ভূতৈশ্চরতি ভূতৈর্ব্বিচরতীতি কৌঠরব্যশ্রুতৌ প্রতীয়তে ॥ ৬ ॥

অপামসোমমমৃতা অভূমেত্যাদিশ্রুতিবিরোধ ইত্যতো. বক্তি। ভাগ-তন্তদমৃতত্বং ন্যান্যঃ পন্থা অয়নায় বিদ্যতে ইতি শ্রুতেরাত্মবিদ এব হি মুখ্যং বা শব্দাৎ পারম্পর্য্যেণাত্মবিদপেক্ষয়া বা। তথাহি শ্রুতিঃ—স এনমবিদিতো

---

ইতিপূর্ব্বে পুনঃ পুনঃ ভূতের সহিত প্রাণের গতি প্রতিপন্ন হইয়াছে। তথাপি উহা অনুমিত হইতেছে না, যেহেতু ভূতের সহিত প্রাণের গতি-বিষয়ে প্রত্যক্ষ শ্রবণ নাই। যদি বলি, জলের সহিত প্রাণের গতি শ্রুত আছে, তাহাতেই ভূতের গতি অনুমিত হইতে পারে। তাহা নহে, যেহেতু যেমন অগ্ন্যাদিতে প্রাণের গতি সাক্ষাৎ শ্রুত হয়; ভূতের সহিত সেইরূপ সাক্ষাৎ গতিশ্রবণ নাই, সুতরাং ভূতের সহিত প্রাণের গতিতে প্রত্যক্ষ শ্রুত্যভাবপ্রযুক্ত মরণে ভূতসম্বন্ধাভাবহেতু মরণেই মুক্তি হইতে পারে, বৈরাগ্য সাধনের কোন প্রয়োজন নাই। ইহা বলা যায় না। কারণ ভূতের সহিত প্রাণের গতিতে প্রত্যক্ষশ্রবণ আছে। যজমান কখনও ভূত পরিত্যাগ করিতে পারে না, তাহারা ভূতদ্বারা অবগমন করে, ভূতদ্বারা গমন করে" ইত্যাদি শ্রুতিতে ভূতের সহিত প্রাণের প্রত্যক্ষ গতি শ্রুত আছে; সুতরাং মরণে মোক্ষাভাবহেতু বৈরাগ্যানুষ্ঠান কর্ত্তব্য ॥ ৬ ॥

ইতিপূর্ব্বে পুনঃ পুনঃ যুক্তি ও প্রমাণদ্বারা মোক্ষের নিমিত্ত বৈরাগ্যানু-ষ্ঠানের অবশ্য কর্ত্তব্যতা উক্ত হইয়াছে। এইক্ষণ সন্দেহ হইতেছে যে, মুমুক্ষু ব্যক্তিরা বৈরাগ্যানুষ্ঠান করিবে কি না? যদি বলি, মুমুক্ষুদিগের বৈরাগ্যানু-ষ্ঠান অবশ্য কর্ত্তব্য নহে, যেহেতু "অপামসোম" ইত্যাদি শ্রুতিপ্রমাণে মুমুক্ষুদিগের বৈরাগ্য ব্যতিরেকেও কেবল কর্ম্মদ্বারাই মোক্ষপ্রাপ্তি জানা

॥ ওঁ ॥ কৃতাত্যয়েঽনুশয়বান্ দৃষ্টস্মৃতিভ্যাং ॥ ওঁ ॥ ৮ ॥

ন ভুনক্তি যথা বেদো বা ননুক্তোঽন্যাদ্বা কর্ম্মাকৃতম্। যদি হ বা অথ নৈবং-বিন্মহৎপুণ্যং কর্ম্ম করুতে তদ্যস্মাত্ততঃ ক্ষীয়ত এব। আত্মানমেব লোক-মুপাসীত স যথাত্মানমেব লোকমুপাস্তেন হাস্ত কর্ম্ম ক্ষীয়তে তস্মাদ্ধ্যেবাত্মনো যদ্ যৎ কর্ম্ম ক্রিয়তে তত্তৎ সৃজতেঽমৃতো বাবা সোমপো ভবতি যাবদিন্দ্রো যাবন্মনুর্যাবদাদিত্যঃ কর্ম্মণা জ্ঞানমাতনোতি জ্ঞানেনামৃতো ভবতি অথা-মৃতানি কর্ম্মাণি যত এনমমৃতত্বং নয়ন্তীতি চ ॥ ৭ ॥

কৃতস্থ কর্ম্মণো ভোগে ন ক্ষয়ামুক্তিরিত্যত আহ। ততঃ শেষেণেমং লোক-

যায়, অন্যথা উক্ত শ্রুতির বিরোধ হয়। যদি অন্নচ্ছে মধুলাভ হইতে পারে, তবে কি কেহ পর্ব্বতারোহণ করিয়া থাকে? এই ন্যায়ে কর্ম্ম-দ্বারা মোক্ষলাভ হইলে বৈরাগ্যের কোন প্রয়োজন নাই; সুতরাং বৈরাগ্য-সাধনের অবশ্য কর্ত্তব্যতা প্রতিপাদকশাস্ত্র ব্যর্থ হইতেছে। ইহা বক্তব্য নহে, মুমুক্ষুব্যক্তিরাও অবশ্য বৈরাগ্যানুষ্ঠান করিবে। যদি বল, মুমুক্ষুদিগের বৈরাগ্যানুষ্ঠান অবশ্য কর্ত্তব্য হইলে "অপাম সোম" ইত্যাদি শ্রুতি বিরোধ হয়, তাহা নহে, উক্ত শ্রুতির অন্যার্থদ্বারা সার্থকতা আছে। যেহেতু কাম্য ও অকাম্য ভেদে কর্ম্ম দ্বিবিধ। যদি উক্ত শ্রুতিতে সোমযাগ কাম্য হয়, তাহাহইলে সেই যাগসাধ্য অমৃতত্ব কিঞ্চিৎকালস্থায়ী জানিবে; সুতরাং গৌণার্থতাপ্রযুক্ত উক্ত শ্রুতির উপপত্তি হইতে পারে। কিন্তু মুখ্য অমৃতত্বই শ্রুতির অর্থ। কখনও কর্ম্মদ্বারা মুখ্য অমৃতত্ব লাভ হয় না, যাহাতে শ্রুত্যর্থের অনুপপত্তি হইতে পারে। বিশেষতঃ কাম্যকর্ম্মিদিগের কোনরূপেও আত্মজ্ঞান হয় না। যেহেতু "তমেব বিদ্বান্" ইত্যাদি শ্রুতিতে আত্মজ্ঞানী-রই মুখ্য অমৃতত্ব জানা যায়, অন্যের তাহা হয় না, ইত্যাদি নানাকারণে জানা যায় যে, কর্ম্মিদিগের প্রকৃত মোক্ষ হইতে পারে না; সুতরাং বৈরাগ্যা-নুষ্ঠান ব্যতিরেকে, মোক্ষসিদ্ধি অসম্ভব। এই নিমিত্ত বৈরাগ্যানুষ্ঠান প্রতি-পাদক শাস্ত্রের বৈয়র্থি নাই ॥ ৭ ॥

মোক্ষের নিমিত্ত মুমুক্ষুদিগেরও বৈরাগ্যানুষ্ঠান অবশ্য কর্ত্তব্য, ইহা উক্ত হইয়াছে। তথাপি মুমুক্ষুদিগের বৈরাগ্যানুষ্ঠানে সন্দেহ হইতেছে। যেহেতু

॥ ওঁ ॥ যথেতমনেবঞ্চ ॥ ওঁ ॥ ৯ ॥

মায়াতি পুনঃ কর্ম্ম কুরুতে পুনর্গচ্ছতি পুনরাগচ্ছতীতি শ্রুতেঃ। ভুক্তশেষানুশয়বানিমাং প্রাপ্য ভুবং পুনঃ। কর্ম্ম কৃত্বা পুনর্গচ্ছেৎ পুনরায়াতি নিত্যশঃ। আচতুর্দ্দশমাদ্বর্ষাৎ কর্ম্মাণি মিয়মেন তু। দশাবরাণাং দেহানাং কারণাদ্রি করোত্যয়ম্। অতঃ কর্ম্মক্ষান্মুক্তিঃ কুত এব ভবিষ্যতীত্যাদি শ্রুতেশ্চ ॥ ৮ ॥

শেষবানেবায়াতি যথৈতমেব গচ্ছতি যথৈত মা গচ্ছতি স ভুংক্তে স কর্ম্ম কুরুতে স পরিবর্ত্তত ইতি গতিপ্রকারেণাগতিঃ প্রতীয়তে। অতো ব্রূতে

কর্ম্মজন্যই সংসারবন্ধন হয়, কর্ম্মক্ষয় হইলেই সংসারবন্ধনের নিবৃত্তি হইতে পারে, অতএব মুমুক্ষুদিগেরও কর্ম্মক্ষয়েই বৈরাগ্য হইবে, তাহার অনুষ্ঠানের প্রয়োজন কি? এই আশঙ্কায় বলিতেছেন।—"ভোগদ্বারা কৃতকর্ম্মের ক্ষয় হইলেও তাহার মুক্তি হইতে পারে না, কারণ ভুক্তাবশিষ্ট কর্ম্মদ্বারা এই লোকে গমন করে এবং এইলোকে থাকিয়া পুনর্ব্বার কর্ম্ম করে, আবার সেই কর্ম্ম ফলের ভোগার্থ স্বর্গাদিতে গমন করিয়া থাকে। পরে সেই কর্ম্মের ভোগ হইলে ভুক্তাবশিষ্ট কর্ম্মদ্বারা এই লোকে গমন হয়" ইত্যাদি শ্রুতিপ্রমাণে জানা যায় যে, কর্ম্ম করিলে সেই কর্ম্মফলের ভোগ হইতে পরিত্রাণে বৈরাগ্য ভিন্ন পন্থা নাই। স্মৃতিপ্রমাণে জানা যায় যে, ভুক্তকর্ম্মের অবশিষ্টফলবান্ ব্যক্তিরা এই পৃথিবীকে পাইয়া পুনর্ব্বার কর্ম্ম করে এবং সেই কর্ম্ম ফল ভোগের নিমিত্ত পুনর্ব্বার গমন করিয়া থাকে। এইরূপে চিরকাল যাতায়াত করিয়া কর্ম্মফলেই লিপ্ত হয়; সুতরাং বৈরাগ্যানুষ্ঠান না করিলে মোক্ষ হইতে পারে না। অতএব বৈরাগ্যানুষ্ঠানপ্রতিপাদক শাস্ত্র ব্যর্থ নহে ॥ ৮ ॥

ভগবৎপ্রাপ্তিসাধন বৈরাগ্যের নিমিত্ত স্বর্গ হইতে আগমনপ্রকার নিরূপণ আবশ্যক, যদি স্বর্গ হইতে আগমনে ক্লেশ না থাকে, তাহাহইলে স্বর্গেও বৈরাগ্য হইতে পারে না। এইক্ষণ জিজ্ঞাস্য এই যে, যেরূপে স্বর্গে গমন হয়, সেইরূপে স্বর্গ হইতে আগমন হয় কি না? এই আশঙ্কায়

॥ ওঁ ॥ চরণাদিতি চেন্ন তদুপলক্ষণার্থেতি কার্ষ্ণা-
জিনিঃ ॥ ওঁ ॥ ১০ ॥

---

ধূমাদভ্রমভ্রাদাকাশমাকাশাচ্চন্দ্রলোকং যথেতমাকাশমাকাশাদ্বায়ুর্ব্বায়ুর্ভূত্বা ধূমো ভবতি ধূমো ভূত্বাভ্রং ভবতি অভ্রং ভূত্বা মেঘো ভবতি মেঘো ভূত্বা প্রবর্ষতি ইতি কাষায়ণশ্রুতেঃ যথা গতমন্যথা চ ॥ ৯ ॥

তদ্ য ইহ রমণীয়চরণো রমণীয়াং যোনিমাপদ্যন্তে কপূয়চরণাঃ কপূয়ামিতি শ্রুতেশ্চরণফলমেব গমনাগমনং ন যজ্ঞাদিকৃতম্। আচার ইতি সংপ্রোক্তঃ কর্ম্মাঙ্গত্বেন শুদ্ধিদঃ। অশুদ্ধিদস্ত্বনাচারশ্চরণং তূভয়ং মতমিতি চেন্ন যজ্ঞাদ্যুপলক্ষণার্থাচরণাদিশ্রুতিরিতি কার্ষ্ণাজিনির্ম্মন্যতে ॥ ১০ ॥

---

বলিতেছেন।—কর্ম্মের শেষফলবান্ ব্যক্তি স্বর্গ হইতে আগমন করিয়া থাকে, ভোগ করে, কর্ম্ম করে, ইত্যাদিপ্রমাণে গতি প্রকারানুসারেই আগমন প্রতীতি হয়। কাষায়ণ শ্রুতিতে লিখিত আছে যে, জীব প্রথমে ধূমরূপে গমন করে, ধূম হইতে অভ্র হয়, অভ্র হইয়া আকাশে গমন করে এবং আকাশ হইতে চন্দ্রলোক প্রাপ্ত হয়। যেরূপে স্বর্গলোকে গমন কথিত হইল, আগমনকালেও আকাশ হইতে বায়ুলোকে গমন করে, বায়ুহইতে ধূমরূপে পরিণত হয়, সেই ধূম অভ্র, অভ্রহইতে মেঘ হইয়া থাকে এবং মেঘ হইয়া বর্ষণ করে, তাহাতে ভূলোকে গমন হইয়া থাকে। ইহাতে জানা যায় যে, গমনাগমন উভয়ই একপ্রকার এবং উভয়েই ক্লেশের তুল্যতা আছে, এই ক্লেশভয়েই স্বর্গেও বিরক্তি হইয়া থাকে ॥ ৯ ॥

যজ্ঞাদি কর্ম্মফলে স্বর্গগমনাগমনাদি প্রতিপন্ন হইয়াছে। যদি গমনাগমনক্লেশ কাম্যফলসাধ্য না হয়, তাহাহইলে কাম্যকর্ম্মে বিরাগ হইতে পারে না, অতএব যজ্ঞাদি কাম্য কর্ম্মের ফলে গমনাগমনাদি ক্লেশ হয়, ইহাই প্রতিপাদন করিতে হইবে। এইক্ষণ যদি বল, "যাহারা সদাচরতৎপর, তাহারা উত্তমযোনি প্রাপ্ত হয়; আর যাহারা অসদাচারশীল, তাহারা অধমযোনি পায়" ইত্যদি শ্রুতিপ্রমাণে আচরণফলেই গমনাগমন হয়, যজ্ঞাদি ফলে গমনাগমন হয় না। আর "যাহা কর্ম্মাঙ্গ হইয়া শুদ্ধিপ্রদান করে,

॥ ওঁ ॥ অনার্থক্যমিতি চেন্ন তদপেক্ষত্বাৎ ॥ ওঁ ॥ ১১ ॥

॥ ওঁ ॥ সুকৃতদুষ্কৃতে এবেতি তু বাদরিঃ ॥ ওঁ ॥ ১২ ॥

---

তর্হি রমণীয়াঃ কপূয়াঃ ইত্যেব স্যাচ্চরণশব্দস্যানর্থক্যমিতি চেন্ন। যজ্ঞাদ্যুপলক্ষণার্থো চরণাদিরিতি চরণাপেক্ষত্বাদ্রমণীয়ত্বাদেস্তদজ্ঞাপনার্থত্বেনোপপত্তেঃ ॥ স্রূ ॥

ধর্ম্মং চরত মাধর্ম্মমিত্যাদিপ্রয়োগাৎ সুকৃতদুষ্কৃত এব চরণশব্দোক্তেঃ ইতি বাদরির্ম্মন্যতে। তুশব্দাৎ স্বসিদ্ধান্তোঽপি স এবেতি সূচয়তি। তু শব্দস্ত বিশেষে স্যাৎ স্বসিদ্ধান্তেঽবধারণে ইতি চ নামমহোদধৌ ॥ ১২ ॥

---

তাহাই আচার। যে কর্ম্ম শুদ্ধি প্রদান করে না, তাহাই অনাচার এবং এই উভয়কেই চরণ বলাযায়" ইত্যাদি প্রমাণে আচরণেই গমনাগমন প্রতীতি হয়, যজ্ঞাদি কর্ম্ম ফলে গমনাগমন হয় না। ইহা বক্তব্য নহে। কারণ উক্ত আচরণশব্দ যজ্ঞাদির উপলক্ষণ, অর্থাৎ পূর্ব্বোক্ত শ্রুতিতে যে, আচরণশব্দ উক্ত আছে, তাহাতে যজ্ঞাদি কর্ম্মরূপ আচরণ জানিবে। ইহা কার্ষ্ণাজিনিনামক আচার্য্য বলিয়া থাকেন। অতএব কর্ম্মফলেই গমনাগমন প্রতীতি হইতে পারে ॥ ১০ ॥

যদি পূর্ব্বোক্ত শ্রুতিতে আচরণশব্দের যজ্ঞাদিতে উপলক্ষণ স্বীকার করিলে তাহাহইলে উক্ত শ্রুতিতে যে সদাচার ও অসদাচার শব্দের উল্লেখ আছে, তাহার আচার শব্দ ব্যর্থ হয়, কেবল সৎ ও অসৎ এই দুই শব্দদ্বারাই যজ্ঞাদির উপলক্ষণ হইতে পারে, তাহা নহে; কারণ আচারাদি শব্দ থাকিলেই যজ্ঞাদির উপলক্ষণ হইতে পারে। কেবল সৎ ও অসৎ এই দুই শব্দে উপলক্ষণ হইতে পারে না। আচরণ এই শব্দ থাকিলেই তাহা সৎ কি অসৎ এইরূপ বিবেচনা হয়, কেবল সৎ ও অসৎ শব্দে তাহা উপপন্ন হয় না ॥ ১১ ॥

এইক্ষণ প্রকারান্তরে উক্ত শ্রুতির ব্যাখ্যা করিতেছেন।—বাদরিনামক আচার্য্য বলেন "ধর্ম্ম আচরণ করিবে, অধর্ম্মাচরণ করিবে না" ইত্যাদি প্রয়োগহেতু সুকৃত দুষ্কৃতই আচরণ শব্দে উক্ত হয়, অর্থাৎ যাহারা সুকৃতী তাহারা উত্তমযোনিতে গমন করে, আর যাহারা দুষ্কৃতী তাহারা অধম-

॥ ওঁ ॥ অনিষ্টাদিকারিণামপি চ শ্রুতম্ ॥ ওঁ ॥ ১৩ ॥

॥ ওঁ ॥ সংযমনে ত্বনুভূয়েতরেষামারোহাবরোহৌ-
তদ্গতিদর্শনাৎ ॥ ওঁ ॥ ১৪ ॥

---

পুণ্যকৃতামেব গমনাগমনে নেতরেষামিত্যত আহ। তদ্ব ইহ শুভ-কৃতো যে বা অশুভকৃতস্তে শুভমনুভূয়াবর্ত্তন্তে পুনঃ কর্ম্ম কুর্ব্বন্তি পুনর্গচ্ছন্তীতি ভাল্লবেয়শ্রুতৌ ॥ ১৩ ॥

সংযমনমনুভয়ং কেষাঞ্চিদারোহঃ কেষাঞ্চিদবরোহঃ। তুশব্দোঽব-ধারণে সর্ব্বে বা এতে শুভকৃতঃ সংযমনং প্রপতন্তি। তত্র হ যে পরদ্বিষো গুরুদ্বিষঃ শ্রুতিদ্বিষস্তদবমন্তারঃ শঠা মূর্খা ইতি তে বৈ ততোঽবরুহ্য তমসি

---

যোনি পায়, অতএব গমনাগমন উভয়ের কর্ম্মফলত্বপ্রযুক্ত ঐ গমনাগমনই ক্লেশের কারণ ; সুতরাং সেই ক্লেশকর কর্ম্মে বৈরাগ্য হইয়া থাকে ॥ ১২ ॥

কেবল পুণ্যকর্ম্মকারীদিগেরই গমনাগমনাদি হইয়া থাকে, যাহারা অনিষ্ট-কারী, তাহাদিগের গমনাগমনাদিজন্য ক্লেশভোগ হয় না ; কারণ তাহারা চিরকাল অধোগতি প্রাপ্ত হইয়া থাকে ; সুতরাং অনিষ্টকারীদিগের সংসার বিরক্তি হইতে পারে না। অতএব অনিষ্টকারীদিগেরও গমনাগমনাদিজন্য ক্লেশপ্রতিপাদন আবশ্যক, এই নিমিত্ত বলিতেছেন।—কেবল পুণ্যকারী-দিগেরই যে, গমনাগমনাদি হয় এমত নহে, অনিষ্টকারিদিগেরও গমনা-গমনাদি হইয়া থাকে। ভাল্লবেয় শ্রুতিতে লিখিত আছে যে, যাহারা শুভ-কর্ম্ম করে ও যাহারা অশুভাচরণশীল, উভয়েই শুভফল ভোগ করিয়া সংসারে আবর্ত্তন করে এবং পুনর্ব্বার কর্ম্ম করিয়া গমন করিয়া থাকে ; সুতরাং উভয়েরই গমনাগমনজন্যক্লেশহেতু সংসারবিরক্তি হইতে পারে ॥ ১৩ ॥

অনিষ্টকারীদিগের যে, কেবল গমনাগমনাদিজন্য অতিদুঃখ ভোগ হয়, এমত নহে, তাহাদিগের অন্যান্যক্লেশও আছে, অনিষ্টকারী অজ্ঞানীরা যম-শাসন ভোগ করিয়া থাকে, কোন কোন অনিষ্টকারিদিগের উত্থান হয় এবং কোন কোন অনিষ্টকারীদিগের তাহাহইতে অধোগতি হয়। শ্রুতিতে লিখিত আছে যে, যাহারা অশুভকারী তাহারা যমশাসনে পতিত হয়, বিশেষতঃ

॥ ওঁ ॥ স্মরন্তি চ ॥ ওঁ ॥ ১৫ ॥

॥ ওঁ ॥ অপি চ সপ্ত ॥ ওঁ ॥ ১৬ ॥

---

প্রপতন্তি নৈব তে উত্তিষ্ঠন্তেঽপি কর্হিচিৎ যে ধ্রুবা এতদিত্যাহুঃ। অথ যেঽন্যে ব্রহ্মদ্বিষস্তেনাঃ সুরাপাস্তে বৈ তদনুভূয়েমং লোকমনুব্রজন্তীতি কৌঠররশ্রুতেঃ ॥ ১৪ ॥

গচ্ছন্তি পাপিনঃ সর্ব্বে নরকং নাত্র সংশয়ঃ। তত্র মুক্ত্বা পতন্ত্যেব যে দ্বিষন্তি জনার্দ্দনম্। মহাতমসি মগ্নানাং ন তেষামুত্থিতিঃ ক্বচিৎ। ইতরেষান্তু পাপানাং ব্যুত্থানং বিদ্যতেঽপি চ সুখস্থানন্তরং দুঃখং দুঃখস্থানন্তরং সুখম্। ইতি সর্ব্বত্র নিয়মঃ পঞ্চকষ্টে তু তৎ সদেত্যাদি ॥ ১৫ ॥

রৌরবোঽথ মহাংশ্চৈব বহ্নির্ব্বৈতরণী তথা। কুম্ভীপাক ইতি প্রোক্তান্যনিত্যনরকাণি চ। তামিস্রশ্চান্ধতামিস্রৌ দ্বৌ নিত্যৌ সংপ্রকীর্ত্তিতৌ।

---

যাহারা ব্রহ্মদ্বেষী, গুরুদ্বেষী, বেদদ্বেষী, বেদাবজ্ঞাকারী, শঠ মূর্খ, অর্থাৎ ব্রহ্মবিদ্যার অনধিকারী, তাহারা অন্ধতমনরকে পতিত থাকে, কদাচ তাহা হইতে উঠিতে পারে না। আর যাহারা ব্রহ্মবধকারী, সুবর্ণস্তেয়ী ও মদ্যপায়ী তাহারা নরক ভোগ করিয়া এই লোকে গমন করিয়া থাকে ॥ ১৪ ॥

এইক্ষণ পূর্ব্বসূত্রোক্ত অর্থ স্মৃতিপ্রমাণদ্বারা প্রতিপাদন করিতেছেন।— স্মৃতিতে লিখিত আছে যে, পাপীরা নরকে গমন করে, তাহার সংশয় নাই এবং পাপীদিগের মধ্যে যাহারা জনার্দ্দনকে বিদ্বেষ করে, তাহারা নরক হইতে মুক্ত হইয়াও পুনর্ব্বার পতিত হয়। নারায়ণদ্বেষীরা মহাতমনামক নরকে মগ্ন হইয়া থাকে, কদাচ তাহাদের সেই নরক হইতে উত্থান হয় না। অন্যান্য পাপীদিগের নরক হইতে উত্থান হয় বটে, তাহারা সুখানন্তর দুঃখ ও দুঃখানন্তর সুখ ভোগ করে। অতএব অনিষ্টাদিকারীরা মহান্ অনর্থভাগী বিধায় তাহাদিগের মোক্ষাশা দূরপরাহত হইতেছে ॥ ১৫ ॥

ভগবদ্দ্বেষে নরকভোগ উক্ত হইয়াছে, এইক্ষণ সেই নরকভোগ নিত্য কি অনিত্য ? এই সন্দেহ হইতেছে, এই সন্দেহ নিবারণার্থ বলিতেছেন।— "রৌরব, মহারৌরব, বহ্নি, বৈতরণী ও কুম্ভীপাক এই পঞ্চপ্রকার নরক

॥ ওঁ ॥ তত্রাপি চ তদ্ব্যাপারাদবিরোধঃ ॥ ওঁ ॥ ১৭ ॥

---

ইতি সপ্ত প্রধানানি বলীয়স্তূত্তরোত্তরম্। এতানি ক্রমশো গত্বৈবারোহো-ঽথাবরোহণমিতি চ ভারতে ॥ ১৬ ॥

ঈশ্বরস্ত নরকাযুক্তেঃ সর্ব্বং বিসৃজতি সর্ব্বং বিলাপয়তি সর্ব্বঃ রময়তি সর্ব্বং প্রবর্ত্তয়ত্যান্তরস্মিন্নিবিষ্ট ইতি কৌষারবশ্রুতিবিরোধঃ ইত্যত্রোক্ত বক্তি। চ শব্দাদ্দুঃখানুভবেন স স্বর্গে স ভূমৌ স নরকেসোঽন্ধে তমসি প্রবৃত্তিরুদেক এবানুবিষ্টা নাসৌ দুঃখভোগীশ্বরঃ প্রভুত্বাৎ সর্ব্বং পশ্যতি সর্ব্বং কারয়তি নাসৌ দুঃখভুগ্ য এবং বেদেতি পৌত্রায়ণশ্রুতেরবিরোধঃ। নরকেঽপি বসন্নীশো নাসৌ দুঃখভুগুচ্যতে। নীচোচ্চত্বৈব দুঃখাদের্ভোগ ইত্যভিধী-

---

অনিত্য, আর তামিস্র ও অন্ধতামিস্র এই উভয় নরক নিত্য। এই সপ্ত নরকই প্রধান, ইহারা উত্তরোত্তর বলবান্। পাপীব্যক্তিরা ক্রমশঃ এইসকল নরক ভোগ করিয়া থাকে" ইত্যাদি ভারতধৃতবচনে জানা যায় যে, ভগব-দ্দ্বেষী ব্যক্তিরা তামিস্র ও অন্ধতামিস্র এই দুই নরকে চিরকাল নিমগ্ন থাকে; অপর পাপীরা রৌরবাদিনরক ভোগ করে ॥ ১৬ ॥

ঈশ্বরপ্রাপ্তিসাধনে নরক ভোগ হয় না, ইহাই উক্ত হইয়াছে। যদি নরক-ভোগে দুঃখাকে তবেই নরক ভোগ না হয়, এই নিমিত্ত ভগবৎপ্রাপ্তি-সাধনে অনুরাগ হইতে পারে। এইক্ষণ নরকভোগে দুঃখ আছে, কি দুঃখ নাই, তাহাই বিবেচিত হইতেছে। যদি নরকভোগে দুঃখ থাকে, তাহা-হইলে এই জিজ্ঞাস্য হইতেছে যে, সেই নরকভোগে ঈশ্বরই প্রেরক কি তিনি প্রেরক নহেন? এই আশঙ্কায় বলিতেছেন।—যদি ঈশ্বরকে প্রেরক স্বীকার কর, তাহাহইলে ঈশ্বরের দুঃখীদিগের সহিত অবস্থানহেতু তাঁহারও দুঃখ-প্রাপ্তি হইতে পারে। ইহা হইতে পারে না, কারণ ঈশ্বরের নরকভোগ নাই। আর যদি বল, ঈশ্বর প্রেরক নহেন, তাহাহইলে ঈশ্বর সকল সৃষ্টি করেন, ইত্যাদি কৌষারব শ্রুতির বিরোধ হয়। অতএব উভয়থাই নরক-ভোগে দুঃখ নাই, ইহাই প্রতীতি হইতেছে। অতএব বলিতেছেন, নরক-ভোগে দুঃখ আছে এবং ঈশ্বরই তাহার প্রেরক। অন্যথা তিনি স্বর্গে

॥ ওঁ ॥ বিদ্যাকর্ম্মণোরিতি তু প্রকৃতত্বাৎ ॥ ওঁ ॥ ১৮ ॥

---

ম্যতে। নাসৌ নীচোচ্চতাং যাতি পশ্যত্যেব প্রভুর্যতঃ ইতি ভাগবত-তন্ত্রে ॥ ১৭ ॥

অথৈতয়োঃ পথোর্নৈকতরেণ চ তানীমানি ক্ষুদ্রমিশ্রাণ্যসকৃদাবর্ত্তীনি ভূতানি ভবন্তি জায়স্ব ম্রিয়স্বেত্যেতৎ তৃতীয়ং স্থানমিতি গতি স্বাতন্ত্র্যং ভূতানাং প্রতীয়ত ইত্যত আহ। বিদ্যাকর্ম্মাপেক্ষয়ৈবৈতদ্বচনঃ তয়োরপি প্রকৃতত্বাৎ। বিদ্যাপথঃ কর্ম্মপথো দ্বৌ পন্থানৌ প্রকীর্ত্তিতৌ। তদ্বর্জ্জিত স্ত্রিধা যাতি তির্য্যগ্ বা নরকং তম ইতি চ ভাগবতে ॥ ১৮ ॥

---

পৃথিবীতে ও অন্ধতমোনামক নরকে প্রেরণ করেন, কিন্তু ঈশ্বর সর্ব্ব প্রভু-বিধায় তাঁহার দুঃখভোগ হয় না, তিনি সকল দেখেন, সকল করেন" ইত্যাদি পৌত্রায়ণশ্রুতির বিরোধ হয়। ভাগবততন্ত্রে লিখিত আছে যে, ঈশ্বর স্বর্গে বাস করিলেও তাঁহাকে দুঃখভোগী বলা যায় না। যেহেতু নীচোচ্চতাই দুঃখাদির ভোগ বলিয়া কথিত হয়। ঈশ্বর কখনও নীচোচ্চ-তাভাগী নহেন। সর্ব্বপ্রভুপ্রযুক্ত তিনি সকল জানিতে পারেন ॥ ১৭ ॥

ভূত সকলের স্বতন্ত্রগতির নিরাস হইলেই পরমেশ্বরে শাস্ত্র সঙ্গতি হইতে পারে। এইক্ষণ তাহাই বিবেচিত হইতেছে।—দেবযান ও পিতৃ-যান এই উভয়ের একতর পন্থা আশ্রয় করিয়া ভূতসকল গমন করে। ইহাতে জিজ্ঞাস্য এই যে, ঐ ভূত সকলের গতি কি স্বাতন্ত্র্যরূপে হয়, অথবা ঐ গতি ঈশ্বরাধীন? এই আশঙ্কায় বলিতেছেন,—ক্ষুদ্র ও মিশ্র সকলই এক-বার জন্মে ও পুনর্ব্বার বিনষ্ট হয়, এইরূপে পুনঃ পুনঃ এই সংসারে যাতায়াত করে। অতএব ভূতসকলের স্বতন্ত্রগতি প্রতীতি হয়। ইহাতে বক্তব্য এই যে, বিদ্যা ও কর্ম্মাপেক্ষায় ভূত সকলের সংসারে আবর্ত্তন হইয়া থাকে। ভাগবতে লিখিত আছে যে, বিদ্যাপথ ও কর্ম্মপথ এই দুইটী পথ নির্দ্দিষ্ট আছে। এই দুই পথেই ভূত সকল গমন করিয়া থাকে, যাহারা উক্ত পথ-দ্বয়বর্জ্জিত, তাহারা তৃতীয়পথে গমনকরে, অর্থাৎ তির্য্যক্‌যোনি, কিম্বা নরক প্রাপ্ত হয় ॥ ১৮ ॥

॥ ওঁ ॥ ন তৃতীয়ে তথোপলব্ধেঃ ॥ ওঁ ॥ ১৯ ॥

॥ ওঁ ॥ স্মর্য্যতেঽপি চ লোকে ॥ ওঁ ॥ ২০ ॥

---

যত্র দুঃখং সুখং তত্র সর্ব্বত্রাপি প্রতীয়তে। অপি নীচগতৌ কিঞ্চিৎ কিমু মানুষদেহিন ইতি বচনান্মহাতমঃস্বপি সুখপ্রাপ্তিরিত্যত আহ। অথাবিদ্বান্ কর্ম্মা বাগ্‌গচ্ছতি ত্রিধা হ বার্ব্বাগ্ গতিস্তির্য্যগ্ যাতনাত্মা ইতি দ্বে বাব সুখানুবৃত্তে ন তমঃ সুখানুবৃত্তং কেবলং হ্যেবাত্র দুঃখং ভবতীতি শ্রুতের্ন তৃতীয়ায়াং গতৌ সুখম্ ॥ ১৯ ॥

তির্য্যক্ষু নরকে চৈব সুখলেশো বিধীয়তে। নান্ধে তমসি মগ্নানাং সুখলেশোঽপি কশ্চনেতি ভবিষ্যৎ পর্ব্বণি লোকসিদ্ধৈশ্চৈতৎ। চশব্দাল্লোকসিদ্ধিরপি স্মার্ত্তেত্যাহ। অতিপ্রিয়ে যথা রাজা ন দুঃখং সহতে ক্বচিৎ। অত্যপ্রিয়ে সুখমপি তথৈব পরমেশ্বরঃ—ইতি চ ব্রাহ্মে ॥ ২০ ॥

---

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, অন্ধতমোতামক নরকে দুঃখভোগ হয়। কিন্তু যেখানে দুঃখ সেইস্থানেই সুখ, সর্ব্বত্রই এইরূপ নিয়ম প্রতীতি হয়, ইত্যাদি প্রমাণে জানা যায় যে, মহাতমোনামক নরকেও সুখ আছে। অতএব অন্ধতমঃ প্রভৃতি নরকে সুখ কি দুঃখ? এইরূপ সন্দেহ হইতেছে, এই সন্দেহ নিবারণার্থ বলিতেছেন।—অন্যান্যশ্রুতিপ্রমাণে অধোগতিতে সুখাভাবই প্রতীতি হয়, অতএব অন্ধতমঃপ্রভৃতি নরকে সুখ নাই, ইহা প্রতিপন্ন হইল ॥ ১৯ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে, যে, নরকে সুখসম্ভব নাই, এইক্ষণ স্মৃতিপ্রমাণে ও অনুমানদ্বারা তাহাই প্রতিপাদন করিতেছেন।—ভবিষ্যৎপর্ব্বে লোক প্রসিদ্ধি আছে যে, তির্য্যক্‌যোনিতে ও নরকে সুখলেশও নাই, অতএব যাহারা অন্ধতমোনামক নরকে নিমগ্ন হইয়াছে, তাহাদিগের কোনরূপেও কিঞ্চিন্মাত্র সুখ হইতে পারে না। ব্রহ্মপুরাণে লিখিত আছে যে, যেমন রাজা অতিপ্রিয় পদার্থে দুঃখ অনুভব করেন না, সেইরূপ অতি-অপ্রিয় পদার্থেও দুঃখবোধ হইতে পারে না ॥ ২০ ॥

॥ ওঁ ॥ দর্শনাচ্চ ॥ ওঁ ॥ ২১ ॥

॥ ওঁ ॥ তৃতীয়শব্দাদবিরোধঃ সংশোকজস্য ॥ ওঁ ॥ ২২ ॥

॥ ওঁ ॥ স্বাভাব্যাপত্তিরুপপত্তেঃ ॥ ওঁ ॥ ২৩ ॥

---

নারায়ণপ্রসাদেন সমিদ্ধজ্ঞানচক্ষুষা। অত্যন্তদুঃখসংলীনান্নিঃশেষসুখবর্জ্জিতান্। মিত্যামেব তথা ভূতান্ বিমিশ্রাংশ্চ গণান্ বহূন্। নিরস্তাশেষদুঃখাশ্চ নিত্যানন্দৈকভাগিনঃ। অপশ্যদ্ বিবিধান্ ব্রহ্মা সাক্ষাদেব চতুর্ম্মুখ ইতি দর্শনবচনাচ্চ পাদ্মে ॥ ২১ ॥

তৃতীয়ে তৃতীয়তমসঃ শ্রবণাদেব শব্দানুসারাৎ সংশোকজমোহপ্রাপ্তিঃ। মহাতমস্ত্রিধা প্রোক্তমূর্দ্ধং মধ্যং তথাধরম্। শ্রবণেনৈব মূর্চ্ছাদিরধরস্য যতো ভবেৎ। তস্মান্ন বিস্তরেণৈতৎ কথ্যতে রাজসত্তমেতি কৌর্ম্মে ॥ ২২ ॥

ধূমো ভূত্বাভ্রং ভবতীত্যাদ্যন্যভাবঃ শ্রূয়তে স কথমিত্যতো—ব্রবীতি

---

এইক্ষণ প্রত্যক্ষ রূপে পূর্ব্বোক্ত বিষয় সমর্থন করিতেছেন।—পদ্মপুরাণের দর্শনবচনে লিখিত আছে যে, স্বয়ং চতুর্ম্মুখ ব্রহ্মা নারায়ণের প্রসাদে উদ্দীপ্তজ্ঞানচক্ষুদ্বারা দর্শন করিয়াছেন যে, নরক বাসীরা অত্যন্ত দুঃখভোগ করিতেছে, তাহারা সর্ব্বপ্রকার সুখভোগে বর্জ্জিত, আর অনেক অনেক প্রাণী মিশ্র অর্থাৎ সুখদুঃখভোগী এবং অনেক প্রাণী সর্ব্বদুঃখবিহীন হইয়া নিত্যানন্দভোগ করিতেছেন; সুতরাং নরকভোগে বিশেষ দুঃখ প্রমাণীকৃত হইল ॥ ২১ ॥

এইক্ষণ প্রকারান্তরে নরকের সুখভোগ প্রতিপাদন করিতেছেন।—তমো নরক ত্রিবিধ, তন্মধ্যে তৃতীয় তমোনরকের শব্দশ্রবণমাত্রেই শোক ও মোহ উপস্থিত হয়, কূর্ম্মপুরাণে লিখিত আছে যে; মহাতমো নরক ত্রিবিধ, ঊর্দ্ধ, মধ্যম ও অধর। যেহেতু অধম নরকের শব্দানুসারেই মূর্চ্ছা উপস্থিত হয়, অতএব সেই নরকের বিস্তার কি বলিব। এই নিমিত্ত অন্ধতমোনামক নরকে সুখলেশ নাই, ইহাই প্রতিপন্ন হইল ॥ ২২ ॥

কর্ম্মীরা স্বর্গহইতে অবতীর্ণ হইয়া যথাগত রূপে, কিম্বা অন্য কোন রূপে গমন করিয়া থাকে। সেই সকল কর্ম্মীদিগের গমনে ধূমাদি দেবতাভাব

॥ ওঁ ॥ নাতিচিরেণ বিশেষাৎ ॥ ওঁ ॥ ২৪ ॥

ধূমাদিষু প্রবিষ্টস্য তদ্গতৌ গতিঃ স্থিতৌ স্থিতিরিত্যাদিরেব তদ্ভাবাপত্তিঃ। ন হ্যন্যস্যান্যভাবো যুজ্যতে ন চ তৎপদপ্রাপ্তিঃ। গারুড়ে চ—ধূমাদিভাবপ্রাপ্তিশ্চ লঘুত্বাদিস্তথৈব চ। ন হ্যন্যস্যান্যথাভাবো ন চ তৎ পদমিষ্যতে। বিদ্যাগম্যং পদং যস্মান্ন তৎ প্রাপ্যং হি কর্ম্মণা। একদেবস্বভাবেন বাগভেদাপি যুজ্যতে। যথা জীবঃ পরং ব্রহ্ম ব্রহ্মেদং জগদিত্যপীতি ॥ ২৩ ॥

বহুস্থানগমনাৎ কল্পান্তমেবং স্যাদিত্যত আহ—ন তদ্য ইহ রমণীয়চরণা অভ্যাশো হ যত্তে রমণীয়াং যোনিমাপদ্যন্ত ইতি। বিশেষান্নাতিচিরেণ। স্বর্গাল্লোকাদ-

---

প্রাপ্তি শ্রুত আছে। এইক্ষণ জিজ্ঞাস্য এই যে, কিরূপে ধূমাদিভাবপ্রাপ্ত হয়? ইহাতে বলিতেছেন।—কর্ম্মীরা ধূমাদিতে প্রবিষ্ট হইলে সেই ধূমাদির গতিতে গতি এবং তাহার অবস্থিতিতে অবস্থিতি হয়, এইরূপে ধূমাদিভাব প্রাপ্ত হইয়া থাকে। উহারা ঐ ধূমাদিদেবতার ঐক্য, কিম্বা তৎপদপ্রাপ্ত হয় না। গরুড়পুরাণে লিখিত আছে যে, কর্ম্মিদিগের ধূমাদিভাব-প্রাপ্তি হয়, তাহাতে এইরূপ হইয়া থাকে যে, ধূমাদির গতিতে কর্ম্মিদিগের গতি ও তাহাদিগের অবস্থিতে কর্ম্মিদিগের অবস্থিতি হয় এবং ধূমাদির ন্যায় লঘুত্বাদিও হইয়া থাকে। কিন্তু সেই দেবতার ঐক্য, কিম্বা তৎপদপ্রাপ্তি হয় না। আর যে পদ বিদ্যাদ্বারা লাভ করিতে হয়, তাহা কখনও কর্ম্মদ্বারা লাভ করা যায় না। অতএব কর্ম্ম ও তৎফলে বৈরাগ্যই যুক্ত হইতেছে ॥ ২৩ ॥

ভগবৎপ্রাপ্তিসাধন সংসারবৈরাগ্যের নিমিত্ত স্বর্গারূঢ়কর্ম্মিদিগের অচিরে গর্ত্তবাসাদিপ্রাপ্তি হইয়া থাকে। যদি চিরাকালে কর্ম্মিদিগের গর্ত্তপ্রাপ্তি হয়, তাহাহইলে বহুকাল মধ্যমগতিতে অবস্থানে সুখভোগ হইয়া থাকে; সুতরাং সংসারে বিরক্তি হইতে পারে না এবং চিরকালে গর্ত্তবাসপ্রাপ্তির প্রতিষেধ করিতে হইবে। এইক্ষণ বিবেচনা করিতে হইবে যে, কর্ম্মীরা কি চিরকালে গর্ত্তবাস পায়, অথবা অচিরকালেই তাহাদিগের গর্ত্তবাসপ্রাপ্তি হইয়া থাকে। ইহাতে বক্তব্য এই যে, কর্ম্মীরা স্বর্গ হইতে নির্গত হইয়া চিরকালে গর্ত্তে প্রবেশ করে, যেহেতু তাহাদিগের বহুস্থানে অবস্থিতি করিতে হয়। কর্ম্মীরা

॥ ওঁ॥ অন্যাধিষ্ঠিতে পূর্ব্ববদভিলাপাৎ॥ ওঁ॥ ২৫॥

বাক্যাপ্তৌ বৎসরাৎ পূর্ব্বমেব তু। মাতুঃ শরীরমাপ্নোতি পর্য্যটনং যত্র তত্র চ ইতি নারদীয়ে॥ ২৪॥

ত ইহ ব্রীহিযবা ঔষধিবনস্পতয়স্তিলা মাষা ইতি জায়ন্ত ইতি শ্রবণাদনর্থফলত্বং যজ্ঞাদেরিতি। অতো বক্তি—অন্যাধিষ্ঠিতে ব্রীহ্যাদিশরীরে প্রবেশঃ ন তু ভোগোঽস্য ধূমো ভূত্বাভ্রং ভবতীত্যাদিপূর্ব্বোক্তিবৎ। সোঽবাগ্‌গতঃ স্থাবরান্ প্রবিশত্যভোগেনৈব ব্রজন্ স্থূলশরীরমেতি স্থূলাচ্ছরীরা-

স্বর্গ হইতে আকাশকে, আকাশ হইতে বায়ুকে প্রাপ্ত হয় এবং বায়ু হইয়া ধূম হয়, ধূম হইয়া মেঘ হয়, মেঘ হইয়া বর্ষণ করে, সেই বর্ষণ হইতে স্থাবরাদি উৎপন্ন হইয়া পিতৃশরীরে প্রবেশ করে, পিতৃশরীর হইতে মাতৃগর্ব্ভে প্রবিষ্ট হয়, ইত্যাদিরূপে বহুস্থানে গমন করিয়া গর্ব্ভমধ্যে প্রবেশ করে। অচিরকালমধ্যে বহুস্থানে গমন অসম্ভবপ্রযুক্ত চিরকালেই কর্ম্মিদিগের গর্ব্ভপ্রবেশ দেখা যায়। তাহাহইলে এইরূপে উক্ত স্থানসমূহে মহাসুখের সম্ভব হইলে একবার মাত্র যজ্ঞাদিকার্য্যদ্বারা উক্তরূপে কল্পাবসান হইতে পারে; সুতরাং মোক্ষ অসম্ভব হইয়া উঠে, অতএব বলিতেছেন।—কর্ম্মিদিগের চিরকালে গমন হয় না, স্বর্গভোগের পর অচিরকালেই তাহাদিগের গর্ব্ভবাসপ্রাপ্তি হইয়া থাকে। যেহেতু শ্রুতিপ্রমাণে জানা যায় যে, যাহারা সৎকার্য্যের অনুষ্ঠান করে, তাহারা স্বর্গ হইতে নির্গত হইয়াই ব্রাহ্মণাদি উৎকৃষ্ট যোনিতে প্রবেশ করে। স্বর্গবাসের পর অচিরকালে গর্ব্ভবাসপ্রাপ্তি হইলে সেই গর্ব্ভবাসে ক্লেশভোগ করিলেই সংসারবৈরাগ্য হইতে পারে॥ ২৪॥

শ্রুতিতে উক্ত আছে যে, কর্ম্মীরা ব্রীহি, যব, ওষধি, বনস্পতি, তিল ও মাষরূপে উৎপন্ন হয়, অতএব যজ্ঞাদির অনর্থ ফল দেখা যাইতেছে এবং তাহাতে দুঃখাদিও হইতেছে, এইক্ষণ উক্ত ব্রীহ্যাদিভাব নিরাসার্থ বলিতেছেন,—কর্ম্মীদিগের ব্রীহ্যাদিভাবে দুঃখ হয় না, যেহেতু অন্যাধিষ্ঠিত জীব ব্রীহ্যাদিশরীরে প্রবেশ করিয়া থাকে বটে, কিন্তু তাহাতে ভোগ হয় না। যেমন ধূম হইতে অভ্র হয়, ইত্যাদি পূর্ব্বোক্তিক্রমে দেহান্তর প্রাপ্তি কথিত আছে,

॥ ওঁ ॥ অশুদ্ধমিতি চেন্ন শব্দাৎ ॥ ওঁ ॥ ২৬ ॥

॥ ওঁ ॥ রেতঃ সিগ্‌যোগোঽথ ॥ ওঁ ॥ ২৭ ॥

---

ন্ভোগানননুভুক্ত ইত্যভিলাপাৎ কৌঠারবশ্রুতৌ স্বর্গাদবাগ্‌গতা দেহী ব্রীহ্যাদী-ভরদেহগঃ। অভুঞ্জংস্ত ক্রমেণৈব দেহমাপ্নোতি কালত ইতি বারাহে ॥ ২৫ ॥

হিংসারূপত্বাৎ পাপস্যাপি সম্ভবাদ্ দুঃখং চ ভবত্বিতি চেন্ন শ্রুতিবিহিতত্বাৎ। হিংসা ত্ববৈদিকী যা তু তথানর্থো ধ্রুবং ভবেৎ। বেদোক্তয়া হিংসয়া তু নৈবানর্থঃ কথঞ্চনেতি বারাহে ॥ ২৬ ॥

স্বর্গাদবাগ্‌গতশ্চাপি মাতুরেবোদরং ব্রজেদিতি বচনাদ্ য এব গৃহী ভবতি যো বা রেতঃ সিঞ্চতি তমেবানুপ্রবিশতীতি শ্রুতিঃ কথমিত্যত আহ ততো রেতসি চাসবান্ প্রবিশত্যথ মাতরমথ প্রসূয়তে স কর্ম্ম কুরুত ইতি

---

সেইরূপ ব্রীহিযবাদি স্থাবরদেহপ্রাপ্ত হইয়া স্থূলশরীরে প্রবেশ করে, অতএব সেই ব্রীহ্যাদিশরীরে কোন ভোগই হয় না। বরাহপুরাণে লিখিত আছে যে, দেহীরা স্বর্গ হইতে অবগমন করিয়া ব্রীহিপ্রভৃতি দেহপ্রাপ্ত হয়, কিন্তু সেই শরীরে ভোগ না করিয়াই ক্রমতঃকাল-সহকারে দেহপ্রাপ্ত হয়; সুতরাং ব্রীহ্যাদি-ভাবে দুঃখ সম্ভব নাই ॥ ২৫ ॥

যদিও কারণাভাবপ্রযুক্ত কর্ম্মিদিগের ব্রীহ্যাদিতে দুঃখসম্ভব না থাকুক, তথাপি যজ্ঞীয় হিংসাতে পাপসম্ভবহেতু সেই পাপই দুঃখের কারণরূপে বিদ্যমান আছে এবং তাহাতেই দুঃখ হইতে পারে। ইহার সমাধানে বলিতেছেন।—যজ্ঞীয়হিংসা কেবল হিংসাশব্দে অভিহিত হয় বটে, তাহার পাপজনকতা নাই। বরাহপুরাণে লিখিত আছে যে,—যাহা অবৈদিকী হিংসা, তাহাই অনর্থফল উৎপাদন করে, বৈদিকী হিংসা অনর্থফল উৎপাদন করিতে পারে না। অতএব যজ্ঞাদির দুঃখজনকতা নাই ॥ ২৬ ॥

কর্ম্মীরা স্বর্গ হইতে অবতীর্ণ হইয়া পিতাতে প্রবেশ করে। ইহাই সমর্থন করিতেছেন।—"স্বর্গ হইতে অবরোহণ করিয়া মাতার উদরে প্রবেশ করে" ইত্যাদি বচনহেতু প্রথমতঃ মাতৃপ্রবেশ জানা যায়, অতএব "যিনি রেতঃ সেচন করেন, তাঁহাতে প্রবেশকরে" এই শ্রুতির কিরূপে উপপত্তি

॥ ওঁ ॥ যোনেঃ শরীরম্ ॥ ওঁ ॥ ২৮ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে তৃতীয়াধ্যায়স্য

প্রথমঃ পাদঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

কৌঠারব্যশ্রুতেঃ। পিতরমেব প্রথমতো বিশতি মাতুঃ প্রাপ্তেঃ পশ্চাদপি ভাব্যত্বাৎ ॥ ২৭ ॥

দেহং গর্ভস্থিতং ক্বাপি প্রবিশেৎ স্বর্গতো গত ইতি বচনাৎ পশ্চাদেব প্রবিশতীত্যত আহ। পিতুঃ শরীরাম্মাতৃযোনিমনুপ্রবিশ্য তত এব শরীরং প্রাপ্নোতি দিবঃ স্থাস্নূন্ গচ্ছতি স্থাস্নুভ্যঃ পিতরং পিতুর্মাতরং মাতুঃ শরীরং শরীরেণ জায়ত ইতি সংমিতং অথাসম্মিতঃ স্থাস্নুভ্যো জায়তে পিতুর্মাতুরন্তরে বা গর্ভেবাবহির্ব্বেতি পৌষ্যায়ণশ্রুতেঃ। স্থাবরাণি দিবঃ প্রাপ্তঃ স্থাব-

---

হইতে পারে? অতএব বলিতেছেন, "রেতসি চাসবান" ইত্যাদি কোঠরব্য শ্রুতিপ্রমাণে প্রথমে পিতাতে পরে মাতাতে প্রবেশ উক্ত আছে। অতএব কর্ম্মেতে বৈরাগ্য সিদ্ধ হইতেছে ॥ ২৭ ॥

জীব পিতৃদ্বারা যোনিতে প্রবেশ করিয়া শরীরপ্রাপ্ত হয়। ইহাতে সন্দেহ হইতেছে, জীব কি পিতৃদ্বারা মাতৃযোনিতে প্রবেশ করিয়া শরীর পায়? কিম্বা উক্তরূপ হয় না? কিন্তু পিতৃশরীর হইতে মাতৃযোনিতে অনুপ্রবেশ না করিয়া জীবের শরীরপ্রাপ্তি হইতে পারে না, যেহেতু জীবের যোনিপ্রবেশ নাই। "স্বর্গাগতজীব গর্ভস্থিত দেহে প্রবেশ করে" ইহাই শ্রুতিতে প্রতীতি হয়; সুতরাং পিতৃদ্বারা মাতৃযোনিতে প্রবেশপূর্ব্বক শরীরপ্রাপ্তি অসম্ভব হইতেছে, অতএব বলিতেছেন।—পৌষ্যায়ণশ্রুতিতে লিখিত আছে যে,— পিতৃশরীর হইতে মাতৃযোনিতে অনুপ্রবেশ করিয়া শরীরপ্রাপ্ত হয়, অর্থাৎ স্বর্গ হইতে স্থাবরশরীরে প্রবেশ করে, স্থাবর হইতে পিতৃশরীরে গমন করে, পিতৃশরীর হইতে মাতৃশরীরে প্রবিষ্ট হয়। অনন্তর শরীরের সহিত জন্ম-

রেভ্যশ্চ পূরুষম্। পূরুষাৎ স্ত্রিয়মাপন্নস্ততো দেহং যথাক্রমম্। দেহেন জায়তে জন্তুরিতি সামান্যতো জনিঃ। বিশেষজননং চাপি প্রোচ্যমানং নিবোধ মে। স্থাস্নুষ্বথাপি পুরুষে প্রমদায়ামথাপি বা। গর্ভে বা বহিরেবাথ ক্বচিৎ স্থানান্তরেষু চেতি ব্রাহ্মে ॥ ২৮ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপূজ্যপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে
তৃতীয়াধ্যায়স্য প্রথমঃ পাদঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

গ্রহণ করে, পিতামাতার পরিমাণানুসারে সম্মিতশরীরবান্ জীব উৎপন্ন হয়। আর স্থাবর হইতে অসম্মিতশরীর জন্মে, এইরূপে পিতামাতার অন্তরে, গর্ভে অথবা বাহ্যে শরীর উৎপন্ন হইয়া থাকে। ব্রহ্মপুরাণে লিখিত আছে যে,—"জীব স্বর্গ হইতে স্থাবর, স্থাবর হইতে পুরুষ, পুরুষ হইতে স্ত্রী এবং স্ত্রী হইতে দেহপ্রাপ্ত হয়। এইরূপে ক্রমেতে দেহের সহিত জন্তুর জন্ম হয়, ইহাই সামান্য জন্ম। অতঃপর বিশেষ জন্ম বলিতেছি, শ্রবণ কর। স্থাবরেতে শুকাদি, পুরুষেতে মান্ধাতাপ্রভৃতি এবং স্ত্রীতে জরৎকারের অনুগ্রহে আস্তিকাদির জন্ম হইয়াছে" অতএব সামান্য জন্মেতে পিত্রাদিপ্রবেশের নিয়মপ্রযুক্ত মোক্ষব্যতিরেকে সর্ব্বত্রই মহাদুঃখ হয়, এই নিমিত্ত সংসারে বিরক্ত হইয়া ভগবানের ভজনা করিবে ॥ ২৮ ॥

ইতি তৃতীয় অধ্যায়ে প্রথম পাদ সমাপ্ত ॥ ১ ॥

# দ্বিতীয়ঃ পাদঃ।

॥ওঁ॥ সন্ধ্যে সৃষ্টিরাহ হি॥ ওঁ॥ ১॥

ভক্তিরস্মিন্ পাদে উচ্যতে। ভক্ত্যর্থং ভগবন্মহিমোক্তিঃ। ন স্বপ্নোঽপি তং বিনা প্রতীয়তে ন তত্র রথারথযোগা ন পন্থানো ভবন্ত্যথো রথান্ রথযোগান্ পথঃ সৃজত ইত্যাদিশ্রুতেঃ॥ ১॥

পূর্ব্ব পাদে ভক্তির দৃঢ়তাসাধনার্থ বৈরাগ্য নিরূপিত হইয়াছে। এই পাদে উপাসনার অঙ্গস্বরূপ সেই ভক্তি নিরূপণ করিতেছেন, অর্থাৎ ভক্তির স্বরূপাদি নিরূপণ অসম্ভবপ্রযুক্ত ভক্তির উৎপাদনার্থ ভগবন্মহিমা কীর্ত্তন করিতেছেন।—ভগবন্মাহাত্ম্য প্রথমাধ্যায়ে উক্ত হইয়াছে, এইক্ষণ সেই সকল মাহাত্ম্যের মধ্যে কোন কোনটি বিবেচিত ও কোন কোনটি প্রতিপাদিত হইবে। সকলই ভগবানের অধীন, ইহা পূর্ব্বে উক্ত হইয়াছে, এইক্ষণ যদি স্বপ্নাবস্থা ঈশ্বরাধীন হয়, তাহাহইলেই পূর্ব্বোক্ত বিষয় সকল সুসঙ্গত হইতে পারে, এই নিমিত্ত বলিতেছেন।—ঈশ্বর ব্যতিরেকে স্বপ্নও প্রতীত হয় না, অর্থাৎ স্বপ্নও ঈশ্বরের অধীন। এইক্ষণ সন্দেহ হইতেছে যে, জীব শরীরস্থ হইয়াই স্বপ্ন দর্শন করে, কিম্বা শরীর হইতে বহির্গত হইয়া স্বপ্ন দেখে? যদি শরীরস্থাবস্থায় স্বপ্ন দর্শনস্বীকার কর, তাহাহইলে সুমেরু ও মন্দরপর্ব্বতাদি দর্শন হইতে পারে না, যেহেতু মেরুমন্দরাদির স্বপ্নদর্শনকালে শরীর মেরুমন্দরাদির সমীপস্থ হয় না। আর যদি বল, জীব শরীর হইতে বহির্গত হইয়া স্বপ্নদর্শন করে, তাহাহইলে যখন কুরুদেশে থাকিয়া পাঞ্চালদেশ দর্শন করে, তখন প্রবোধ হইবামাত্র জীবের শরীরপ্রবেশ হইতে পারে না। যেহেতু তখন শরীর জীব হইতে অনেক দূরে থাকে, অতএব পরমেশ্বরাধীনতাব্যতিরেকে স্বপ্নাদিও সম্ভবে না॥ ১॥

॥ ওঁ ॥ নির্ম্মাতারঞ্চৈকে পুত্রাদয়শ্চ ॥ ওঁ ॥ ২ ॥

॥ ওঁ ॥ মায়ামাত্রন্তু কাৎর্স্ন্যেং নাভিব্যক্তস্বরূপত্বাৎ ॥ ওঁ ॥ ৩ ॥

---

যত্র সুষুপ্তেষু জাগর্ত্তি কামং কামং পুরুষো নির্ম্মিমাণ ইতি চ। এতস্মাদ্ধ্যেব পুত্রো জায়ত এতস্মাদ্ ভ্রাতৈতস্মাদ্ ভার্য্যা যদেনং পুরুষমেব স্বপ্নে-নাভিহন্তীতি গৌপবনশ্রুতিশ্চ ॥ ২ ॥

কেন সাধনেন ইত্যত আহ—অনাদিমনোগতাংশ্চ সংস্কারান্ স্বেচ্ছা-মাত্রেণ দর্শয়তি নান্যেন সাধনেন সম্যগনভিব্যক্তস্বরূপত্বাৎ। ব্রহ্মাণ্ডে চ—মনোগতাংস্তু সংস্কারান্ স্বেচ্ছয়া পরমেশ্বরঃ। প্রদর্শয়তি জীবায় স স্বপ্ন ইতি গীয়তে যদন্যথাত্বং জাগ্রত্বং সা ভ্রান্তিস্তত্র তৎ কৃতা। অনভিব্যক্তরূপত্বান্নান্যসাধনজং ভবেদিতি। ৩।

---

স্বপ্নকালে কর্ত্তার অভাবে কিরূপে স্বপ্ন সৃষ্টি হইতে পারে? যদি বল, জীবই কর্ত্তা, তাহা হইতে পারে না, যেহেতু জীব সেই সময়ে সুপ্ত থাকে এবং ঈশ্বরের কর্ত্তৃত্বেও কোন প্রমাণ নাই। অতএব স্বপ্নসৃষ্টির অনুপত্তি হইতেছে, এই আশঙ্কায় বলিতেছেন।—স্বপ্নসৃষ্টিতে কর্ত্তার অভাব নাই, যেহেতু জীব প্রসুপ্ত থাকিলেও পরমাত্মার কর্ত্তৃত্ব আছে। তাহাতে প্রমাণাভাব নাই। জীবসকল প্রসুপ্ত থাকিলেও ঈশ্বরকেই কোন কোন বাদীরা নির্ম্মাণকর্ত্তা বলেন। ঈশ্বরের অসাধারণ করণশক্তিহেতু স্বপ্নকালীন সৃষ্টির উপপত্তি হইতেছে। যেহেতু স্বপ্নকালেও ঈশ্বর জাগিয়া থাকেন, ইহাই শ্রুতির মর্ম্ম। গৌপবনশ্রুতিতে লিখিত আছে যে,—পরমেশ্বর হইতেই পুত্র, ভ্রাতা ও ভার্য্যা এই সকল জন্মিয়া থাকে ॥ ২ ॥

স্বপ্নকালে উপাদান ও নিমিত্তকারণের অভাবহেতু কিরূপে সৃষ্টি হইতে পারে? এই আশঙ্কায় বলিতেছেন।—স্বপ্নকালে উপাদানাদির অভাবেও সৃষ্টির অসম্ভব হয় না, যেহেতু মনোগত অপূর্ব্ব ভূতসংস্কারকে উপাদান ও স্বীয় ইচ্ছাকে নিমিত্ত করিয়া ঈশ্বরই সৃষ্টি করিয়া থাকেন। ব্রহ্মাণ্ডপুরাণে লিখিত আছে যে,—পরমেশ্বর আপন ইচ্ছায় মনোগত সংস্কারসকল প্রদর্শন করেন, তাহাই স্বপ্ন বলিয়া কীর্ত্তিত হয়। ইহার অন্যথাই জাগ্রৎ। এই অব-

॥ ওঁ ॥ সূচকশ্চ হি শ্রুতেরাচক্ষতে চ তদ্বিদঃ ॥ ওঁ ॥ ৪ ॥

॥ ওঁ ॥ পরাভিধ্যানাত্তু তিরোহিতং ততো হ্যস্য বন্ধ-বিপর্য্যয়ৌ ॥ ওঁ ॥ ৫ ॥

---

সাধনান্তরাভাবেঽপি ভাবাভাবসূচকত্বেনেশ্বরো দর্শয়তি—যদা কর্ম্মসু কাম্যেষু স্ত্রিয়ং স্বপ্নেঽভি পশ্যতি। সমৃদ্ধিং তত্র জানীয়াৎ তস্মিন্ স্বপ্ন নিদর্শনে ইতি শ্রুতেঃ। হিশব্দদর্শনাচ্চ। যদ্বাপি ব্রহ্মণো ব্রূয়াদ্দেবতা বৃষভোঽপি বা। স্বপ্নস্থাপ্যথবা রাজা তত্তথৈব ভবিষ্যতীত্যাচক্ষতে চ স্বপ্নবিদো ব্যাসাদয়ঃ ॥ ৪ ॥

বন্ধমোক্ষপ্রদত্বাৎ স এব স্বপ্নতিরস্কর্ত্তা। স্বপ্নাদিবুদ্ধিকর্ত্তা চ তিরস্কর্ত্তা স এব তু। তদিচ্ছয়া যতো হ্যস্য বন্ধমোক্ষৌ প্রতিষ্ঠিতাবিতি চ কৌর্ম্মে ॥৫॥

---

স্যাতে যাহা কৃত হয়, তাহাই ভ্রান্তি; সুতরাং ঈশ্বরভিন্ন কোনরূপেও স্বপ্নাদি প্রতীতি হইতে পারে না ॥ ৩ ॥

যদি স্বপ্নবিষয় বাহ্যার্থজন্য না হয়, তাহাহইলে শুক্তিরজতাদির ন্যায় তাহার সত্তা হইতে পারে না, এই আশঙ্কায় বলিতেছেন।—স্বপ্নবিষয়ে বাহ্য-সাধনজন্যতা না থাকিলেও সত্তাহানি হইতে পারে না। কারণ শুভাশুভ সূচকত্বরূপেই স্বপ্নের সত্তা নিশ্চিত হয়। অবিদ্যমান শাকুন কখনও সূচক হইতে পারে না। শ্রুতিতে লিখিত আছে যে, যখন কোন ব্যক্তি কাম্যকর্ম্মে প্রবৃত্ত হয়, তখন যদি স্বপ্নে স্ত্রীদর্শন হয়, তাহাহইলে সেই কর্ম্মে সমৃদ্ধিলাভ জানা যায়, ইহাই শাকুনশাস্ত্রে নির্দ্দেশ আছে। স্বপ্নাধ্যায় বিদ্ ব্যাসাদিরা বলিয়া থাকেন যে, "স্বপ্নবিষয়ে ব্রাহ্মণাদিরা যাহা বলেন, তাহাই হইয়া থাকে। এইক্ষণ প্রতিপন্ন হইল যে, স্বপ্নাবস্থাও ভগবানের অধীন, অতএব তাঁহারই মহাত্ম্যাতিশয় প্রযুক্ত এবং তাঁহাতে ভক্তি করিবে ॥ ৪ ॥

এইক্ষণ ভগবৎপ্রাপ্তিসাধন ভক্তির নিমিত্ত স্বপ্নাদি নিবারকত্ব রূপ মাহাত্ম্য বর্ণন করিতেছেন।—যদি ভগবানের স্বপ্নাদিনিরোধকত্বরূপ মহিমা না থাকে, তাহাহইলে তাহাতে নিরাতিশয় ভক্তি হইতে পারে না। ঈশ্বরের স্বপ্ন নিরোধ কর্ত্তৃত্ব আছে কি না? এই সন্দেহে বলিতেছেন।—ঈশ্বরের

॥ ওঁ ॥ দেহযোগাদ্বা সোঽপি ॥ ওঁ ॥ ৬ ॥

দেহযোগেন বাসৌ জাগ্রদপি তত এব জাগরিতে স্থাপয়তি স স্বপ্নে স প্রভুস্তরাষাট্ স একোবহুধা ভবতীতি কৌঠরব্যে দেহযোগেন বাসৌ জাগ্রদপি তত এব শ্রুতেঃ ॥ ৬ ॥

স্বপ্ননিরোধকর্ত্তৃত্ব স্বীকার করি না, বাহ্যপদার্থের অজ্ঞানেই স্বপ্ন হয় এবং বাহ্যপদার্থের জ্ঞান হইলেই স্বপ্ননিরোধ হইতে পারে, তাহা নহে; ঈশ্বরের ইচ্ছাতেই স্বপ্ননিরোধ হয়, বাহ্যপদার্থের জ্ঞানে স্বপ্ননিরোধ হয় না। যেহেতু ঈশ্বর বন্ধমোক্ষের কর্ত্তা, অতএব স্বপ্ননিরোধ কর্ত্তাও ঈশ্বর। কূর্ম্মপুরাণে লিখিত আছে যে, এক ঈশ্বরই স্বপ্নাদি বুদ্ধি ও স্বপ্ননিরোধের কর্ত্তা, যেহেতু তাঁহারই ইচ্ছাতে জীবের বন্ধ ও মোক্ষ প্রতিষ্ঠিত আছে। স্বপ্নতিরোভাবেও ভগবদধীনত্বপ্রযুক্ত তাহার মহামাত্মাযুক্ত হইতেছে, অতএব সেই ভগবানের প্রতি ভক্তি করা কর্ত্তব্য ॥ ৫ ॥

ভগবদ্ভক্তির নিমিত্ত ঈশ্বরের জাগ্রদবস্থার কর্ত্তৃত্বরূপ মাহাত্ম্যবর্ণন করিতেছেন।—মহিমা বর্ণন না করিলে ভক্তি হইতে পারে না, অতএব মাহাত্ম্য বর্ণন আবশ্যক হইতেছে, এই ভগবান জাগ্রদবস্থার কর্ত্তা কি না, এই সন্দেহ হইতেছে। যদি বল, ঈশ্বর জাগ্রদাবস্থার কর্ত্তা নহেন, ঐ অবস্থা কালের অধীন; সুতরাং ঈশ্বরের মাহাত্ম্য প্রকাশ পাইতেছে না, অতএব বলিতেছেন।—কাল অচেতনবিধায় অস্বতন্ত্র, এই নিমিত্ত জাগ্রদাবস্থা কালের অধীন নহে, উহা পরমেশ্বরের অধীন। দেহাভিমানপূর্ব্বক যে, অবস্থিতি, ইহাই জাগ্রদবস্থা। এই অবস্থার কালাধীনত্ব স্বীকার করিলে শ্রুতিবিরোধ হয়। শ্রুতিতে লিখিত আছে যে, পরমেশ্বরই জীবকে জাগ্রৎ ও স্বপ্নাবস্থায় স্থাপন করেন, তিনিই সকলের প্রভু এবং তিনি এক হইয়া বহুরূপ হইয়া থাকেন। অতএব জাগ্রদাবস্থার কর্ত্তৃত্ব ঈশ্বরেরই জানা যায়; সুতরাং ঈশ্বরকে মহা মহিমাশালী জানিয়া তাহাতে ভক্তি করা উচিত ॥ ৬ ॥

॥ ওঁ ॥ তদভাবোনাড়ীষু তচ্ছ্রুতেরাত্মনি চ ॥ ওঁ ॥ ৭ ॥

॥ ওঁ ॥ অতঃ প্রবোধোঽস্মাৎ ॥ ওঁ ॥ ৮ ॥

॥ ওঁ ॥ স এব তু কর্ম্মানুস্মৃতিশব্দবিধিভ্যঃ ॥ ওঁ ॥ ৯ ॥

---

জাগ্রৎস্বপ্নাভাবঃ সুষুপ্তির্নাড়ীস্থে পরমাত্মনি। আসু তদা নাড়ীষু সুপ্তো ভবতি সতা সোম্য তদা সম্পন্নো ভবতীতি শ্রুতেঃ ॥ ৭ ॥

যতস্তস্মিন্ সুপ্তিঃ এষ এব সুপ্তং প্রবোধয়তি এষ তস্মাজ্জীব উত্তিষ্ঠত্যেষ প্রমাতৈষ পরম ইতি কৌণ্ডিন্যশ্রুতিঃ ॥ ৮ ॥

ন চ কেষাঞ্চিৎ স্বপ্নাদিকর্ত্তা ন তু সর্ব্বেষামিতি এষ হ্যেব সাধু কর্ম্ম কারয়তীতি কর্ম্মণ্যবধারণাৎ। প্রদর্শকস্তু স্বপ্নাদেরেক এব তু। পরমঃ

---

এইক্ষণ ঈশ্বরের সুষুপ্তি অবস্থার কর্ত্তৃত্ব বর্ণন করিতেছেন,—এই অবস্থা বর্ণনে তাঁর অসাধারণ মাহাত্ম্য জানিলেই তাহাতে ভক্তি হইতে পারে। সুষুপ্তি কি পরমাত্মাতে অথবা নাড়ীতে, এই সন্দেহে বলিতেছেন।—সুষুপ্তি নাড়ীতে, কিম্বা পরমাত্মাতে নহে, উহা নাড়ীর সহিত পরমাত্মাতে হয়। জাগ্রৎ ও স্বপ্নাবস্থার অভাবই সুষুপ্তি। নানাশ্রুতিতে নাড়ীস্থ পরমাত্মাতে সুষুপ্তি জানা যায় ॥ ৭ ॥

ভগবৎপ্রাপ্তিসাধন ভক্তির নিমিত্ত সুপ্তপ্রবোধকর্ত্তৃত্বরূপ মহাত্ম্যবর্ণন করিতেছেন।—উক্তরূপ মাহাত্ম্যদর্শনেই ঈশ্বরের প্রতি নিরতিশয় ভক্তি হইয়া থাকে। ঈশ্বরের সুপ্তজীবের প্রবোধকর্ত্তৃত্বে সন্দেহ হইতেছে, তাঁহার সুপ্তপ্রবোধকর্ত্তৃত্ব না থাকিলে কোনরূপ মহা ঐশ্বর্য্যপ্রকাশ পায় না, অতএব বলিতেছেন।—ঈশ্বরকেই সুপ্তজীবের প্রবোধকর্ত্তা জানিবে। স্বপ্নাবস্থার কর্ত্তা যখন ঈশ্বর, তখন সুপ্তপ্রবোধকর্ত্তাও ঈশ্বর ভিন্ন আর কেহ নহে। কৌণ্ডিন্যশ্রুতিতে লিখিত আছে যে, ঈশ্বরই জীবকে সুপ্ত ও প্রবোধিত করেন। অতএব পরমেশ্বরের সুপ্তপ্রবোধকর্ত্তৃত্বহেতু, তাঁহাতে ভক্তি হইয়া থাকে ॥ ৮ ॥

জীবের সর্ব্বপ্রকার অবস্থাই ঈশ্বরের অধীন, এইক্ষণ এই সর্ব্বাবস্থার কর্ত্তৃত্বরূপ ঈশ্বরমাহাত্ম্যবর্ণন করিতেছেন।—সর্ব্বজীবের সর্ব্বপ্রকার সর্ব্বকালীন

॥ ওঁ ॥ মুগ্ধেঽর্দ্ধসম্পত্তিঃ পরিশেষাৎ ॥ ওঁ ॥ ১০ ॥

পুরুষো বিষ্ণুস্ততোঽন্যো নাস্তি কশ্চনেতানুসারস্মৃতেশ্চ। এষ স্বপ্নান্ দর্শয়তি এষ প্রবোধয়তি এষ এব পরাত্মানন্দ ইতি চ শ্রুতিঃ। আত্মানমেব লোকমুপাসীতেতি চ বিধিঃ ॥ ৯ ॥

মোহাবস্থায়াং পরমেশ্বরেঽর্দ্ধপ্রাপ্তির্জ্জীবস্য। হৃদয়স্থাৎ পরং জীবাদ্দূরস্থো জাগ্রদেষ্যতি। সমীপস্থস্তথা স্বপ্নং স্বপিত্যস্মিল্লয়ং ব্রজন্। যত এবং ত্রয়োঽবস্থা মোহস্তপরিশেষতঃ। অর্দ্ধপ্রাপ্তিরিতিজ্ঞেয়ো দুঃখমাত্রপ্রতিস্মৃতেরিতি চ বারাহে। সোঽপি তত এবেতীতি সিদ্ধম্। মূর্চ্ছাপ্রবোধনঞ্চৈব যত এব প্রবর্ত্ততে। স ঈশঃ পরমো জ্ঞেয়ঃ পরমানন্দলক্ষণ ইতি চ কৌর্ম্মে ॥ ১০ ॥

---

অবস্থাই ঈশ্বরের অধীন, কিম্বা কোন জীবের কিঞ্চিৎ কালীন অবস্থা ঈশ্বরের অধীন? এই আশঙ্কা নিবারণার্থ বলিতেছেন।—ঈশ্বরই সর্ব্বজীবের সর্ব্বকালীন সর্ব্বাবস্থার কর্ত্তা, তিনি কেবল কোন জীবের কোন এক অবস্থার কর্ত্তা নহেন। যেহেতু "ইনিই সকলকে সাধু কর্ম্মে প্রেরণ করেন" ইত্যাদি শ্রুতিতে পরমেশ্বরেতে সর্ব্বকর্ম্মের অবধারণ হইয়াছে। স্মৃতিপ্রমাণে জানা যায় যে, "ঈশ্বরই সকলের স্বপ্নাদি প্রদর্শক, তিনিই পরমপুরুষ বিষ্ণু। তদ্ভিন্ন স্বপ্নাদি প্রদর্শক কেহ নাই।" অন্যশ্রুতিতে লিখিত আছে যে, "ঈশ্বরই স্বপ্নপ্রদর্শন করেন, তিনিই জীবকে প্রবোধিত করিয়া থাকেন এবং তিনিই পরমানন্দস্বরূপ" আর পরমাত্মার সর্ব্বোপাস্যত্বহেতু তাঁহারই সর্ব্বকর্তৃত্ব জানা যায়; সুতরাং সর্ব্বাবস্থার প্রেরক মহামহিমাশালী ঈশ্বরে ভক্তি করা সর্ব্বতোভাবে বিধেয় ॥ ৯ ॥

ইতিপূর্ব্বে প্রতিপন্ন হইয়াছে যে, স্বপ্নাদিসকল অবস্থাই ঈশ্বরের অধীন; এইক্ষণ মোহাবস্থার ঈশ্বরাধীনত্ব নিরূপণ করিতেছেন, অন্যথা তাঁহার মহৈশ্বর্য্যাভাবে ভক্তি উৎপন্ন হইতে পারে না। মোহাবস্থা ঈশ্বরের অধীন কি না? এই সন্দেহে বলিতেছেন।—জীবের যে মোহ হয়, তাহাও ঈশ্বরের অধীন। বরাহ পুরাণে লিখিত আছে যে, "দুরস্থাদি অবস্থাত্রয় মোহেতে

॥ ওঁ ॥ ন স্থানতোঽপি পরস্যোভয়লিঙ্গং সর্ব্বত্র হি ॥ ওঁ ॥ ১১ ॥

---

স্থানাপেক্ষয়া পরমাত্মনোঽপি ভেদাদনুগ্রাহকভাব ইতি অত আহ। স্থানাপেক্ষয়াপি পরমাত্মনো ন ভিন্নং রূপম্। সর্ব্বেষু ভূতেষ্বেতমেব ব্রহ্মেত্যাচক্ষতে ইতি শ্রুতিঃ। একরূপঃ পরো বিষ্ণুঃ সর্ব্বত্রাপি ন সংশয়ঃ। ঐশ্বর্য্যাদ্রূপমেকঞ্চ সূর্য্যবদ্বহুধেয়ত ইতি মাৎস্যে প্রতিদৃশমিব নৈকধার্কমেকং সমধিগতোঽস্মি বিধূত ভেদমোহ ইতি চ ভাগবতে ॥ ১১ ॥

---

সম্ভবে না, উহা জাগ্রাদি অবস্থার ধর্ম্ম; সুতরাং জীবের মোহেতে অধর্ম্ম প্রবেশ জানা যায়। কূর্ম্মপুরাণে লিখিত আছে যে, পরমাত্মা হইতে মোহ ও প্রবোধ হইয়া থাকে, অতএব তাঁহাকেই পরমেশ্বর বলিয়া জানিবে এবং তিনিই পরমানন্দস্বরূপ। মোহাবস্থার ভগবদধীনতাপ্রযুক্ত তাঁহার মাহাত্ম্যাতিশয় জানা যায়। অতএব তাহাতে ভক্তি করিবে ॥ ১০ ॥

ঈশ্বরের বিভিন্নভাব থাকিলে তাহাতে নিরতিশয় ভক্তি হইতে পারে না, অতএব তাঁহার সর্ব্বত্র একরূপত্ব প্রতিপাদন করিতেছেন।—ঈশ্বর প্রতি শরীরেই জাগ্রদাদি অবস্থাতে বিদ্যমান আছেন। এইক্ষণ সন্দেহ হইতেছে যে, তিনি কি সর্ব্বত্র একরূপে আছেন? কিম্বা পরস্পর বিভিন্নরূপে আছেন? এই আশঙ্কানিরাসার্থ বলিতেছেন।—স্থানভেদে পরমাত্মার বিভিন্নরূপ নাই, তিনি সর্ব্বত্র একরূপে বিরাজমান রহিয়াছেন।—শ্রুতিতে লিখিত আছে যে, সর্ব্বভূতেই পরমেশ্বরকে একরূপ জানিবে, মৎস্যপুরাণপ্রমাণে জানা যায় যে, সর্ব্বত্রই পরব্রহ্ম বিষ্ণু একরূপ, তাহাতে সংশয় নাই, তাঁহার ঐশ্বর্য্যবলে তিনি সর্ব্বত্রই সূর্য্যের ন্যায় একরূপ হইয়াও বহুধা উদিত হইতেছেন। ভাগবতে লিখিত আছে যে, ভগবান বলিয়াছেন, আমি সূর্য্যের ন্যায় ভেদমোহাদিবিহীন হইয়া সকলের সমীপে বিদ্যমান আছি। অতএব ঈশ্বরের সর্ব্বত্র সমভাবপ্রযুক্ত তাঁহার মাহাত্ম্যাতিশয় জানা যায়, এই নিমিত্ত তিনিই সকলের ভক্তি ভাজন ॥ ১১ ॥

॥ ওঁ ॥ ন ভেদাদিতি চেন্ন প্রত্যেকমতদ্বচনাৎ ॥ ওঁ ॥ ১২ ॥

॥ ওঁ ॥ অপি চৈবমেকে ॥ ওঁ ॥ ১৩ ॥

---

কার্য্যকারণবদ্ধৌ তা বিষ্যেতে বিশ্বতৈজসৌ। প্রাজ্ঞঃ কারণবদ্ধস্তু দ্বৌ তত্ত্বয়োর্নসিদ্ধ্যত ইতি ভেদবচনান্নেতি চেন্ন এষ তে আত্মান্তর্যাম্যমৃত অয়মেব স যোঽয়মাত্মেদমমৃতমিদং ব্রহ্মেদং সর্ব্বং অয়ং বৈ হরযোঽয়ং বৈ দশ চ সহস্রাণি বহূনি চানন্তানি চ তদেতদ্ ব্রহ্ম পূর্ব্বপরমনন্তরমবাহ্য অয়মাত্মা ব্রহ্ম সর্ব্বানুভূতিরনুশাসনমিতি প্রত্যেকমভেদবচনাৎ ॥ ১২ ॥

এবমভেদেনৈব চশব্দাদনন্তরূপত্বং চৈকশাখিনঃ পঠন্তি। অমাত্রোঽনন্তমাত্র অদ্বৈতস্তোপশমঃ শিবঃ। ওঙ্কারো বিদিতো যেন স মুনির্নেতরো জন ইতি। অভেদেঽপি ভেদব্যপদেশঃ স্থানভেদাদৈশ্বর্য্যযোগাচ্চ। যুজ্যতে ব্রহ্মতর্কে চ। বদ্ধো বন্ধাদিসাক্ষিত্বাত্তিন্নোস্তিন্নেষু সংস্থিতেঃ। নির্দ্দোষাদ্বয়রূপোঽপি কথ্যতে পরমেশ্বর ইতি ॥ ১৩ ॥

---

যদিও "কার্য্যকারণবদ্ধৌ তাবিষ্যেতে বিশ্বতৈজসৌ। প্রাজ্ঞঃ কারণবদ্ধস্তু" ইত্যাদিশ্রুতিতে ঈশ্বরের বিভিন্নরূপ প্রতীতি হয়, তথাপি তাঁহার বিভিন্নরূপ কল্পনা যুক্তিযুক্ত নহে। কারণ "এই পরমাত্মা অন্তর্যামী" ইত্যাদি শ্রুতিপ্রমাণে তাঁহার অভিন্নরূপ জানা যায়, অর্থাৎ এক ব্রহ্মই দশ, সহস্র ও অনন্তরূপে এই বিশ্ব ব্যাপিয়া আছেন, তিনি এক ভিন্ন দ্বিতীয় নহেন ॥ ১২ ॥

কোন কোন বেদবাদীরা বলেন, ঈশ্বর অভেদরূপে অনন্তরূপ হইয়াছেন এবং প্রবল অভেদশ্রুতিতেই ভেদশ্রুতি বাধিত হইয়াছে। যেহেতু অভেদরূপে তাঁহার বিশ্বাদি অনন্তরূপত্ব পঠিত হইয়াছে। অতএব ভেদশ্রুতি অবলম্বন করিয়া ঈশ্বরের ভেদগ্রহণ করা যায় না। "ঈশ্বর অনন্তাংশশূন্য, অথচ অনন্তাংশ এবং মিথ্যাজ্ঞানের উপশমকর্ত্তা ও ওঙ্কারশব্দপ্রতিপাদ্য" ইত্যাদিশ্রুতিতে অভেদ প্রতিপাদনসত্ত্বে স্থানভেদে ও ঐশ্বর্য্যযোগহেতু তাঁহার ভেদব্যপদেশ হইয়াছে। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, পরমেশ্বর নির্দ্দোষ ও অদ্বয়রূপ হইয়াও বন্ধাদির সাক্ষীবিধায় বদ্ধ এবং ভিন্নস্থানে

॥ ওঁ ॥ অরূপবদেব হি তৎপ্রধানত্বাৎ ॥ ওঁ ॥ ১৪ ॥

॥ ওঁ ॥ প্রকাশবচ্চাবৈয়র্থ্যাৎ ॥ ওঁ ॥ ১৫ ॥

রূপবত্ত্বাদনিত্যত্বমিতি। অতো বক্তি—প্রকৃত্যাদিপ্রবর্ত্তকত্বেন তদুত্তরসত্বান্নৈব রূপবদ্ ব্রহ্মাদিশব্দাদস্থূলমনণ্বিত্যাদিশ্রুতেশ্চ। ভৌতিকানীহ রূপাণি ভূতেভ্যোঽসৌ পরো যতঃ। অরূপবানতঃ প্রোক্তঃ ক তদব্যক্ততঃ পর ইতি মাৎস্যে ॥ ১৪ ॥

যদা পশ্যঃ পশ্যতে রুক্মবর্ণং কর্ত্তারমীশঃ পুরুষং ব্রহ্মযোনিং শ্যামাচ্ছরণং প্রপদ্যে সুবর্ণজ্যোতিরিত্যাদিশ্রুতীনাঞ্চ ন বৈয়র্থ্যং বিলক্ষণরূপত্বাৎ যথা চক্ষুরাদিপ্রকাশে বিদ্যমানেঽপি বৈলক্ষণ্যাদপ্রকাশাদিব্যবহারঃ ॥ ১৫ ॥

অবস্থিতিহেতু বিভিন্ন বলিয়া কথিত হয়েন। অতএব হরির স্বগত ভেদশূন্যহেতু সর্ব্বত্র পূর্ণগুণত্বপ্রযুক্ত তাহাতে ভক্তি অবশ্য কর্ত্তব্য জানিবে ॥ ১৩ ॥

ঈশ্বরের রূপ প্রাকৃত নহে, ইহাই সমর্থন করিতেছেন।—তাঁহার প্রাকৃতরূপ স্বীকার করিলে অনিত্যত্বাদিহেতু তাহাতে ভক্তি হইতে পারে না। প্রথমতঃ তিনি রূপবান্ কি না? ইহাই সন্দেহ হইতেছে, যদি বল তিনি রূপবান্, তাহাহইলে যজ্ঞদত্তাদির ন্যায় তিনি অনিত্য হইলেন এবং "তিনি অরূপ ও অব্যয়" ইত্যাদি শ্রুতির অপ্রামাণ্য হয়; সুতরাং অনিত্য শরীরে ভক্তি হইতে পারে না। আর তিনি রূপবান্ নহেন, ইহাও বলা যায় না। কারণ "ঈশ্বর অদ্বিতীয় রুক্মবর্ণ" ইত্যাদি শ্রুতির ব্যর্থতা হয়। বিশেষতঃ সৌন্দর্য্যাদিশূন্যে ভক্তিযোগ সম্ভবে না। অতএব উভয়থাই পরমেশ্বরে ভক্তির অযোগ হইতেছে। এই আশঙ্কায় বলিতেছেন।—অবশ্যই ঈশ্বরেতে ভক্তি করা কর্ত্তব্য। ব্রহ্মের রূপ নাই বলিয়াই তাঁহার অনিত্যত্ব, কিম্বা অরূপবত্ব শ্রুতির ব্যর্থতা হয় না। ব্রহ্মের রূপ প্রাকৃত, কিম্বা ভৌতিক নহে। যেহেতু তিনি প্রকৃতি ও ভূতের কর্ত্তা, আর তিনি প্রধান বলিয়াই তাঁহার উত্তমতা জানা যায় ॥ ১৪ ॥

ব্রহ্মের রূপাভাবে শ্রুতিবিরোধ ও তাঁহার সৌন্দর্য্যাদির অভাব প্রতীতিদ্বয় এই আশঙ্কায় বলিতেছেন,—ব্রহ্মের রূপ না থাকিলেও বাক্যবর্ণাদি

॥ ওঁ ॥ আহ চ তন্মাত্রম্ ॥ ওঁ ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ দর্শয়তি চাথো অপি স্মর্য্যতে ॥ ওঁ ॥ ১৭ ॥

---

বৈলক্ষণ্যঞ্চোচ্যতে রূপস্য বিজ্ঞানানন্দমাত্রত্বং একাত্ম্যং প্রত্যয় সারমিতি। আনন্দমাত্রমজরং পুরাণমেকং সন্তং বহুধা দৃশ্যমানম্। তমাত্মস্থং যেঽনুপশ্যন্তি ধীরাস্তেষাং সুখং শাশ্বতং নেতরেষামিতি চতুর্ব্বেদশিখায়াম্ ॥ ১৬ ॥

দর্শয়তি চানন্দস্বরূপত্বং তদ্বিজ্ঞানেন পরিপশ্যন্তি ধীরা আনন্দরূপমমৃতং যদ্বিভাতীতি। শুদ্ধস্ফটিকসঙ্কাশং বাসুদেবং নিরঞ্জনম্। চিন্তয়ীত যতির্নান্যং জ্ঞানরূপাদৃতে হরেরিতি চ মাৎস্যে ॥ ১৭ ॥

---

শ্রুতির বৈয়র্থ্য ও সৌন্দর্য্যাদি অভাব প্রতীতি হইতে পারে না, যেহেতু ব্রহ্মের রূপ আছে। তাহাহইলে ব্রহ্মের অনিত্যত্ব ও অরূপিত্ব শ্রুতিবিরোধ হয়। ইহা বক্তব্য নহে, কারণ ব্রহ্মের রূপ সাধারণ ভৌতিক রূপের ন্যায় নহে; সুতরাং ব্রহ্মের অনিত্যত্ব প্রসঙ্গ হইতে পারে না। যদিও ব্রহ্মের অনিত্যত্ব না হউক, তথাপি অরূপত্ব শ্রুতিবিরোধ হইতেছে। ইহার উত্তরে বক্তব্য এই যে, যেমন চক্ষুরাদির প্রকাশ বিদ্যমান থাকিলেও গৃহাদিস্থিত ধন প্রকাশ পায় না, এইরূপ ব্যবহার প্রসিদ্ধ আছে, সেইরূপ ব্রহ্মের রূপসত্ত্বেও তাহার বিলক্ষণ রূপত্বহেতু অরূপত্বশ্রুতির বিরোধ হয় না ॥ ১৫ ॥

এইক্ষণ ব্রহ্মরূপের বৈলক্ষণ্য নিরূপণ করিতেছেন।—চতুর্ব্বেদশিখাতে লিখিত আছে যে, ব্রহ্ম আনন্দমাত্র, অজর, পুরাতন, অদ্বিতীয় সনাতন এবং বহুধা দৃশ্যমান। যে ধীরগণ ব্রহ্মকে আত্মস্বরূপে দর্শন করেন, তাঁহাদিগেরই নিত্য সুখ হইয়া থাকে, অপরের তাহাহইতে পারে না; সুতরাং ব্রহ্ম যে সকলের অতিরিক্ত তাহার সন্দেহ নাই। অতএব তাঁহার রূপাদিসত্ত্বে কোন দোষই হইতে পারে না ॥ ১৬ ॥

পূর্ব্বশ্রুতিতে ব্রহ্মের জ্ঞানানন্দময়ত্ব উক্ত হইয়াছে; সুতরাং আনন্দাদি ব্রহ্মের গুণ নহে, ইহাই প্রতিপন্ন হইতেছে, অতএব "ব্রহ্মরূপবান" এই শ্রুতিব্যর্থ হইতেছে এবং তাঁহার সৌন্দর্য্যাদির অভাব জানা যাইতেছে।

॥ ওঁ॥ অতএব চোপমা সূর্য্যকাদিবৎ ॥ ওঁ॥ ১৮ ॥

॥ ওঁ॥ অম্বুবদগ্রহণাত্তু ন তথাত্বম্ ॥ ॥ওঁ ১৯ ॥

---

যস্মাদেবং পরমেশ্বরস্বরূপাণাং মিথো ন কশ্চিদ্ভেদঃ অতঃ সাদৃশ্যাজ্জীবস্যাপি তথা স্যাদিতি ন তস্য প্রতিবিম্বত্বমুক্ত্বা চশব্দেনাভেদং দর্শয়তি। রূপং রূপং প্রতিরূপো বভূব। বহবঃ সূর্য্যকায়বৎ সূর্য্যস্য সদৃশা জলে। এবমেবাত্মকালোকে পরাত্মসদৃশা মতা ইত্যাদি। অতএব ভিন্নত্বতদধীনত্বতৎসাদৃশ্যৈরেব সূর্য্যকাদ্যুপমানোপাধ্যধীনত্বাদিনা ॥ ১৮ ॥

নিত্যসিদ্ধত্বাৎ সাদৃশ্যস্য নিত্যানন্দজ্ঞানাদের্ন ভক্তিজ্ঞানাদিনা প্রয়োজনমিতি। অতো ব্রবীতি—অম্বুবৎস্নেহেন গ্রহণং জ্ঞানং ভক্তিং বিনা ন তৎ-

---

এই আশঙ্কায় বলিতেছেন।—উক্ত শ্রুতিতে জ্ঞান ও আনন্দের ব্রহ্মস্বরূপত্ব শ্রবণ নাই, যাহাতে শ্রুতির বৈয়র্থ্যাদি দোষ ঘটিতে পারে। বিশেষতঃ মৎস্যপুরাণে লিখিত আছে যে, যতিরা শুদ্ধস্ফটিকসঙ্কাশনিরঞ্জন বাসুদেবকে চিন্তা করেন। তাঁহারা জ্ঞানরূপ হরি ভিন্ন অন্য কাহাকেও চিন্তা করেন না। অতএব জ্ঞানানন্দাদিদ্বারা সুন্দরবিগ্রহ, হরিতে ভক্তি করা সর্ব্বতোভাবে কর্ত্তব্য ॥ ১৭ ॥

ভগবৎপ্রাপ্তিসাধনভূত ভক্তির নিমিত্ত জীবের অভেদ নিরাস কর্ত্তব্য। যদি জীবের সহিত পরমাত্মার অভেদ প্রতিপন্ন হয়, তাহাহইলে যেমন আপনাতে আপনার ভক্তি হয় না, সেইরূপ পরমাত্মাতেও ভক্তি হইতে পারে না। এইক্ষণ পরমাত্মাতে ভক্তি যুক্ত কি না, ইহাই সন্দেহ হইতেছে। অতএব বলিতেছেন,—ঈশ্বর ও জীব এই উভয়ের ভেদ পূর্ব্বেই প্রতিপাদিত হইয়াছে। পূর্ব্বে উক্ত হইয়াছে যে, জীব ঈশ্বরের প্রতিবিম্বস্বরূপ, যেমন এক সূর্য্য নানাস্থলে প্রতিবিম্বিত হইয়া নানারূপে প্রকাশ পাইয়া থাকেন, সেইরূপ পরমাত্মা নানাজীবে প্রতিবিম্বিত হয়েন। অতএব জীব ঈশ্বরের ভিন্নপ্রযুক্ত, তাহাতে ভক্তিযুক্ত হইতেছে ॥ ১৮ ॥

ভগবদ্ভক্তির নিমিত্ত সেই ভক্তিফল নিরূপণ করিতেছেন।—ভক্তি নিষ্ফল হইলে তাহার অকর্ত্তব্যত্বপ্রসঙ্গ হয়। কেহ কখনও নিষ্ফল কার্য্য

॥ ওঁ ॥ বৃদ্ধিহ্রাসভাক্ত্বমন্তর্ভাবাদুভয়সামঞ্জস্যাদেবম্ ॥ ওঁ ॥ ২০ ॥

---

সাদৃশ্যং সম্যগ্ বিভজ্যতে যমেবৈষ বৃণুতে তেন লভ্যস্তস্যৈষ আত্মা বিবৃণুতে তনুং স্বামিতি হি শ্রুতিঃ। সহত্বাবুদ্ধিভক্তিস্তু স্নেহপূর্ব্বাভিধীয়তে। তয়ৈব ব্যজ্যতে সম্যগ্ জীবরূপং সুখাত্মকমিতি পাদ্মে ॥ ১৯ ॥

তস্য চ ভক্তিজ্ঞানাদের্বৃদ্ধিহ্রাসভাক্ত্বং বিদ্যতে ব্রহ্মাদীনামুত্তমানাং ভক্তেষ্বেঽন্তর্ভাবাৎ। এবং ভক্ত্যাদিবিশেষাঙ্গীকারাদেবেশ্বরস্য ব্রহ্মাদীনন্যাং প্রতি

---

করিতে প্রবৃত্ত হয় না। প্রথমতঃ ভগবদ্ভক্তি কর্ত্তব্য কি না? ইহাই সন্দেহ হইতেছে। যদি বল, ভক্তি কর্ত্তব্য নহে, যেহেতু ভগবদ্ভক্তির কোন প্রয়োজন নাই। তথাপি যদি বল, ভগবানের অনুগ্রহই তাঁহার ভক্তির ফল, ইহাতে এই বলা যাইতে পারে যে, তাঁহার অনুগ্রহেরই বা প্রয়োজন কি? মোক্ষই তাঁহার অনুগ্রহের প্রয়োজন, তাহাও নহে। যেহেতু জীবের ভগবৎসাদৃশ্য নিত্যসিদ্ধ, অতএব জীবের মোক্ষও নিষ্প্রয়োজন হইতেছে। এইক্ষণ ভগবদ্ভক্তি নিষ্ফল হইল; সুতরাং নিষ্ফল ভক্তি অকর্ত্তব্য, অতএব তাঁহার মাহাত্ম্যবর্ণনও ব্যর্থ। এই আশঙ্কায় বলিতেছেন।—অবশ্য ভগবানের প্রতি ভক্তি করিবে। জীবের ভগবৎসাদৃশ্য নিত্যসিদ্ধ হইলেও যেমন জলব্যতিরেকে স্নেহসম্ভব হয় না, সেইরূপ ভক্তি না থাকিলে তাঁহার জ্ঞান হইতে পারে না। অতএব ভগবদ্ভক্তির অবশ্য কর্ত্তব্যতা জানা যায়; সুতরাং মাহাত্ম্যবর্ণনও যুক্ত হইতেছে ॥ ১৯ ॥

ভগবৎপ্রাপ্তিসাধন ভক্তির নিমিত্ত ভক্ত্যনুসারে ফলদান সমর্থন করিতেছেন।—ভক্তি অনুসারে ফলদান না হইলে তাহার কারণের অনুপপত্তি হয়। অতএব ভক্তি অনুসারে ফলদান নিরূপণ অবশ্য কর্ত্তব্য। এইক্ষণ সন্দেহ হইতেছে যে, ভক্তগণের মধ্যে সকলের ভক্তিই কি একপ্রকার? কিম্বা ভক্তির ন্যূনাধিক্য আছে? অতএব বলিতেছেন।—সকল ভক্তেরই ভক্তি একপ্রকার বলি, তাহাহইলে ভক্তিফল মুক্তির সাম্য হইতে পারে। তাহাতে ফলসাম্য হইলে সাধনাতিশয় ব্যর্থ হইয়া উঠে, অর্থাৎ যদি ভক্তিও তাহার ফল সমান হইল, তবে সমধিক সাধনের প্রয়োজন কি? অতএব ভক্তি বা

॥ ওঁ ॥ দর্শনাচ্চ ॥ ওঁ ॥ ২১ ॥

॥ ওঁ ॥ প্রকৃতৈতাবত্ত্বং হি প্রতিষেধতি ততো ব্রবীতি চ ভূয়ঃ ॥ ওঁ ॥ ২২ ॥

---

চ সামঞ্জস্যং ভবতি। সাধনস্যোত্তমত্বেন সাধ্যস্যোত্তমমাপ্নুয়ুঃ। ব্রহ্মাদয়ঃ ক্রমশৈশ্বর্য্যথানন্দশ্রুতৌ শ্রুতা। ইতি চ ব্রাহ্মে ॥ ২০ ॥

কুতঃ—অথাত আনন্দস্য মীমাংসা ভবতীত্যারভ্য ব্রহ্মপর্য্যন্তেষু সর্ব্বেষু পুনর্ব্বিশেষদর্শনাৎ। চশব্দাৎ স্মৃতিঃ—যথা ভক্তিবিশেষোঽত্র দৃশ্যতে পুরুষোত্তমে। তথা ভক্তিবিশেষোঽপি জ্ঞানিনাং লিঙ্গভেদন ইতি ॥ ২১ ॥

সৃষ্টিসংসারকর্ত্তৃত্বমেবাস্য ন পালকত্বং স্বতঃসিদ্ধেরিত্যত আহ। উক্ত সৃষ্টিসংহারকর্ত্তৃত্বমাত্রং প্রতিষিধ্য ততোঽধিকং ব্রবীতি। নৈতাবদেব

---

তাহার ফল একপ্রকার নহে, ইহাই প্রকৃত সিদ্ধান্ত। সাধক ও ভক্তির তারতম্য অনুসারে ফলেরও তারতম্য হয়। যেহেতু ব্রহ্মাদিও অন্যান্য ভক্তগণের ভক্তির ন্যূনাধিক্যবশতই ফলদাতা ভগবানের বৈষম্যাদি দোষাভাব জানা যায়। কিন্তু যদি ভক্তির সমতা থাকিলে ফলবৈষম্য হয়, তাহা হইলেই ঈশ্বরের বৈষম্যদোষ ঘটিতে পারে। ব্রহ্মপুরাণে লিখিত আছে যে, সাধনের উত্তমতা অনুসারেই ফলেরও উত্তমতা হইয়া থাকে। এই নিমিত্ত ব্রহ্মাদিক্রমে ফলের ইতরবিশেষ দেখা যায় ॥ ২০ ॥

কিরূপে ব্রহ্মাদির ফলতারতম্য হয়, তাহাই বলিতেছেন।—যেহেতু ব্রহ্ম পর্য্যন্ত সুখের তারতম্য দেখা যায়। অতএব ফলের তারতম্য হইয়া থাকে। স্মৃতিপ্রমাণে জানা যায় যে, পুরুষোত্তম বিষ্ণুতে যাহার যেরূপ ভক্তি দেখা যায়, তাহার সেইরূপ বিশেষ বিশেষ মুক্তিফল হইয়া থাকে। এই নিমিত্তই ভক্তি অনুসারে ফল হয়, ইহাই প্রতিপন্ন হইতেছে ॥ ২১ ॥

এইক্ষণ ব্রহ্মপ্রাপ্তিসাধন ভক্তির নিমিত্ত ঈশ্বরের বিশ্বপালকত্ব সমর্থন করিতেছেন।—ঈশ্বরের বিশ্বপালকত্ব গুণ না থাকিলে তাঁহার প্রতি নিরতিশয় ভক্তি হইতে পারে না। ঈশ্বর বিশ্বপালক কি না, এই সন্দেহ হইতেছে। পূর্ব্বে ঈশ্বরের সৃষ্টিসংহারকর্ত্তৃত্ব উক্ত হইয়াছে; সুতরাং ঈশ্বরের স্বতঃ

॥ ওঁ ॥ তদব্যক্তমাহ হি ॥ ওঁ ॥ ২৩ ॥

নাপরোঽস্তদস্তাভা সদ্যাবা পৃথিবী বিভর্ত্তীতি চশব্দাৎ স্মৃতিশ্চ। সৃষ্টিঞ্চ পালনঞ্চৈব সংহারং নিয়মং তথা। এক এব করোতীশঃ সর্ব্বস্য জগতো হরিরিতি ব্রহ্মাণ্ডে ॥ ২২ ॥

পরমাত্মা পরোক্ষ্যং চ তৎ প্রসাদাদেব ন জীবশক্ত্যেতি বক্তুমুচ্যতে অব্যক্তমেব তদ্‌ব্রহ্ম স্বতঃ। অরূপমক্ষরং ব্রহ্ম সদা ব্যক্তঞ্চ নিষ্কলম্। যজ্ জ্ঞাত্বা মুচ্যতে জন্তুরানন্দশ্চাক্ষয়ো ভবেদিতি কৌঠরব্য শ্রুতিঃ ॥ ২৩ ॥

সিদ্ধ বিশ্বপালন কর্ত্তৃত্ব নাই, ইহাই জানা যায় এবং তাঁহার পালন কর্ত্তৃত্বাভাবে ভক্তি হইতে পারে না; ইহা বলা যায় না। যেহেতু ঈশ্বরের পালনকর্ত্তৃত্ব আছে। শ্রুতি কেবল ঈশ্বরের সৃষ্টিসংহার কর্ত্তৃত্ব বলেন নাই। তাঁহার পালন-কর্ত্তৃত্বও শ্রুতিতে প্রতিপাদিত হইয়াছে। স্মৃতিতে লিখিত আছে যে, এক হরিই সমস্ত জগতের সৃষ্টি, সংহার ও পালন করিয়া নিয়ম সংস্থাপন করিয়াছেন। অতএব পালনাদিকর্ত্তৃত্বরূপ মহামহিমাশালী পরমেশ্বরে ভক্তি করা সর্ব্বতোভাবে কর্ত্তব্য বলিয়া বোধ হইতেছে ॥ ২২ ॥

এইক্ষণ ভগবানের অব্যক্তত্ব সমর্থন করিতেছেন।—তিনি ব্যক্ত থাকিলে তাঁহার প্রতি ভক্তিযোগ সম্ভবে না। প্রথমতঃ ভগবানের প্রতি ভক্তি কর্ত্তব্য কি না, ইহাই সন্দেহ হইতেছে। যদি বল, ভগবানের প্রতি ভক্তির প্রয়োজন কি? তাহাতে বক্তব্য এই যে, তাঁহার অপরোক্ষজ্ঞানই প্রয়োজন, তাহা নহে; যেহেতু ঈশ্বরের অপরোক্ষ অসম্ভব। যদি তাঁহার অপরোক্ষরূপে জ্ঞান না হয়, তাহাহইলে ঈশ্বরের ভক্তি করিব কেন? সুতরাং ভক্তির বৈয়র্থিহেতু মাহাত্ম্যবর্ণন ও নিষ্প্রয়োজন হইতেছে। অতএব বলিতেছেন, ঈশ্বর অব্যক্ত হইলেও তাঁহার প্রসাদেই ফললাভ হইতে পারে, পরমেশ্বরের অনুগ্রহ ব্যতিরেকে কেবল পুরুষপ্রযত্নে কোন কার্য্যই হইতে পারে না। তিনিই অব্যক্তরূপে সকল কার্য্য সাধনকরেন, ইহাই শ্রুতিতে কথিত হইয়াছে। কৌঠরব্যশ্রুতিতে লিখিত আছে যে, ব্রহ্ম অরূপ ও অক্ষর, তিনি অব্যক্ত ও নিষ্কল। তাঁহাকে জানিলেই জন্তুগণ মুক্ত হইতে

॥ ওঁ ॥ অপি সংরাধনে প্রত্যক্ষানুমানাভ্যাম্ ॥ ওঁ ॥ ২৪ ॥

॥ ওঁ ॥ প্রকাশাদিবচ্চাবৈশেষ্যম্ ॥ ওঁ ॥ ২৫ ॥

---

আরাধনেঽপ্যব্যক্তমেব জ্ঞানপ্রত্যক্ষেণেতরেষামিতিসূক্ষ্মত্বলিঙ্গাদনুমানেন। ন তমারাধয়িত্বাপি কশ্চিদ্ ব্যক্তীকরিষ্যতি। নিত্যোঽব্যক্তো যতো দেবঃ পরমাত্মা সনাতন ইতি চ ব্রহ্মবৈবর্ত্তে ॥ ২৪ ॥

নত্বব্যক্তরূপেণ তথৈব তিষ্ঠতি। ব্যক্তং কিঞ্চিদ্রূপং গৃহীত্বা দৃশ্যতে। যথাগ্ন্যাদয়স্তন্মাত্রা রূপেণ দৃশ্যা অপি স্থূলরূপেণ দৃশ্যন্ত এবমিতি চেন্ন অগ্ন্যাদিবৎ স্থূলসূক্ষ্মত্ববিশেষাভাবাৎ। নাসৌ সূক্ষ্মো ন স্থূলঃ পর এব স ভবিষ্যতি তস্মাদাহুঃ পরম ইতীতি মাণ্ডব্যশ্রুতেঃ স্থূলসূক্ষ্মবিশেষোত্র যঃ কশ্চিৎ পরমেশ্বরে। সর্ব্বত্রৈকপ্রকারোঽসৌ সর্ব্বরূপেষ্বজায়ত ইতি চ গারুড়ে। অব্যক্তব্যক্তভাবৌ চ ন ক্বচিৎ পরমেশ্বরে। সর্ব্বত্রাব্যক্তরূপোঽয়ং যত এব জনার্দ্দন ইতি কৌর্ম্মে ॥ ২৫ ॥

---

পারে এবং তাহাতেই আনন্দাদি ভোগ হইয়া থাকে। এইক্ষণ ব্রহ্ম অব্যক্ত ইহাই প্রতিপন্ন হইল ॥ ২৩ ॥

ভগবান্ অব্যক্ত হইলেও পুরুষপ্রযত্নসহকারে আরাধনদ্বারা ব্যক্ত হইতে পারেন, ইহা বলা যায় না, কারণ তাঁহার আরাধনা করিলেও তিনি অব্যক্তই থাকেন, কেবল তাঁহার জ্ঞানপ্রত্যক্ষই সাধারণের হইয়া থাকে। কেহ তাহাকে আরাধনা করিয়া ব্যক্ত করিতে পারে না। ব্রহ্মবৈবর্ত্তপুরাণে লিখিত আছে যে, যেহেতু পরমাত্মা সর্ব্বদা অব্যক্ত থাকেন, অতএবই তিনি সনাতন; এই নিমিত্ত পরমাত্মার অব্যক্তত্ব প্রমাণীকৃত হইল ॥ ২৪ ॥

যেমন অগ্নিপ্রভৃতি স্থূলরূপে ব্যক্ত এবং সূক্ষ্মরূপে অব্যক্ত হয়, ঈশ্বরেরও সেইরূপ ব্যক্তাব্যক্তভাব হয় না কেন? এই আশঙ্কায় বলিতেছেন।— ব্রহ্মের স্থূলসূক্ষ্মাদিভাব নাই, অতএব তাঁহার ব্যক্তাব্যক্তভাব সম্ভবিতে পারে না। মাণ্ডব্যশ্রুতিতে লিখিত আছে যে, "ব্রহ্ম স্থূল বা সূক্ষ্ম নহেন। এই নিমিত্ত তাঁহাকে পরম বলিয়া থাকে" গরুড়পুরাণে লিখিত আছে যে, পরমেশ্বরে স্থূলসূক্ষ্মাদি কোনরূপ বিশেষ নাই। তিনি সর্ব্বত্র একরূপে

॥ ওঁ ॥ প্রকাশশ্চ কর্ম্মণ্যভ্যাসাৎ ॥ ওঁ ॥ ২৬ ॥

॥ ওঁ ॥ অতোঽনন্তেন তথাহি লিঙ্গম্ ॥ ওঁ ॥ ২৭ ॥

---

তর্হি কিং যত্নেনেত্যত আহ বিষয়ভূতে তস্মিন্নেব শ্রবণাদ্যভাবাৎ প্রকাশশ্চ ভবতি। আত্মা বারে দ্রষ্টব্যঃ শ্রোতব্যো নিদিধ্যাসিতব্য ইতি শ্রুতেঃ ॥ ২৬ ॥

নিত্যাব্যক্তস্য কথং প্রকাশ ইত্যত উচ্যতে উভয়ত্র প্রমাণাভাবাৎ তৎ প্রাসাদাদেব প্রকাশো ভবতি। তস্যাভিধানাদ্ যোজনাত্তত্ত্বভাবাদ্ভূয়শ্চান্তে বিশ্বমায়ানিবৃত্তিরিতি লিঙ্গাৎ। যুজ্যতে গতস্যানন্তশক্তিত্বাৎ। নিত্যাব্যক্তোঽপি ভগবানীক্ষ্যতে নিজশক্তিতঃ। তমৃতে পরমাত্মানং কঃ পশ্যেতামৃতং প্রভুমিতি নারায়ণাধ্যাত্মে ॥ ২৭ ॥

---

বিদ্যমান আছেন। কূর্ম্মপুরাণে জানা যায় যে, পরমেশ্বরে কোনকালেও ব্যক্ত ও অব্যক্তভাব নাই, যেহেতু জনার্দ্দন সর্ব্বত্র একরূপী। অতএব অব্যক্তরূপী সকলের অধীশ্বর ব্রহ্মেতে অবশ্য ভক্তির কর্ত্তব্যতা জানিবে ॥ ২৫ ॥

যদি ব্রহ্ম সর্ব্বথাই অব্যক্ত হইলেন, তাহাহইলে তাঁহার ভক্তির প্রয়োজন কি? এই আশঙ্কায় বলিতেছেন।—ব্রহ্ম অব্যক্ত হইলেও তাঁহার ভক্তিতে প্রযত্ন বিফল নহে। ব্রহ্মের পরিজ্ঞানই ভক্তির ফল, ভক্তিপূর্ব্বক শ্রবণাদির অভ্যাস করিলেই ব্রহ্মবিজ্ঞান হইয়া থাকে। শ্রুতিতে লিখিত আছে যে, আত্মদর্শন, আত্মশ্রবণ ও আত্মাতে নিদিধ্যাসন করিবে। অতএব ঈশ্বরের ভক্তির নিমিত্ত যত্ন করা বিফল নহে ॥ ২৬ ॥

নিত্য অব্যক্ত আত্মার শ্রবণাদিদ্বারা কিরূপে পরিজ্ঞান হইতে পারে? এই আশঙ্কায় বলিতেছেন।—আত্মার পরিজ্ঞান বিষয়ে কোন প্রমাণ না থাকিলেও নিয়ত ধ্যান করিলে তাহার অনুগ্রহেই আত্মবিজ্ঞান হইতে পারে বিশেষতঃ তাঁহার ধ্যান করিলেই জগতের মায়া নিবৃত্তি হয়, এইরূপ লিঙ্গ দর্শন আছে। নারায়ণাধ্যাত্মবিদ্যাতে লিখিত আছে যে, নারায়ণ সর্ব্বদা অব্যক্ত হইলেও তাঁহার অচিন্ত্যশক্তিপ্রভাবে তাঁহাকে দর্শন করিতে পারে।

॥ ওঁ ॥ উভয়ব্যপদেশাত্ত্বহিকুণ্ডলবৎ ॥ ওঁ ॥ ২৮ ॥

॥ ওঁ ॥ প্রকাশাশ্রয়বদ্বা তেজস্ত্বাৎ ॥ ওঁ ॥ ২৯ ॥

---

স্বরূপেণানন্দাদিনা কথমানন্দত্বাদিরিত্যত্র উচ্যতে। আনন্দং ব্রহ্মণো বিদ্বান্। অথৈষ এব পরমাত্মানন্দ ইত্যুভয়ব্যপদেশাৎ অহিকুণ্ডলবদেব যুজ্যতে যথাহিকুণ্ডলী কুণ্ডলঞ্চ তুশব্দাৎ কেবলশ্রুতিগম্যত্বং প্রদর্শয়তি ॥ ২৮ ॥

যথাদিত্যস্য প্রকাশত্বং প্রকাশিত্বঞ্চ এবং বা দৃষ্টান্ত্যস্তেজোরূপত্বাদ্ ব্রহ্মণঃ ॥ ২৯ ॥

---

সেই পরমাত্মার অনুগ্রহ ব্যতিরেকে কেহ সেই পরব্রহ্মকে দর্শন করিতে পারে, অতএব সর্ব্বথা তাহাতে ভক্তি করা কর্ত্তব্য ॥ ২৭ ॥

ভগবদ্ভক্তির নিমিত্ত তাঁহার গুণিত্ব সমর্থন করা কর্ত্তব্য। কারণ তাঁহার গুণ না থাকিলে তাহাতে ভক্তি হইতে পারে না। প্রথমতঃ তাঁহার ভক্তি কর্ত্তব্য, কি অকর্ত্তব্য, ইহাই সন্দেহ হইতেছে।—পরমাত্মার গুণ না থাকিলে তাহাতে ভক্তির নিষ্প্রয়োজনতাপ্রযুক্ত মাহাত্ম্যবর্ণন বিফল এই আশঙ্কায় বলিতেছেন।—পরমাত্মার ভক্তি করা অবশ্য কর্ত্তব্য। যেহেতু শ্রুতিতে পরমাত্মা গুণাত্মক ও গুণী এই উভয়রূপে ব্যপদেশ আছে। যেমন কুণ্ডলাত্মক সর্প কুণ্ডলরূপে ব্যপদিষ্ট হয়, অর্থাৎ যেমন সর্পের কুণ্ডল বলিলে সর্পের সহিত কুণ্ডলের ভেদ অনুভব হয়, আর সর্পস্বরূপ কুণ্ডল বলিলে উভয়ের অভেদ প্রতীতি হয়। সেইরূপ আনন্দাদি গুণাত্মক ব্রহ্মকেও গুণী বলা যাইতে পারে। যদিও যিনি গুণস্বরূপ তিনি গুণবান্ নহেন, ইত্যাদি যুক্তির বিরোধভয়ে ব্রহ্মকে গুণবান্ না বল, তথাপি শ্রুতিবলেই ব্রহ্মের গুণ অনুমিত হইতেছে ॥ ২৮ ॥

এইক্ষণ অন্য দৃষ্টান্তদ্বারা ব্রহ্মের গুণবত্তা প্রমাণ করিতেছেন।—যেমন আদিত্য প্রকাশাত্মক হইলেও তাঁহাকে প্রকাশক বলা যায়, সেইরূপ পরমাত্মা আনন্দাদিগুণাত্মক হইলেও তাঁহাকে আনন্দাদি গুণবান্ বলা যাইতে পারে, অতএব ব্রহ্মের গুণিত্ব প্রতিপাদিত হইতেছে ॥ ২৯ ॥

॥ ওঁ ॥ পূর্ব্ববদ্ বা ॥ ওঁ ॥ ৩০ ॥

॥ ওঁ ॥ প্রতিষেধাচ্চ ॥ ওঁ ॥ ৩১ ॥

॥ ওঁ ॥ পরমতঃ সেতূন্মানসম্বন্ধভেদব্যপদেশেভ্যঃ ॥ ওঁ ॥ ৩২ ॥

---

যথৈকঃ কালঃ পূর্ব্ব ইত্যবচ্ছেদকোঽবচ্ছেদ্যশ্চ ভবতি অতিসূক্ষ্মত্বাপেক্ষৈব দৃষ্টান্তঃ স্থূলমতীনাং চ প্রদর্শনার্থং অহি কুণ্ডলদৃষ্টান্তঃ। প্রশাশবৎ কালবদ্বা যথাঙ্গে শয়নাদিকং। ব্রহ্মণশ্চৈবমুক্তানামানন্দোঽভিন্ন এবতু ইতি নারায়ণাধ্যাত্মেন আনন্দেন স্বভিন্নেন ব্যবহারঃ প্রকাশবৎ। কালবদ্বা যথা কালঃ স্বাবচ্ছেদেন তাং ব্রজেদিতি ব্রাহ্মে ॥ ৩০ ॥

একমেবাদ্বিতীয়ং নেহ নানাস্তি কিঞ্চনেতি ভেদস্য ॥ ৩১ ॥

নচানন্দাদিত্বাল্লোকানন্দাদিবৎ এব সেতুর্বিধৃতির্য এষ আনন্দঃ পরস্যৈষ

---

এইক্ষণ অন্য দৃষ্টান্তদ্বারা ঈশ্বরের গুণিত্ব প্রতিপাদন করিতেছেন।— যেমন কাল এক হইলেও পূর্ব্বকাল অপরকাল ইত্যাদিরূপে কালের বিশেষ ব্যবহার হয়, সেইরূপ গুণাত্মক ব্রহ্মেরও "ব্রহ্মগুণী" এইরূপ বিশেষণবিশেষ্যভাব যুক্ত হইতেছে। এই সকল দৃষ্টান্ত অতি-সূক্ষ্মবোধপ্রবোধ্যবিধায় স্থূলমতিদিগের প্রবোধনার্থ পূর্ব্বে অহিকুণ্ডলাদি দৃষ্টান্ত প্রদর্শিত হইয়াছে। নারায়ণাধ্যাত্মবিদ্যাতেও আদিত্য ও কালদৃষ্টান্ত প্রদর্শনদ্বারা ব্রহ্মের গুণিত্ব প্রমাণীকৃত হইয়াছে। বিশেষতঃ যেমন অবস্থা বিশেষরূপ শয়ন অঙ্গ হইতে অভিন্ন হইলেও অঙ্গের শয়ন এইরূপ ব্যবহার প্রসিদ্ধ আছে, সেইরূপ ব্রহ্মকে আনন্দাদি গুণবান্ বলা যাইতে পারে। ব্রহ্মপুরাণেও উক্তরূপ দৃষ্টান্তদ্বারা ব্রহ্মের গুণিত্ব প্রতিপাদিত হইয়াছে ॥ ৩০ ॥

"একমেবাদ্বিতীয়ং নেহনানাস্তি কিঞ্চন" ইত্যাদি শ্রুতিতেও ভেদ প্রতিষেধ উক্ত আছে। অতএব ব্রহ্মকেই গুণাত্মক ও গুণী বলিয়া জানিবে। এই নিমিত্ত গুণাধার হরিতে ভক্তির আবশ্যকতা প্রযুক্ত তাঁহার মাহাত্ম্যবর্ণ যুক্তিসিদ্ধ হইতেছে ॥ ৩১ ॥

এইক্ষণ ভগবৎপ্রাপ্তিসাধন ভক্তির নিমিত্ত ভগবদ্গুণের অলৌকিকত্ব প্রতিপাদন করিতেছেন। ঈশ্বরের গুণসকল লৌকিক হইলে সেই পরমে-

॥ ওঁ॥ সামান্যাত্তু ॥ ওঁ॥ ৩৩ ॥

---

নিত্যো মহিমা ব্রাহ্মণস্যেতি সেতুত্বম্ উচ্যতে যতো বাচো নিবর্ত্তন্ত ইত্যুন্মানত্বম্। এতস্যৈবানন্দস্যান্যানি ভূতানি মাত্রামুপজীবন্তীতি সম্বন্ধঃ। অন্যজ্জ্ঞানন্তু জীবানামন্যজ্‌জ্ঞানং পরস্য চ। নিত্যানন্দাব্যয়ং পূর্ণং পরং জ্ঞানং বিধীয়ত ইতি ভেদঃ। অতো লৌকিকত্বাৎ পরমেব ব্রহ্মানন্দাদিকম্ ॥ ৩২ ॥

দর্শনাদেব চান্যানন্দাদীনাম্। অদৃষ্টমব্যবহার্য্যং ব্যপদেশ্যঃ মুখ্যং জ্ঞান মোজো বলমিতি ব্রহ্মণঃ তস্মাদ্ ব্রহ্মেত্যাচক্ষতে ইতি কৌণ্ডিন্যশ্রুতিঃ ॥৩৩॥

---

-শ্বরে ভক্তি হইতে পারে না। প্রথমতঃ পরমেশ্বরের গুণসকল লৌকিক কি অলৌকিক? এই সন্দেহ হইতেছে। যদি বলি, ঈশ্বরের আনন্দাদি গুণ লৌকিক আনন্দাদির ন্যায়, তাহাহইলে ঈশ্বরের গুণাতিশর্য্যাভাবপ্রযুক্ত তাহাতে ভক্তি হইতে পারে না, এই আশঙ্কায় বলিতেছেন।— ঈশ্বরের আনন্দাদিগুণ লৌকিক আনন্দাদির ন্যায় নহে, তাহা লৌকিক আনন্দাদি হইতে অতিরিক্ত। যেহেতু লৌকিক আনন্দ অপূর্ণ এবং ব্রহ্মানন্দ পূর্ণ। এই নিমিত্তই লৌকিক আনন্দ হইতে ব্রহ্মানন্দের আতিশয্য জানা যায়। শাস্ত্রান্তরপ্রমাণে জানা যায় যে, জীবের জ্ঞান এক প্রকার এবং পরব্রহ্মের জ্ঞান অন্যপ্রকার, অর্থাৎ জীবাদির জ্ঞান অনিত্য এবং ব্রহ্মের জ্ঞান নিত্য ও পূর্ণ; সুতরাং লৌকিক জ্ঞান ও ব্রহ্মজ্ঞানের ভেদ প্রতিপাদিত হইতেছে। 'অতএব ব্রহ্মের গুণসকল অলৌকিক, ইহাই প্রতিপন্ন হইল ॥ ৩২ ॥

এইক্ষণ অন্যকারণ প্রদর্শন দ্বারা ব্রহ্মগুণের অলৌকিকত্ব প্রতিপাদন করিতেছেন।—যেহেতু লৌকিক গুণসকল মন ও বাক্যের গোচর, কিন্তু ব্রহ্মের সুখ, জ্ঞান, বল ইত্যাদি সমুদায়ই অদৃষ্ট ও অব্যবহার্য্য; সুতরাং ব্রহ্মগুণ ও লৌকিকগুণের বিলক্ষণ বিভিন্নতা জানা যায়। অতএব ব্রহ্মের গুণ লৌকিক নহে ॥ ৩৩ ॥

॥ ওঁ ॥ বুদ্ধ্যর্থঃ পাদবৎ ॥ ওঁ ॥ ৩৪ ॥

॥ ওঁ ॥ স্থানবিশেষাৎ প্রকাশাদিবৎ ॥ ওঁ ॥ ৩৫ ॥

---

অপ্রসিদ্ধস্তকথমানন্দ ইত্যাদি ব্যপদেশ ইত্যতো বক্তি জীবেশ্বরসম্বন্ধ-জ্ঞাপনার্থমপ্রসিদ্ধোঽপি পাদো যথা পাদশব্দেন ব্যপদিশ্যতে পাদোঽস্য বিশ্বা ভূতানীতি তথা। অলৌকিকোঽপি জ্ঞানাদিস্তচ্ছব্দাদেব ভণ্যতে। জ্ঞাপনার্থায় লোকস্য যথা রাজেব দেবরাড়িতি পাদ্মে ॥ ৩৪ ॥

পরানন্দমাত্রত্বং কথং ব্রহ্মাদ্যানন্দাদীনাং বিশেষ ইত্যত উচ্যতে যথা-দিত্যস্য দর্পণাদিস্থানবিশেষাৎ প্রতিবিম্ববিশেষঃ এবং মানুষাদেরপি। ব্রহ্মাদিগুণবৈশেষ্যাদানন্দঃ পরমস্য চ। প্রতিবিম্বত্বমায়াতি মধ্যোচ্চাদি-বিশেষত ইতি চ বারাহে ॥ ৩৫ ॥

---

যদি ঈশ্বরে আনন্দাদিগুণ অলৌকিক হইল, তবে শ্রুতিপুরাণাদিতে আনন্দাদি শব্দপ্রয়োগ কিরূপে হইতে পারে? এই আশঙ্কায় বলিতেছেন।—জীব ও ঈশ্বরের সম্বন্ধ বিজ্ঞানার্থ যেমন ঈশ্বরের পাদ অপ্রসিদ্ধ হইলেও "পাদোঽস্য বিশ্বা ভূতানি" ইত্যাদি শ্রুতিতে ঈশ্বরের পাদশব্দ প্রয়োগ হয়, সেইরূপ জীব ও ঈশ্বরের অংশাংশিত্বভাবজ্ঞাপনার্থ অলৌকিক ঈশ্বরানন্দের আনন্দশব্দে প্রয়োগ হইতে পারে। পদ্মপুরাণে লিখিত আছে যে, যেমন লোকজ্ঞাপনার্থ রাজাতে দেবরাজশব্দপ্রয়োগ হয়, সেইরূপ অলৌকিক ঈশ্বর জ্ঞানাদিও জ্ঞানাদিশব্দে কথিত হইয়া থাকে। অতএব অলৌকিক গুণসম্পন্ন হরিতে ভক্তি করা কর্ত্তব্য ॥ ৩৪ ॥

এইরূপ ভগবৎপ্রাপ্তিসাধন ভক্তির নিমিত্ত ব্রহ্মাদির আনন্দও ঈশ্বরা-নন্দের প্রতিবিম্ব, ইহাই প্রতিপাদন করিতেছেন।—নচেৎ পূর্ব্বোক্ত অলৌ-কিকত্বের অসম্ভবহেতু ঈশ্বরে ভক্তিযোগ হইতে পারে না। প্রথমতঃ ব্রহ্মাদির আনন্দ ভগবদানন্দের প্রতিবিম্ব কি না? ইহাই সন্দেহ হইতেছে। যদি ব্রহ্মাদির আনন্দ ভগবদানন্দের প্রতিবিম্ব না হয়, তাহাহইলে ব্রহ্মাদির আনন্দ ও ভগবদানন্দের কোন তারতম্য থাকে না; সুতরাং ভগবদ্ভক্তির অসম্ভব হয়, এই আশঙ্কায় বলিতেছেন।—ব্রহ্মাদির আনন্দও ঈশ্বরানন্দের

॥ ওঁ ॥ উপপত্তেশ্চ ॥ ওঁ ॥ ৩৬ ॥

॥ ওঁ ॥ তথান্যপ্রতিষেধাৎ ॥ ওঁ ॥ ৩৭ ॥

---

ঐশ্বর্য্যাৎ পরমাদ্বিষ্ণোর্ভক্ত্যাদীনামনাদিতঃ। ব্রহ্মাদীনাং সুপপন্না হ্যানন্দাদের্ব্বিচিত্রতেতি প্রাগ্বে ॥ ৩৬ ॥

ধ্যানকালে যচ্চিত্তৈর্দ্দৃশ্যতে তদেব ব্রহ্মরূপম্। অতঃ কথমব্যক্ততেত্যত আহ যথা জীবানন্দাদেরন্যদ্ ব্রহ্ম তথোপাসাকৃতাদপি। যন্মনসা ন মনুতে যেনাহুর্ম্মনো মতম্। তদেব ব্রহ্ম ত্বং বিদ্ধি নেদং যদিদমুপাসত ইতি প্রতিষেধাৎ। পশ্যন্তি পরমং ব্রহ্ম চিত্তে যৎপ্রতিবিম্বিতং ব্রহ্মৈব প্রতি-

---

প্রতিবিম্ব, ইহাই প্রকৃত সিদ্ধান্ত। যদি ব্রহ্মাদির আনন্দ ঈশ্বরনন্দের প্রতি বিম্ব স্বরূপ হইল, তাহাহইলে উভয়ানন্দের বৈচিত্র্য হয় কেন? ইহার কারণ এই যে, যেমন জলাদিতে অগ্ন্যাদির প্রতিবিম্ব পতিত হইলে স্থান বিশেষে সেই প্রতিবিম্বের বিশেষ হয়, অর্থাৎ সেই প্রতিবিম্বে অগ্ন্যাদির ন্যায় দাহিকা শক্তি থাকে না, সেইরূপ ভগবদানন্দ ও ব্রহ্মাদির আনন্দ এই উভয় আনন্দের বৈচিত্র্য হইয়া থাকে। বরাহপুরাণের বচনেও ইহাই প্রতিপন্ন হইয়াছে ॥ ৩৫ ॥

এইক্ষণ যুক্ত্যন্তর প্রদর্শনদ্বারা প্রতিবিম্বানন্দের বৈচিত্র্য প্রতিপাদন করিতেছে।—কেবল ব্রহ্মাদি স্থান ভেদেই যে, আনন্দের বৈচিত্র হয়, এমত নহে, ঐশ্বর্য্যবশতও প্রতিবিম্বভূত ভগবদানন্দের বৈচিত্র প্রমাণীকৃত হইতেছে। পদ্মপুরাণে লিখিত আছে যে, বিষ্ণুর পরম ঐশ্বর্য্য ও ভক্ত্যাদির অনাদিত্ব হেতু ব্রহ্মাদির আনন্দ হইতে ভগদানন্দের বৈচিত্র্য জানা যায়। অতএব অলৌকিক গুণশালী হরিতে ভক্তি করা অবশ্য কর্ত্তব্য ॥ ৩৬ ॥

ভগবৎপ্রাপ্তিসাধন ভক্তির নিমিত্ত পুনর্ব্বার ব্রহ্মের অব্যক্তত্ব সমর্থন করিতেছেন।—যেহেতু ব্রহ্ম ব্যক্ত হইলে তাহার ভক্তি বিফল হয়, অতএব তাঁহার অব্যক্তত্ব প্রতিপাদন আবশ্যক। এইক্ষণ ভগবান্ ব্যক্ত কি অব্যক্ত? এই সন্দেহ নিবারণার্থ বলিতেছেন।—যেহেতু ব্রহ্ম ধ্যানকালে কেবল চিত্তে প্রতীয়মান হয়েন, অতএব তিনি ব্যক্ত নহেন; সুতরাং যিনি ধ্যান-

॥ ওঁ ॥ অনেন সর্ব্বগতত্বমায়ামশব্দাদিভ্যঃ ॥ ওঁ ॥ ৩৮ ॥

---

বিম্বোঽয়ং যতস্তেষাং ফলপ্রদম্। তদুপাসনঞ্চ ভবতি প্রতিমোপাসনং যথা। দৃশ্যতে ত্বপরোক্ষেণ জ্ঞানেনৈব পরং পদম্। উপাসনাত্বপারোক্ষং গময়েত্তৎ প্রসাদত ইতি চ ব্রহ্মতর্কে ॥ ৩৭ ॥

দেশকালান্তরেঽন্যতোঽপি স্থষ্ট্যাদিক্রিয়া যুক্তেত্যাতো ব্রূতে। সর্ব্বদেশ-কালবস্ত্বাদিষ্বনেনৈব স্থষ্ট্যাদিকং প্রবর্ত্ততে। এষ সর্ব্ব মত এষ ঈশ্বর এষোঽচিন্ত্য এষ পরম ইতি ভাল্লবেয় শ্রুতিঃ। সর্ব্বমেতস্মাৎ সর্ব্বদা সর্ব্ববস্তুষু।

---

কালে প্রতীত হয়েন, তিনিই ব্রহ্ম। তাহাহইলে ধ্যান কর্ত্তার বহুত্ব প্রযুক্ত ব্রহ্মেরও বহুত্বাপত্তি হইতে পারে। এই আশঙ্কা হইতে পারে না, যেহেতু ব্রহ্মস্বরূপের ভেদ না থাকিলেও তাঁহার রূপের নানাত্বপ্রযুক্তই ধ্যানকালে প্রতিব্যক্তির চিত্তে ব্রহ্মপ্রতীতির উপপত্তি আছে। এইক্ষণ চিত্তপ্রতীতের ব্রহ্মত্ব সিদ্ধান্তিত হইলে তাঁহার অব্যক্তত্বাভাবহেতু ভগবদ্ভক্তি ব্যর্থ হয়, এই আশঙ্কায় বলিতেছেন।—ধ্যানকালে প্রতীতত্বহেতু ব্রহ্মের ব্যক্তত্ব স্বীকার করা যায় না। কারণ, ধ্যানকালে প্রতীতের ব্রহ্মত্ব নাই। যেমন জীবের আনন্দাদির অল্পতাহেতু তাহাহইতে ব্রহ্মানন্দ অতিরিক্ত, সেইরূপ উপাসনার বিষয় হইতে ব্রহ্মকে অতিরিক্ত জানিবে। যেহেতু, যিনি উপাসনার বিষয়, তিনি দোষী ও ব্রহ্ম নির্দ্দোষী, অতএব ব্রহ্ম ও উপাস্যের ঐক্য উপপন্ন হইতেছে না। বিশেষতঃ "যন্মনসা ন মনুতে" ইত্যাদি শ্রুতিপ্রমাণেই উপাস্যের ব্রহ্মত্ব প্রতিষিদ্ধ হইয়াছে। অতএব ধ্যানকালে প্রতীতপদার্থের ব্রহ্মত্বাভাবহেতু ব্রহ্মের অব্যক্তত্ব প্রতিপন্ন হইল; সুতরাং তাঁহাতে ভক্তির অবশ্য কর্ত্তব্যতা সিদ্ধ হইতেছে ॥ ৩৭ ॥

এইক্ষণ পরমাত্মার জগৎকর্ত্তৃত্ব প্রতিপাদন করিতেছেন।—তাঁহার জগৎ কর্ত্তৃত্ব না থাকিলে তাঁহাতে নিরতিশয় ভক্তিযোগ হইতে পারে না। সর্ব্বকালে ও সর্ব্বদেশে ঈশ্বরের কর্ত্তৃত্ব আছে কি না? এইরূপ সন্দেহ নিরাসার্থ বলিতেছেন, ভগবানই সর্ব্বদেশে ও সর্ব্বকালে সর্ব্ববস্তুর কর্ত্তা বলিয়া

॥ ওঁ ॥ ফলমত উপপত্তেঃ ॥ ওঁ ॥ ৩৯ ॥

॥ ওঁ ॥ শ্রুতত্বাচ্চ ॥ ওঁ ॥ ৪০ ॥

---

স্বরূপভূতয়া নিত্যশক্ত্যামায়াখ্যয়া যতঃ। অতো মায়াময়ং বিষ্ণুং প্রবদন্তি সনাতনমিতি চতুর্ব্বেদশিখায়াম্। আদিশব্দাদন্যত্র প্রমাণাভাবাচ্চ ॥ ৩৮ ॥

কর্ম্মাপেক্ষত্বাৎ ফলদানস্য তদেব দদাতীতি ন ভাব্যম্। কুতঃ অত এবে-শ্বরাৎ ফলং ভবতি ন হ্যচেতনস্য স্বতঃ প্রবৃত্তির্যুজ্যতে ॥ ৩৯ ॥

বিজ্ঞানমানন্দং ব্রহ্মরাতির্দ্দাতুঃ পরায়ণমিতি ॥ ৪০ ॥

---

প্রতিপন্ন হইতেছেন। ভাল্লবেয় শ্রুতিতে লিখিত আছে যে, ইনিই সর্ব্বগত, ইনিই ঈশ্বর, ইনিই পরম, ইনি অচিন্ত্য। "সর্ব্বমেতস্মাৎ" ইত্যাদি চতুর্ব্বেদ শিখার লিখিত প্রমাণেও ঈশ্বরের সর্ব্বদা সর্ব্ববস্তুর কর্ত্তৃত্ব প্রমাণী কৃত হইয়াছে। অতএব সর্ব্ব-জগজ্জন্মাদির অদ্বিতীয় কর্ত্তা হরিতে ভক্তিকরা সর্ব্বতোভাবে কর্ত্তব্য বলিয়া সিদ্ধ হইল ॥ ৩৮ ॥

এইক্ষণ ঈশ্বরের ফলদাতৃত্ব প্রতিপাদন করিতেছেন।—ঈশ্বরের ফলপ্রদত্বাদি ঐশ্বর্য্যযোগ না থাকিলে তাঁহাতে নিরতিশয় ভক্তি হইতে পারে না। প্রথমতঃ ঈশ্বর ফলপ্রদ কি না? এই সন্দেহ হইতেছে। যদি বল ঈশ্বর ফল প্রদান করেন না, কর্ম্মই ফলপ্রদান করিয়া থাকে। অন্যথা কর্ম্মের বৈয়র্থ্যাপত্তি হয়। সুতরাং কর্ম্মই ফলপ্রদান করে, এই আশঙ্কায় বলিতেছেন।—কর্ম্মের অচেতনত্বপ্রযুক্ত তাহার ফলপ্রদান সম্ভবে না। কদাচ অচেতন পদার্থ স্বাতন্ত্র্যরূপে প্রবৃত্ত হইতে পারে না। অতএব কর্ম্মের ফলপ্রদত্ব নাই, ঈশ্বরই ফলদান করেন ॥ ৩৯ ॥

ঈশ্বরের চেতনত্ব প্রযুক্ত তাঁহারই ফলপ্রদানের সম্ভাবনা আছে বটে, কিন্তু তিনি যে নিশ্চয় ফলপ্রদান করেন, তাহার প্রমাণ কি? এই আশঙ্কায় শ্রুতিপ্রমাণ প্রদর্শনপূর্ব্বক ঈশ্বরের ফলপ্রদান বিষয়ে নিশ্চয়তা দেখাইতেছেন। "বিজ্ঞানমানন্দং ব্রহ্মরতির্দ্দদাতি" ইত্যাদি শ্রুতিতে ব্রহ্মের ফলদাতৃত্বের নিশ্চয়তা প্রমাণীকৃত আছে ॥ ৪০ ॥

॥ ওঁ ॥ ধর্ম্মং জৈমিনিরত এব ॥ ওঁ ॥ ৪১ ॥

॥ ওঁ ॥ পূর্ব্বং তু বাদরায়ণো হেতুব্যপদেশাৎ ॥ ওঁ ॥ ৪২ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে তৃতীয়াধ্যায়স্য
দ্বিতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ২ ॥

---

যতঃ ফলং তদেব কর্ম্মেশ্বরান্তবতি। এষ হ্যেব সাধুকর্ম্ম কারয়তীতি শ্রুতেরিতি জৈমিনিঃ ॥ ৪১ ॥

পরন্তু কর্ম্মণশ্চোভয়োঃ ফলকারণত্বেঽপি ন কর্ম্ম পরপ্রবর্ত্তকং পর এব কর্ম্ম প্রবর্ত্তকঃ পুণ্যেন পুণ্যং লোকং নয়তি পাপেন পাপং লোকমিতি হেতু-ব্যপদেশাৎ দ্রব্যং কর্ম্ম চ কালশ্চেতি ॥ ৪২ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপূজ্যপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে
তৃতীয়াধ্যায়স্য দ্বিতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

তথাপি যদি বল কর্ম্মই ফলপ্রদ, ঈশ্বর ফল প্রদান করে না, এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন,—আচার্য্য প্রবর জৈমিনি বলিয়া থাকেন যে, যে কর্ম্মকে ফলপ্রদ স্বীকার কর, সেই কর্ম্মও ঈশ্বর হইতে উৎপন্ন হয়; সুতরাং ঈশ্বরেরই ফলপ্রদত্ব জানা যায়। শ্রুতিতে লিখিত আছে যে, ঈশ্বরই সাধুকর্ম্ম করাইয়া থাকেন। অতএব কর্ম্মফলদাতৃত্বহেতু তাঁহার মহামহাত্ম্য প্রকাশ পাইতেছে, এই নিমিত্ত সেই মহামহিমান্বিত ঈশ্বরে অচলা ভক্তি স্থাপন করিবে ॥ ৪১ ॥

যদিও ঈশ্বর ও কর্ম্ম উভয়ই ফলের করণ বটে, তথাপি কর্ম্ম ফলপ্রবর্ত্তক নহে, ঈশ্বরই ফলের প্রবর্ত্তক। যেহেতু "ঈশ্বর পুণ্যকর্ম্মদ্বারা পুণ্যলোকে এবং পাপকর্ম্মদ্বারা পাপলোকে জীব সকলকে নয়ন করেন" ইত্যাদিশ্রুতিতে

## তৃতীয়ঃ পাদঃ।

॥ ওঁ ॥ সর্ব্ববেদান্তপ্রত্যয়ং চোদনাদ্যবিশেষাৎ ॥ ওঁ ॥ ১ ॥

উপাসনাস্মিন্ পাদে উচ্যতে সর্ব্বপরিজ্ঞানং প্রথমত উচ্যতে অন্তো নির্ণয়ঃ। উভয়োরপি দৃষ্টোঽন্তস্ত্বনয়োস্তত্ত্বদর্শিভিরিতি বচনাৎ। সর্ব্ববেদনির্ণয়োৎপাদ্যং জ্ঞানং ব্রহ্ম। আত্মেত্যেবোপাসীতেত্যাদিবিধীনাং তদুক্তযুক্তীনাং চাবিশিষ্টত্বাৎ ॥ ১ ॥

ঈশ্বরই কর্ম্মপ্রবর্ত্তক বলিয়া প্রতিপন্ন হইতেছে। অতএব কর্ম্মফলপ্রদ ঈশ্বরে অবশ্য ভক্তিস্থাপন করিবে ॥ ৪২ ॥

ইতি তৃতীয় অধ্যায়ে দ্বিতীয় পাদ সমাপ্ত ॥ ১ ॥

এইপাদে উপাসনা কথিত হইতেছে।—ব্রহ্মজিজ্ঞাসাই উপাসনা, এই উপাসনা ভক্তিসাধ্য ও জ্ঞানের সাধন, অতএব ভক্তির পর ও জ্ঞানের পূর্ব্বে উপাসনা কর্ত্তব্য, সেই উপাসনা দ্বিবিধ, সমস্তশাস্ত্রাভ্যাসরূপা ও ধ্যানরূপা। শাস্ত্রাভ্যাসরূপা উপাসনাই ধ্যানের অঙ্গ, অতএব প্রথমতঃ তাহাই কথিত হইতেছে।—সমস্ত সচ্ছাস্ত্রের শ্রবণ মনদ্বারা অজ্ঞান ও সংশয় বিদূরিত হয়, তাহা হইলেই ধ্যানাধিকার হইয়া থাকে। এইক্ষণ এই সন্দেহ হইতেছে যে, শ্রবণমননদ্বারা এক একটি করিয়াই কি সর্ব্বশাখোক্ত ব্রহ্মকে জানিবে? অথবা স্বস্বশাখোক্ত ব্রহ্ম পরিজ্ঞাত হইবে? অতএব বলিতেছেন।—পৃথক্‌পৃথক্‌রূপে সর্ব্ব শাখাপ্রতিপাদ্য ব্রহ্মের উপাসনা করিবে। যেহেতু ব্রহ্ম সর্ব্ববেদপ্রতিপাদ্য, অতএব সব্ববেদের বিধি ও যুক্তি অনুসারে ব্রহ্মোপাসনা করিবে ॥ ১ ॥

॥ ওঁ ॥ ভেদান্নেতি চেন্নৈকস্যামপি ॥ ওঁ ॥ ২ ॥

॥ ওঁ ॥ স্বাধ্যায়স্য তথাত্বেন হি সমাচারেঽধিকা-
রাচ্চ ॥ ওঁ ॥ ৩ ॥

---

বিজ্ঞানমানন্দং ব্রহ্ম সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্মেত্যাদি প্রতিশাখমুক্তি-ভেদান্নৈকাধিকারিবিষয়াঃ। সর্ব্বশাখা ইতি চেৎ ন। একস্যামপি শাখায়া-মাত্মেত্যেবোপাসীত খং ব্রহ্মেত্যাদিভেদদর্শনাৎ ॥ ২ ॥

স্বাধ্যায়োঽধ্যেতব্য ইতি সামান্যবিধেঃ হিশব্দাদ্বেদঃ কৃৎস্নোঽধিগন্তব্যঃ সরহস্যো দ্বিজন্মনেতি স্মৃতিঃ সর্ব্বং বেদোক্তমার্গেণ কর্ম্ম কুর্ব্বীত নিত্যশঃ। আনন্দো হি ফলং যস্মাচ্ছাখাভেদো হ্যশক্তিতঃ। সর্ব্বকর্ম্মহ্যতোয়স্মাদশক্তাঃ সর্ব্বজন্তবঃ শাখাভেদং কর্ম্মভেদং ব্যাসস্তস্মাদচীক্লৃপৎ। ইতি সমাচারে সর্ব্বেষামধিকারাচ্চ ॥ ৩ ॥

---

পূর্ব্বে উক্ত হইয়াছে, পৃথক্‌পৃথক্‌রূপে সর্ব্বশাখোক্ত ব্রহ্মের উপাসনা করিবে, তাহা যুক্ত হইতেছে না। কারণ প্রত্যেক শাখাতেই ভেদ দেখা যায়, সর্ব্বশাখাতে এক বস্তু প্রতিপাদিত হয় নাই, কোন শাখাতে বিজ্ঞানও আনন্দ স্বরূপ বস্তু প্রতিপাদিত হইয়াছে, অপর কোন শাখাতে উক্ত আছে যে, ব্রহ্ম সত্য, জ্ঞানময় ও অনন্ত, ইত্যাদিরূপে নানাশাখাতে নানারূপ কথিত হইয়াছে। অতএব সর্ব্বশাখোক্ত ব্রহ্মের পার্থক্যহেতু স্বস্বশাখোক্ত ব্রহ্মকে জানিবে, ইহাই বলা যাইতে পারে; তাহা নহে। এক শাখাতে "আত্মে-ত্যেবোপাসীত কং ব্রহ্ম খং ব্রহ্ম" ইত্যাদিরূপে ভেদ দর্শন আছে। বাস্ত-বিক নানাশাখাতে নানা উক্তি থাকিলেও বস্তুর সাম্য আছে, সর্ব্বশাখাতেই একমাত্র ব্রহ্ম প্রতিপাদিত হইয়াছেন ॥ ২ ॥

এইক্ষণ হেত্বন্তর প্রদর্শনদ্বারা পূর্ব্বোক্ত অর্থ সমর্থন করিতেছেন।— একৈকরূপে সকলশাখাই অধ্যয়ন করিবে। যেহেতু সর্ব্বশাখাধ্যয়নে সর্ব্ব সাধারণেরই অধিকার আছে। শাখাপ্রতিপাদিত অর্থ পরিজ্ঞানই সেই শাখা অধ্যয়নের ফল। স্মৃতিতে লিখিত আছে যে, দ্বিজাতিরা শক্তিসত্ত্বে সমস্ত বেদ অধ্যয়ন করিবে। শাস্ত্রান্তরে উক্ত আছে যে, সমস্ত বেদোক্তমার্গানু-

॥ ওঁ ॥ সলিলবচ্চ তন্নিয়মঃ ॥ ওঁ ॥ ৪ ॥

॥ ওঁ ॥ দর্শয়তি চ ॥ ওঁ ॥ ৫ ॥

---

যথা সর্ব্বং সলিলং সমুদ্রং গচ্ছতি এবং সর্ব্বাণি বচনানি ব্রহ্মজ্ঞানার্থা-নীতি নিয়মঃ। আগ্নেয়ে চ যথা নদীনাং সলিলং শস্তে সাগরগং ভবেৎ। এবং সর্ব্বাণি বাক্যানি পুংশক্ত্যা ব্রহ্মবিত্তয় ইতি ॥ ৪ ॥

সর্ব্বৈশ্চ বেদৈঃ পরমো হি দেবো জিজ্ঞাস্যাসৌ নাল্পবেদৈঃ প্রসিদ্ধ্যেৎ। তস্মাদেনং সর্ব্ববেদানধীত্য বিচার্য্য চ জ্ঞাতুমিচ্ছেন্মুমুক্ষুরিতি চতুর্ব্বেদশিখা-য়াম্। সর্ব্বান্ বেদান্ সেতিহাসান্ সপুরাণান্ সযুক্তিকান্ সপঞ্চরাত্রান্ বিজ্ঞায় বিষ্ণুর্জ্ঞেয়ো ন চান্যথেতি ব্রহ্মতর্কে ॥ ৫ ॥

---

সারে সর্ব্বদা কার্য্য করিবে। তাহাতেই আনন্দফললাভ হইয়া থাকে। কেবল অশক্তিতেই শাখাভেদ করিয়া অধ্যয়ন করিবে। যেহেতু সর্ব্বজন্তুই কর্ম্মে অশক্ত, এই নিমিত্ত ব্যাসদেব শাখাভেদ ও কর্ম্ম ভেদ কল্পনা করিয়াছেন। অতএব জানা যায় যে, সর্ব্বশাখাতেই সকলের অধিকার আছে ॥ ৩ ॥

যদি সর্ব্বশাখোক্তপ্রকারে ধ্যানাধিকার উক্ত হইল, তাহাহইলে মন্দা-ধিকারিদিগের ধ্যান হইতে পারে না এই আশঙ্কায় বলিতেছেন।—যেমন সর্ব্বপ্রকার জলেরই একমাত্র আয়তন সমুদ্র, ইহাই নিয়ত আছে, সেইরূপ সর্ব্ববেদোক্ত প্রকারে ধ্যানেচ্ছুকদিগের একমাত্র ব্রহ্মই জ্ঞাতব্য। আগ্নেয়-পুরাণে লিখিত আছে যে, যেমন সর্ব্বনদীর জল সাগরে গমন করে, সেই-রূপ সর্ব্ব বাক্যই ব্রহ্মবিজ্ঞানের কারণ। অতএব জানা যায় যে, মন্দ-মতিরা স্বীয় শক্তি অনুসারে যে কোন শাখা অধ্যয়ন করুক না কেন, তাহা-তেই তাহাদিগের ধ্যানসিদ্ধি হইতে পারে ॥ ৪ ॥

সর্ব্ববেদাদি পর্য্যালোচনা করিয়া পরমাত্মার ধ্যান করিবে। চতুর্ব্বেদশি-খাতে লিখিত আছে যে, সর্ব্ববেদদ্বারাই পরমাত্মার জ্ঞান হইতে পারে, কেবল কোন কোন বেদশাখাতে তাহার জ্ঞান সাধিত হয় না। অতএব মুমুক্ষুগণ সর্ব্ববেদ অধ্যয়ন করিয়া বিচারপূর্ব্বক পরমাত্মাকে জানিতে যত্ন করিবে। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, সর্ব্ববেদ ও সকলপুরাণের যুক্তি ও

॥ ওঁ ॥ উপসংহারোঽর্থাভেদাদ্বিধিশেষবৎ সমানে চ ॥ ওঁ ॥ ৬ ॥

সর্ব্ববেদৈঃ সবো নোপাস্যোঽশক্যত্বাদিত্যত আহ। সর্ব্ববেদোক্তান্ গুণান্ দোষাভাবাংশ্চোপসংহৃত্যৈব পরমাত্মোপাস্যঃ। উপাস্য একঃ পরতঃ পরো যো বেদৈশ্চ সর্ব্বৈঃ সহচেতিহাসৈঃ। সপঞ্চরাত্রৈঃ সপুরাণৈশ্চ দেবঃ সর্ব্বৈর্গুণৈস্তত্র তত্র প্রতীতৈরিতি হি ভাল্লবেয়শ্রুতিঃ। আগ্নেয়ে চ— বিধিশেষাণি কর্ম্মাণি সর্ব্ববেদোদিতান্যপি। যথা কার্য্যাণি সর্ব্বৈশ্চ সর্ব্বাণ্যেবাবিশেষতঃ। এবং সর্ব্বগুণান্ সর্ব্বদোষাভাবাংশ্চ যত্নতঃ। যোজয়িত্বৈব ভগবানুপাস্যো নান্যথা ক্বচিদিতি সমানবিষয়েবোপসংহারঃ। ন তু সোঽরোদীদিত্যাদীনাং। গুণৈরেব স তূপাস্যো নৈব দোষৈঃ কথঞ্চন। গুণৈরপি ন তূপাস্যো যে পূর্ণত্ববিরোধিনঃ ইতি বৃহত্তন্ত্রে ॥ ৬ ॥

---

পঞ্চরাত্র প্রভৃতির মর্ম্ম পরিজ্ঞাত হইয়া বিষ্ণুকে জানিতে চেষ্টা করিবে। যেহেতু অন্য কোন রূপেই বিষ্ণু পরিজ্ঞাত হয়েন না ॥ ৫ ॥

যদিও যিনি সর্ব্ববেদপ্রতিপাদ্য, তাঁহার উপাসনা অশক্য, তথাপি যেহেতু সর্ব্ববেদপর্য্যালোচনা ব্যতিরেকে তাঁহার উপাসনা হইতে পারে না। অতএব বেদাদি পর্য্যালোচনাপূর্ব্বক পরমাত্মার গুণ ও দোষাভাব নিশ্চয় করিয়া তাঁহার উপাসনা করিতে হইবে। ভাল্লবেয় শ্রুতিতে লিখিত আছে যে, যিনি পরাৎপর পরমাত্মা সকল বেদ, সকল ইতিহাস, পঞ্চরাত্র ও সকল পুরাণে যে সকল গুণ নির্ণীত হইয়াছে, সেই সকল গুণানুসারে তাঁহার উপাসনা কর্ত্তব্য। অগ্নেয়পুরাণে লিখিত আছে যে, সর্ব্ববেদে যে সকল কার্য্য উক্ত আছে, সকলেরই অবিশেষরূপে সেই সকল কার্য্য কর্ত্তব্য। এইরূপ কার্য্যদ্বারা পরমাত্মার গুণ ও দোষাভাব নিরূপণ করিয়া যত্নপূর্ব্বক ভগবানের উপাসনা করিবে। অন্যথা তাঁহার উপাসনা হইতে পারে না। বৃহত্তন্ত্রপ্রমাণে জানা যায় যে, পরমাত্মার গুণপর্য্যালোচনাদ্বারা উপাসনা করিবে। দোষানুসন্ধানে উপাসনা হয় না। আর যাহারা ভগবানের

॥ ওঁ ॥ অন্যথাত্বং শব্দাদিতি চেন্নাবিশেষাৎ ॥ ওঁ ॥ ৭ ॥

॥ ওঁ ॥ নবা প্রকরণভেদাৎ পরোবরীয়স্ত্বাদিবৎ ॥ ওঁ ॥ ৮ ॥

---

আত্মেত্যেবোপাসীতেতি শব্দাদুপসংহারস্যান্যথাত্বমিতি চেন্ন। এতে গুণোপাস্যা ইতি বিশেষবচনাভাবাৎ। সর্ব্বৈর্গুণৈরেক এবেশিতাসাবুপা-সিতব্যো ন তু দোষৈঃ কদাচিদিতি বিশেষবচনাচ্চ আত্মেত্যেবেত্যব-ধারণমনাত্মনিবৃত্ত্যর্থম্ ॥ ৭ ॥

প্রকরণভেদান্নবোপসংহারঃ কার্য্যঃ। পরো বরীয়ঃ সত্ত্বাদিষু তাবতৈব হ্যুক্তম্ ॥ ৮ ॥

---

পূর্ণত্ববিরোধী, তাহারা গুণদ্বারা উপাসনা করে না। অতএব সর্ব্বথাই সর্ব্ববেদাদি পর্য্যালোচনা আবশ্যক হইতেছে ॥ ৬ ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, ব্রহ্মেতে সর্ব্ব গুণোপসংহার, অর্থাৎ সর্ব্বগুণের আরোপ করিবে। ইহা যুক্ত হইতেছে না, যেহেতু "আত্মেত্যেবোপাসীত" ইত্যাদি শ্রুতিতে গুণোপসংহারের ন্যায় গুণের অনুপসংহারও বিহিত হই-য়াছে। অতএব সর্ব্বগুণোপসংহারে বিহিতক্রিয়ালোপপ্রসঙ্গহেতু তাহার অকর্ত্তব্যত্ব প্রতীতি হইতেছে। ইহা বক্তব্য নহে, যেহেতু ব্রহ্মের এই সকল গুণই উপাস্য, এইরূপ বিশেষ বচন নাই; সুতরাং সর্ব্বগুণোপসংহারই কর্ত্তব্য হইতেছে। বিশেষতঃ "সর্ব্বৈর্গুণৈরেকএবেশিতাসাবুপাসিতব্যঃ" ইত্যাদি বিশেষবচনহেতু ব্রহ্মের সর্ব্বগুণোপসংহার করিবে, ইহাই প্রতিপন্ন হইল ॥ ৭ ॥

যদি বল, ব্রহ্মের সর্ব্বগুণের নিরূপণ কাহারও সাধ্যায়ত্ত নহে; সুতরাং কিরূপে সর্ব্বগুণোপসংহার হইতে পারে? এই আশঙ্কানিরাসার্থ বলিতে-ছেন।—ব্রহ্ম সর্ব্বগুণের আধার, এইরূপে তাঁহাতে সর্ব্বগুণ নিশ্চয় করিয়া উপাসনা করিবে। অতএব প্রত্যেক গুণের নিরূপণ অশক্য হইলেও ব্রহ্মের সর্ব্বগুণোপসংহার অপ্রসিদ্ধ নহে ॥ ৮ ॥

॥ ওঁ ॥ সংজ্ঞাতশ্চেত্তদুক্তমস্তি তু তদপি ॥ ওঁ ॥ ৯ ॥

॥ ওঁ ॥ ব্যাপ্তেশ্চ সমঞ্জসম্ ॥ ওঁ ॥ ১০ ॥

---

সর্ব্ববিদ্যা উক্তা সোঽহং নাম বিদেবাস্মি নাত্মবিদিতি বচনাৎ সর্ব্বস্ত ব্রহ্মনামত্বাত্তদুপসংহারঃ কার্য্যঃ। নামত্বাৎ সর্ব্ববিদ্যানাং গুণানামুপসংহৃতিঃ। কার্য্যে চ ব্রহ্মণি পরে নাত্র কার্য্যা বিচারণা। ইতি ব্রহ্মতর্কঃ ইতি চেৎ সত্যম্। উক্তোঽপ্যুপসংহারঃ তৎপ্রমাণমপ্যস্ত্যেব নাম বাত্র তা ব্রহ্মণঃ সর্ব্ববিদ্যাস্তস্মাদেকঃ সর্ব্বগুণৈর্ব্বিচিন্ত্য ইতি কৌণ্ডিন্যশ্রুতৌ ॥ ৯ ॥

যুজ্যতে চোপসংহারোঽনুপসংহারশ্চ যোগ্যতাবিশেষাৎ। গুণৈঃ সর্ব্বৈরুপাস্যোঽসৌ ব্রহ্মণা পরমেশ্বরঃ। অন্যৈর্যথাক্রমশ্চৈব মানুষৈঃ কৈশ্চিদেব তু ইতি ভবিষ্যৎ পর্ব্বণি ॥ ১০ ॥

---

পূর্ব্বসূত্রোক্তার্থ সপ্রমাণ করিতেছেন,—ব্রহ্মেতে সর্ব্ববেদোক্ত গুণোপসংহার অবশ্য কর্ত্তব্য। যেহেতু সর্ব্ববিদ্যাই ব্রহ্মনামে অভিহিত এবং ব্রহ্মের গুণাভিধায়ক ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ, অথর্ব্ববেদ, ইতিহাস ও পুরাণ এই সকল অধ্যয়ন করিয়াই নারদ আপনাকে সর্ব্ব বিদ্যাবিদ বলিয়া সোঽহং ইত্যাকার জ্ঞান করিয়াছেন। সর্ব্ববিদ্যাই ভগবানের নাম এবং বেদসকল তাঁহারই গুণকীর্ত্তন করে, এইনিমিত্তই ব্রহ্মের গুণোপসংহার কর্ত্তব্য। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, সর্ব্ববিদ্যাই ব্রহ্মের নাম, এই নিমিত্ত ব্রহ্মেতে গুণোপসংহার করিবে, ইহাতে কোন বিবেচনাই নাই। কৌণ্ডিন্যশ্রুতিতে "সর্ব্বগুণদ্বারা ব্রহ্মের চিন্তা করিবে" এইরূপ উক্ত আছে ॥ ৯ ॥

সাধকের যোগ্যতা বিশেষে ব্রহ্মের গুণোপসংহার ও অনুপসংহার উভয়েরই ব্যবস্থা জানিবে। ভবিষ্যৎপর্ব্বে লিখিত আছে যে, ব্রহ্মা সর্ব্বগুণদ্বারা পরমেশ্বরের উপাসনা করেন, কিন্তু অন্য কোন কোন মনুষ্য আপন শক্তি অনুসারে ব্রহ্মের গুণ পরিশীলনদ্বারা উপাসনা করিয়া থাকে। বাস্তবিক যাহার যেরূপ শক্তি, সেই ব্যক্তি সেই শক্তি অনুসারে ব্রহ্মের গুণ পর্য্যালোচনাদ্বারা উপাসনা করিবে ॥ ১০ ॥

॥ ওঁ ॥ সর্ব্বাভেদাদন্যত্রেমে ॥ ওঁ ॥ ১১ ॥

॥ ওঁ ॥ আনন্দাদয়ঃ প্রধানস্য ॥ ওঁ ॥ ১২ ॥

---

সর্ব্বগুণযুক্তত্বেনোপাসনাদন্যত্রৈব ফলে ব্রহ্মাদয়ো ভবন্তি। সম্পূর্ণোপাসনাদ্ ব্রহ্মা সম্পূর্ণানন্দনাম্ভবেৎ। ইতরে তু যথাযোগং সম্যগ্‌যুক্তো ভবন্তি হীতি পাদ্মে ॥ ১১ ॥

সর্ব্বেষাং মুমুক্ষূণাং কিয়ন্নিয়মেনোপাস্যমিত্যাহ। প্রধানফলস্য মোক্ষস্যার্থে আনন্দো জ্ঞানং সদাত্মেত্যুপাস্য এব। সচ্চিদানন্দ আত্মেতি ব্রহ্মোপাসাদিনিশ্চিতঃ। সর্ব্বেষাঞ্চ মুমুক্ষূণাং ফলসাম্যাদপক্ষিতেতি ব্রহ্মতর্কে ॥ ১২ ॥

---

যদিও পূর্ব্বে আপন শক্তি অনুসারে ব্রহ্মে গুণোপসংহার প্রমাণীকৃত হউক, তথাপি ব্রহ্মের বহুগুণোপসংহার কর্ত্তব্য। যেহেতু যাঁহারা বহুগুণোপসংহার করেন, তাহাদিগের ফলাধিক্য হইয়া থাকে। পদ্মপুরাণে লিখিত আছে যে, ব্রহ্মা পরমেশ্বরের সম্পূর্ণ গুণ পর্য্যালোচনা করিয়া তাঁহার উপাসনা করিয়াছিলেন, এই নিমিত্ত তিনি সম্পূর্ণ আনন্দভাগী হইয়াছেন। অপরাপরের যেরূপ ব্রহ্মের গুণ অনুশীলন করিয়াছে, তাহারা সেইরূপ আনন্দভাগী হইয়াছে। অতএব জানা যায় যে, যাহারা ব্রহ্মের বহুগুণোপসংহার কারণ, তাঁহারা বহুআনন্দভোগ করিতে পারেন ॥ ১১ ॥

ভগবদুপাসনার নিয়মবিজ্ঞাপন আবশ্যক, অতএব কি নিয়মে ব্রহ্মোপাসনা করিবে, তাহা নিরূপণ করিতেছেন।—ভগবদুপাসনার প্রধান ফল মোক্ষ, মুমুক্ষুরা সেই মোক্ষকামনা করিয়া আত্মা নিত্যানন্দময় ও সচ্চিদানন্দস্বরূপ এই জ্ঞানে উপাসনা করিবে। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, আত্মা সচ্চিদানন্দ এইরূপে ব্রহ্মোপাসনা নিশ্চিত আছে। সর্ব্ব মুমুক্ষুর ফলসাম্যপ্রযুক্ত মুমুক্ষুদিগের উপাসনাতে মোক্ষ ভিন্ন অন্য ফলাপেক্ষা নাই ॥ ১২ ॥

॥ ওঁ ॥ প্রিয়শিরস্ত্বাদ্যপ্রাপ্তিরুপচয়াপচয়ৌ হি ভেদে॥ ওঁ ॥ ১৩॥

॥ ওঁ ॥ ইতরে ত্বর্থসামান্যাৎ ॥ ওঁ ॥ ১৪ ॥

॥ ওঁ ॥ আধ্যানায় প্রয়োজনাভাবাৎ ॥ ওঁ ॥ ১৫ ॥

---

ফলভেদার্থমুপচয়াপচয়য়োর্ভাবান্ন সর্ব্বেষাং প্রিয়শিরস্ত্বাদিগুণোপাসা প্রাপ্তিঃ। নৈব সর্ব্বে গুণাঃ সর্ব্বৈরূপাস্যামুক্তিভেদতঃ। বিরিঞ্চস্যৈব যন্মুক্তানন্দস্য সুপূর্ণতেতি হি বারাহে ॥ ১৩ ॥

ইতরে গুণাঃ ফলসাম্যাপেক্ষয়োপসংহর্ত্তব্যাঃ ॥ ১৪ ॥

উপসংহারানুপসংহারপ্রমাণমাহ—আত্মধ্যানার্থং হি সর্ব্বে গুণা উচ্যন্তে প্রয়োজনান্তরাভাবাৎ। জ্ঞানার্থমথ ধ্যানার্থং গুণানাং সমুদীরণা। জ্ঞাতব্যাশ্চৈব ধ্যাতব্যা গুণাঃ সর্ব্বেঽপ্যতো হরেঃ। নান্যৎ প্রয়োজনং জ্ঞানাদ্ ধ্যানাৎ কর্ম্মকৃতেরপি। শ্রবণাচ্চাথ পাঠাদ্বা বিদ্যাভিঃ কিঞ্চিদিষ্যত ইতি

---

ভগবৎপ্রাপ্তিসাধন উপাসনাতে ভগবানের সর্ব্বগুণের মধ্যে প্রিয়শিরস্ত্বাদি গুণের নিরাস করিবে। যদিও তাঁহার শিরই প্রিয়, এইরূপ গুণ থাকুক, কিন্তু উপাসনাকালে ঐ গুণ পরিত্যাগ করিবে। বরাহপুরাণে লিখিত আছে যে, মুক্তিভেদহেতু সকলে ভগবানের সকল গুণের উপাসনা করিবে না, যেহেতু বিরিঞ্চির মুক্তানন্দের পূর্ণতা আছে ॥ ১৩ ॥

ঈশ্বরসাক্ষাৎকারের কারণস্বরূপ, উপাসনাতে দেবাদির বহু গুণোপসংহার কর্ত্তব্য। অন্যথা উপসংহারোক্তির অনুপপত্তি হয়, সকলে সর্ব্বগুণের উপাসনা করিবে কি না? এই সন্দেহে বলিতেছেন,—চতুর্ম্মুখেরই কেবল সর্ব্ব গুণদ্বারা উপাসনা কর্ত্তব্য, অন্য মুমুক্ষুরা ভগবানের চতুর্গুণ দ্বারা উপাসনা করিবে ॥ ১৪ ॥

ইতিপূর্ব্বে পরমাত্মজ্ঞানসাধন উপাসনাতে গুণোপসংহার ও অনুপসংহার উক্ত হইয়াছে, এইক্ষণ তাহার প্রমাণ প্রদর্শন করিতেছেন।—গুণোপসংহার কর্ত্তব্য কি না? এই সন্দেহে বলিতেছেন,—অবশ্যই গুণোপসংহার করিবে। কারণ সকলবিদ্যাই ভগবানের নাম এবং ভগবদ্গুণাভিধায়ক সেই গুণাভিধানই ধ্যান; সুতরাং ধ্যানার্থই গুণোপসংহারের কর্ত্তব্যতা জানা যাই-

॥ ওঁ ॥ আত্মশব্দাচ্চ ॥ ওঁ ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ আত্মগৃহীতিরিতরবদুত্তরাৎ ॥ ওঁ ॥ ১৭ ॥

---

পরমসংহিতায়াম্। গুণাঃ সর্ব্বেঽপি বেত্তব্যা ধ্যাতব্যাশ্চ ন সংশয়ঃ। নান্যৎ প্রয়োজনং মুখ্যং গুণানাং কথনে ভবেৎ। জ্ঞানধ্যানসমাযোগাদ্ গুণানাং সর্ব্বশঃফলং। মুখ্যং ভবেন্ন চান্যেন ফলং মুখ্যং কচিদ্ভবেদিতি বৃহত্তন্ত্রে ॥ ১৫ ॥.

আত্মেত্যেবোপাসীতেত্যনুপসংহারে প্রমাণম্ ॥ ১৬ ॥

ন চানন্দাদয়ঃ প্রধানস্যেত্যুক্তিবিরোধঃ। যতঃ সত্যং জ্ঞান মনন্তং ব্রহ্ম বিজ্ঞানমানন্দং ব্রহ্মেতিবদেবাত্মশব্দগৃহীতিঃ। অত্র হেত্বে সর্ব্ব একো ভব-

---

তেছে। পরমসংহিতায় লিখিত আছে যে, পরমাত্মার জ্ঞানার্থ, অথবা ধ্যানার্থ তাঁহার গুণনির্ণয় করিবে। যেহেতু সকলেই হরির গুণসকল পরিজ্ঞাত হয় ও তাহাদিগের ধ্যান করে। শ্রবণ, পাঠ ও বিদ্যাদ্বারা সেই গুণ জানিতে পারে। বৃহত্তন্ত্রপ্রমাণে জানা যায় যে, ব্রহ্মের গুণসকল জানিবে ও ধ্যান করিবে। ইহাই ব্রহ্মের গুণকথনের প্রধান প্রয়োজন, নতুবা গুণকথনের অন্য প্রয়োজন নাই। আর গুণসকলের জ্ঞান ও ধ্যানযোগেই মুখ্যফল হইয়া থাকে। তদ্ভিন্ন অন্য কোনরূপে ও কোনকালে কোন ফল হইতে পারে না; সুতরাং ব্রহ্মের গুণোপসংহার; অর্থাৎ গুণ নির্ণয় অবশ্য কর্ত্তব্য জানিবে ॥ ১৫ ॥

পূর্ব্বসূত্রে ব্রহ্মগুণোপসংহারের প্রমাণ প্রদর্শন করিয়া এইক্ষণ অনুপসংহার প্রমাণীকৃত করিতেছেন।—ব্রহ্মের কোন গুণ অনুসন্ধান না করিয়া পরমাত্মরূপে উপাসনা করিবে। তাহাতেই মোক্ষ ফল হইতে পারে; সুতরাং গুণোপসংহারের প্রয়োজন নাই ॥ ১৬ ॥

ভগবৎপরোক্ষজ্ঞানসাধন উপাসনাতে ব্রহ্মের নিরতিশয় আনন্দাদি গুণ সমর্থন কর্ত্তব্য। এইক্ষণ সর্ব্ব মুমুক্ষুদিগের আনন্দাদি গুণচতুষ্টয় উপাস্য কি? আত্মস্বরূপে উপাস্য? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—"আত্মেত্যেবোপসীত এই শ্রুতিবলে আত্মস্বরূপেই ব্রহ্মোপাসনা করিবে। যেহেতু

॥ ওঁ ॥ অন্বয়াদিতি চেৎ স্যাদবধারণাৎ ॥ ওঁ ॥ ১৮ ॥

॥ ওঁ ॥ কার্য্যাখ্যানাদপূর্ব্বম্ ॥ ওঁ ॥ ১৯ ॥

---

স্তীত্যুত্তরাৎ। আনন্দানুভবত্বাচ্চ নির্দ্দোষত্বাচ্চ ভণ্যতে। নিত্যত্বাচ্চ তথাত্মেতি বেদবাদিভিরীশ্বর ইতি বৃহত্তন্ত্রে ॥ ১৭ ॥

সর্ব্বগুণানামন্বয় আত্মশব্দে ভবতি। আত্মব্যাপ্তেরাত্মশব্দঃ পরমস্য প্রযুজ্যতে ইতি বচনাদিতি চেৎ সত্যং স্যাচ্চৈবং আত্মেত্যেবেত্যবধারণাৎ। অন্যথা সর্ব্বোপসংহারবচনবিরোধাঃ ॥ ১৮ ॥

অলৌকিকা স্তস্য গুণা হ্যুপাস্যাঃ অলৌকিকং মুক্তিকার্য্যং যতোঽস্যেতি কার্য্যাখ্যানাদন্যত্রাদৃষ্ট এব গুণা উপাস্যাঃ ॥ ১৯ ॥

---

ব্রহ্মের আনন্দাদি গুণসমূহের অনুসন্ধান না করিয়া কেবল আত্মস্বরূপে উপাসনাই সুখকর। বিশেষতঃ আনন্দাদি গুণচতুষ্টয় আত্মশব্দের অন্তর্গত, অতএব আত্মস্বরূপে উপাসনা করিলেই চতুর্গুণোপাসনা সিদ্ধি হয়; সুতরাং আনন্দাদিগুণোপাসনা নিষ্প্রয়োজন ॥ ১৭ ॥

ভগবদ্দর্শনার্থ সকলেরই আত্মশব্দোক্ত গুণোপাসনা কর্ত্তব্য। ইহাই বিবেচনা করিতেছেন। এইক্ষণ আত্মশব্দোক্ত গুণোপাসনা সকলের কর্ত্তব্য কি না? এই সন্দেহ নিবারণার্থ বলিতেছেন।—আত্মশব্দেই সকলগুণের অন্বয় হয়। আর পরব্রহ্মের আত্মশব্দই সর্ব্বব্যাপক; অতএব আত্মশব্দই সর্ব্বগুণ প্রতিপাদন করে। এক আত্মস্বরূপে উপাসনা করিলেই সর্ব্বগুণোপাসনা সিদ্ধ হয়; অতএব সকলেরই আত্মশব্দোক্ত গুণোপাসনা কর্ত্তব্য ইহাই প্রতিপন্ন হইল ॥ ১৮ ॥

ব্রহ্মদর্শনসাধন উপাসনাতে ব্রহ্মে অলৌকিক গুণোপাসনাই কর্ত্তব্য। অন্যথা অলৌকিকগুণের অসিদ্ধি হয়। এইক্ষণ ব্রহ্মের অলৌকিক গুণের উপাসনা করিবে, কিম্বা লৌকিক গুণের উপাসনা করিবে? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন,—ব্রহ্মের অলৌকিকগুণের উপাসনাই কর্ত্তব্য। যেহেতু ধ্যানদ্বারা মোক্ষফল হয় এবং সেই ধ্যানের ফলমোক্ষ অলৌকিক, বিশেষতঃ ফলানুসারেই ধ্যান হইয়া থাকে। অতএব জানা যায় যে, অলৌকিক

॥ ওঁ ॥ সমান এবঞ্চাভেদাৎ ॥ ওঁ ॥ ২০ ॥

॥ ওঁ ॥ সম্বন্ধাদেব মন্যত্রাপি ॥ ওঁ ॥ ২১ ॥

॥ ওঁ ॥ ন বা বিশেষাৎ ॥ ওঁ ॥ ২২ ॥

---

অপূর্ব্বত্বেঽপি সমানানামেবোপসংহারঃ । ন তু ত্রিবিক্রমত্বাদীনাং কাদাচিৎকানাং পৃথক্ত্বেন । নিত্যবিক্রান্ত্যাদিম্বনন্তর্ভাবাৎ ॥ ২০ ॥

পরমতো সম্বন্ধিত্বেন নিত্যত্বাৎ ত্রিবিক্রমত্বাদিবপ্যুপসংহার্য্যত্বং যুজ্যতে । গুণাস্ত্রৈবিক্রমাদ্যাশ্চ সংহর্ত্তব্যা ন সংশয়ঃ । বিরিঞ্চস্যৈব নান্যেষাং স হি সর্ব্বগুণাধিক ইতি বৃহত্তন্ত্রে ॥ ২১ ॥

ন বাত্মশব্দেন সর্ব্বগুণগৃহীতিঃ অধিকারিবিশেষাৎ ॥ ২২ ॥

---

মোক্ষফলের নিমিত্ত অলৌকিক-গুণধ্যানই কার্য্যকারী ; সুতরাং অলৌকিক গুণোপাসনাই প্রতিপন্ন হইল ॥ ১৯ ॥

ভগবদুপাসনা স্বীয় উপাসনানুসারে ফলপ্রদান করে, ইহাই প্রতিপাদন করিতেছেন ।—এইক্ষণ স্বীয় উপাসনাসদৃশ ফলপ্রদান করে কি না ? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন ।—ব্রহ্মোপাসনানুসারেই ফল হইয়া থাকে, যেহেতু ব্রহ্মাণী ও ব্রহ্মা ইহাদিগের উপাসনাতে ফলবৈষম্য দেখা যায় । ব্রহ্মার উপাসনা বাহুল্যেই তাঁহার ত্রিলোকগমনাদিশক্তি হইয়াছে ; কদাচ সেই শক্তি সাধারণের হয় না । অতএব জানা যায় যে, যাঁহার যেরূপ উপাসনা, তাঁহার সেইরূপ ফল হয় ॥ ২০ ॥

ব্রহ্মাণী ও ব্রহ্মা ইহাদিগের সমবিষমোপাসনা হইলেও ব্রহ্মার সর্ব্বদা ত্রিবিক্রমত্বাদি গুণোপসংহার নাই । কারণ ত্রিবিক্রমত্বাদি গুণোপসংহার অনিত্য, উহা ধ্যানকালে সম্ভবে না ; অতএব বলিতেছেন ।—সম্বন্ধবশতই নিত্য ত্রিবিক্রমাদি গুণোপসংহার যুক্ত হয় । বৃহত্তন্ত্রে লিখিত আছে যে, অবশ্য ত্রিবিক্রমাদি গুণোপসংহার করিবে, কিন্তু ইহা বিরিঞ্চিরই সম্ভব আছে, যেহেতু তাঁহারই সর্ব্বাধিক গুণ আছে ॥ ২১ ॥

এইক্ষণ আত্মশব্দোক্ত গুণোপাসনা সকলেরই কর্ত্তব্য, ইহা প্রতিপাদন করিতেছেন ।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, আত্মশব্দোক্ত গুণোপাসনা

॥ ওঁ ॥ দর্শয়তি চ ॥ ওঁ ॥ ২৩ ॥

॥ ওঁ ॥ সম্ভৃতিদ্যুব্যাপ্ত্যপি চাতঃ ॥ ওঁ ॥ ২৪ ॥

---

সর্ব্বান্ গুণানাত্মশব্দো ব্রবীতি ব্রহ্মাদীনামিতরেষাং ন চৈবেতি ভাল্লবেয়শ্রুতিঃ ॥ ২৩ ॥

সংভৃতিদ্যুব্যাপ্তৌ অপি দেবাদীনামুপসংহর্ত্তব্যে নান্যেষাং অতএব যোগ্যতাবিশেষাৎ দেবাদীনামুপাস্যাস্তু ভৃতিব্যাপ্ত্যাদয়ো গুণাঃ। আনন্দাদ্যাস্তু সর্ব্বেষাং অন্যথানর্থকৃদ্ভবেদিতি চ ব্রহ্মতর্কে ॥ ২৪ ॥

---

সকলের কর্ত্তব্য কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—সকলেরই আত্মশব্দোক্ত গুণোপাসনা কর্ত্তব্য, যেহেতু আত্মশব্দোক্ত গুণোপাসনা সকলের প্রতি সর্ব্বগুণাভিধায়ক হইয়াছে। পরন্তু অধিকারিভেদে গুণোপাসনার ন্যূনাধিক্য আছে ॥ ২২ ॥

এইক্ষণ শ্রুতিপ্রদর্শনপূর্ব্বক পূর্ব্বোক্ত অর্থ সমর্থন্ করিতেছেন।—ভাল্লবেয় শ্রুতিতে লিখিত আছে যে, আত্মশব্দ সকল গুণ বলিয়া থাকে, কিন্তু ব্রহ্মাদির পক্ষেই একদা সকল গুণ প্রকাশ হয় বটে, উহা সাধারণের পক্ষে নহে। অতএব সকলেরই স্বযোগ্য গুণোপাসনা আবশ্যক ॥ ২৩ ॥

আত্মদর্শনসাধন উপাসনাতে সংভৃতি প্রভৃতি ব্রহ্মগুণের উপাসনা নিরাস কর্ত্তব্য, অন্যথা চতুর্গুণোপাসনানিয়মের ভঙ্গ হয়। ঈশ্বর সকল পৃথিবী ভরণ করেন, এই নিমিত্ত তাঁহার সংভৃতি গুণ আছে। উক্ত গুণ মুমুক্ষুদিগের উপাস্য কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—সংভৃতি প্রভৃতি গুণ সকলের উপাস্য নহে। কেবল দেবতাদিগেরই উক্ত গুণোপাসনাতে যোগ্যতা আছে। সাধারণের তাহা নাই। যোগ্যতাই উপাসনার নিয়মপ্রয়োজন, অর্থাৎ যাহার যেরূপ যোগ্যতা আছে, সে তদনুসারে উপাসনা করিবে। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, সংভৃতি ব্যক্তিপ্রভৃতি গুণ দেবগণেরই উপাস্য। অন্যান্যেরা ব্রহ্মের আনন্দাদি গুণোপাসনা করিবে। অন্যথা অনর্থ সংঘটন হইয়া উঠে। অতএব সকলের সংভৃতি প্রভৃতি গুণোপাসনার অকর্ত্তব্যতাহেতু নিয়ম ভঙ্গ নাই ॥ ২৪ ॥

॥ ওঁ ॥ পুরুষবিদ্যায়ামিব চেতরেষামনাম্নানাৎ ॥ ওঁ ॥ ২৫ ॥

॥ ওঁ ॥ বেধাদ্যর্থভেদাৎ ॥ ওঁ ॥ ২৬ ॥

---

যস্যাং বিদ্যায়াং মহাগুণা উচ্যন্তে সোত্তমানাং ইতরাস্ত্বেষামিতি চেৎ ন পূরুষসূক্তোক্তবিদ্যায়ামপি কেষাঞ্চিদ্‌গুণানামনাম্নানাৎ সর্ব্বতঃ পৌরুষে সূক্তে গুণা বিষ্ণোরুদাহৃতাঃ। তত্রাপি নৈব সর্ব্বেঽপি তস্মাৎ কার্য্যোপসংহৃতিরিতি ব্রহ্মতর্কে ॥ ২৫ ॥

ভিন্ধি ন বিদ্ধি ঋগীহীতি ফলভেদেন সর্ব্বশঃ যত্যাদীনাং তেম্বযোগাৎ নাধিকারৈকতা ভবেৎ। অযোগ্যোপাসনাদীযুরনর্থং বার্থনাশনমিতি বৃহত্তন্ত্রে ॥ ২৬ ॥

---

ঈশ্বরদর্শনসাধন উপাসনাতে সার্ব্বত্রিক গুণোপসংহারের কর্ত্তব্যতা সমর্থন করিতেছেন।—অন্যথা সর্ব্বজ্ঞানের বৈয়র্থ্য প্রসঙ্গ হয়। প্রথমতঃ সার্ব্বত্রিক গুণোপসংহার কর্ত্তব্য কি না? এই আশঙ্কানিরাসার্থ বলিতেছেন।—যদি বল, যে বিদ্যাতে মহাগুণ কথিত হয়, তাহাই উত্তমাধিকারীদিগের উপাস্য, উহা অন্যের নহে, অর্থাৎ যাহারা বহুগুণোপাসনার যোগ্য, তাহারা বহুগুণাভিধায়ক, উপাসনা করিবে, আর যাহারা অল্প গুণোপাসনার যোগ্য, তাহারা অল্পগুণাভিধায়ক বিদ্যোপাসনা করিবে। তাহা নহে, যেহেতু পুরুষ সূক্তবিদ্যাতে কোন গুণের অনুক্তি নাই। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, পুরুষসূক্তে সর্ব্বত্রই বিষ্ণুর গুণ কথিত হইয়াছে, তথাপি তাহাতে বিষ্ণুর সকল গুণ উক্ত হইতে পারে নাই। অতএব সকলেরই যথাযোগ্য বিষ্ণুর গুণোপসংহার কর্ত্তব্য ॥ ২৫ ॥

ঈশ্বরসাক্ষাৎকারসাধন উপাসনাতে ভেদনাদিগুণোপসংহার করিবে না। ভেদনাদি গুণ সকলের উপাস্য কি না? এই সন্দেহনিরাসার্থ বলিতেছেন।—ভেদনাদি গুণোপাসনাতে হিংসাপাত হয়; সুতরাং তাহাতে অনিষ্টসাধন হইতে পারে, অর্থাৎ ঈশ্বরের ভেদনাদি গুণসত্বেও তাহার উপাসনা করিবে না। উক্ত উপাসনাতে "ভেদকর হিংসাকর" ইত্যাদিরূপ জ্ঞান হইয়া হিংসাবৃত্তির প্রাবল্য হইয়া উঠে, তাহাতে কেবল পাপসঞ্চয় হইতে

॥ ওঁ ॥ হানৌ তূপায়নশব্দশেষত্বাৎ কুশাচ্ছন্দঃস্তুত্যুপগান-বত্তদুক্তম্ ॥ ওঁ ॥ ২৭ ॥

---

মুক্তস্যোপাসনা কর্ত্তব্যা ন বেতি অতো ব্রবীতি—নিয়তস্বাধ্যায়ানন্তরং স্বেচ্ছয়া কুশাগ্রহণস্তুত্যুপগানবদেব মোক্ষে উপাসনাদিঃব্রহ্মবিদাপ্নোতি পরমিতি মোক্ষবাক্যশেষত্বাদিতরেষাং তচ্চোক্তম্। এতৎ সাম গায়ন্নাস্তে ইত্যাদি ব্রহ্মতর্কে চ। মুক্তা অপি হি কুর্ব্বন্তি স্বেচ্ছয়োপাসনং হরেঃ। নিয়মানন্তরং বিপ্রাঃ কুশাগ্রৈরপ্যধীয়ত ইতি। কৃষ্ণো মুক্তৈরিজ্যতে বীতমোহৈরিতি চ ভারতে ॥ ২৭ ॥

---

থাকে। বৃহত্তন্ত্রে লিখিত আছে যে, ভেদনাদি হিংসাকার্য্যে যতিদিগের অযোগ্যতাহেতু তাহাতে যতিদিগের অধিকার নাই। অতএব ভেদনাদিগুণে সকলের উপাস্যত্বাভাবহেতু অবিহিত নিয়মপ্রসঙ্গ হয় না ॥ ২৬ ॥

মুক্তপুরুষেরও ব্রহ্মোপাসনা কর্ত্তব্য, ইহাই প্রতিপাদন করিতেছেন।—মুক্তপুরুষের ব্রহ্মোপাসনা কর্ত্তব্য কি না? এই আশঙ্কা হইতেছে।—মুক্তব্যক্তি ব্রহ্মোপসনা করিবে ও করিবে না, এই উভয়ই অসঙ্গত। কারণ, উভয়পক্ষেই ফলপ্রাপ্তিপ্রসঙ্গ হয়, তাহাহইলে মুক্তের অপূর্ণত্বাপত্তি হইয়া উঠে। বিশেষতঃ যদি বল, উপাসনা করিবে, তাহাহইলে মুক্তপুরুষ বিধির অধীন হইলেন; সুতরাং তাঁহার সংসার সমান ধর্ম্মাপত্তি হয়। উপাসনা করিবে না, ইহা স্বীকার করিলে অবিহিতত্বপ্রযুক্তকরণের অনুপপত্তি হইতে পারে। প্রকৃতপক্ষে মুক্তের উপাসনা কর্ত্তব্য। তাহাতে বিধিবদ্ধহেতু সংসার সমানধর্ম্মাপত্তি হইতে পারে না। কারণ মুক্তের কোন বিধির অধীন না হইয়া আপন ইচ্ছানুসারে উপাসনা করিতে পারে। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, মুক্তপুরুষেরাও স্বেচ্ছানুসারে হরির উপাসনা করিবে। ভারতে লিখিত আছে যে, মুক্ত ব্যক্তিরা বীতরাগ হইয়াও কৃষ্ণের অর্চ্চনা করিয়া থাকেন। অতএব মুক্তেরাও অবশ্য ব্রহ্মোপাসনা করিবে ॥ ২৭ ॥

॥ ওঁ ॥ সাম্পরায়েতর্ত্তব্যাভাবাৎ তথা হ্যন্যে ॥ ওঁ॥ ২৮ ॥

॥ ওঁ ॥ ছন্দত উভয়াবিরোধাৎ ॥ ওঁ ॥ ২৯ ॥

---

স্বেচ্ছয়ৈবেত্যঙ্গীকর্ত্তব্যং মুক্তস্য তর্ত্তব্যতীর্ণত্বাৎ তীর্ণা হি তদা সর্ব্বান্ শোকান্ হৃদয়স্য ভবতীতি হ্যন্যে পঠন্তি। বায়ুপ্রোক্তে চ—স্থিতপ্রজ্ঞত্বমাপ্তা যে জ্ঞানেন পরমাত্মনঃ। ব্রহ্মলোকং গতাঃ সর্ব্বে ব্রহ্মণা চ পরঙ্গতাঃ তীর্ণ-তর্ত্তব্যভাগাশ্চ স্বেচ্ছয়োপাসতে পরমিতি ॥ ২৮ ॥

কর্ম্মাপি কুর্ব্বন্তি ন বেত্যাহ স্বেচ্ছয়া কুর্ব্বন্তি ন বা বন্ধপ্রত্যবায়য়োর-ভাবাৎ ॥ ২৯ ॥

---

মোক্ষই উপাসনার ফল, মুক্তপুরুষের তাহা সম্ভব নাই, তবে কি অনিষ্ট নিবারণার্থ মুক্ত ব্যক্তিরা উপসনা করিবে? এই আশঙ্কানিবারণার্থ বলি-তেছেন।—স্বেচ্ছানুসারেই মুক্তেরা উপাসনা করিয়া থাকে, তাহাদিগের কোন অনিষ্টের সম্ভব নাই, যেহেতু মুক্তপুরুষেরা ভবসাগর হইতে উত্তীর্ণ হইয়াছে। সংসারী ব্যক্তিদিগেরই অনিষ্টাপাত ভয় হইয়া থাকে। বায়ু-বচনে জানা যায় যে,—যাঁহারা পরমাত্মজ্ঞান লাভ করিয়া স্থিরপ্রজ্ঞ হইয়া-ছেন, তাঁহারা ব্রহ্মলোকে গমন করিয়া ব্রহ্মত্ব পাইয়া থাকেন এবং সেই ব্রহ্মভাবাপন্ন ব্যক্তিদিগের পরিত্রাণের ভয় নাই, তথাপি তাঁহারা আপন ইচ্ছায় ব্রহ্মোপাসনা করিয়া থাকেন ॥ ২৮ ॥

মুক্ত ব্যক্তিদিগের ভগবদুপাসনাদি কার্য্যে কোন নিয়ম নাই। ইহাই সমর্থন করিতেছেন।—মুক্তেরা নিয়মপূর্ব্বক কর্ম্ম করিবে, কিম্বা তাহাদিগের কোন নিয়ম নাই? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—মুক্ত পুরুষেরা কোন নিয়মের অধীন হইয়া কর্ম্ম করিবে না, তাহাদিগের কর্ম্মকরণশক্তি-সত্ত্বেও স্বেচ্ছানুসারে কখন কর্ম্ম করেন, কখন কর্ম্ম করেন না। যেহেতু মুক্ত-দিগের অবশ্য কর্ম্মকরণে কোন বিধি নাই এবং না করিলেও তাহাদিগের প্রত্যবায় হয় না; সুতরাং মুক্তেরা নিয়মের অধীন নহে ॥ ২৯ ॥

॥ ওঁ ॥ গতেরর্থবত্ত্বমুভয়থান্যথা হি বিরোধঃ ॥ ওঁ ॥ ৩০ ॥

॥ ওঁ ॥ উপপন্নস্তল্লক্ষণার্থোপলব্ধের্লোকবৎ ॥ ওঁ ॥ ৩১ ॥

---

বন্ধপ্রত্যবায়াভাবে হি মোক্ষস্যার্থবত্ত্বম্। অন্যথা মোক্ষত্বমেব ন স্যাৎ কদাচিৎ কর্ম্ম কুর্ব্বন্তি কদাচিন্নৈব কুর্ব্বতে। নিত্যজ্ঞানস্বরূপত্বান্নিত্যং ধ্যায়ন্তি কেশবম্। তীর্ণতর্ত্তব্যভাগা যে প্রাপ্তানন্দাঃ পরাত্মনঃ। প্রত্যবায়স্য বন্ধস্যাপ্যভাবাৎ স্বেচ্ছয়া ভবেদিতি ব্রহ্মাণ্ডে ॥ ৩০ ॥

উপপন্নশ্চৈবংভাবঃ প্রাপ্তত্বাল্লক্ষণফলস্য যথা লোকে নিধ্যর্থত্বেন বিষ্ণুক্রমণাদিকং কৃত্বা সমাপ্তকর্ম্মেচ্ছয়া করোতি ন করোতি চ ॥ ৩১ ॥

---

কি কারণে মুক্তদিগের বিধিবদ্ধত্বাভাব ও প্রত্যবায় নাই? যাহাতে তাঁহারা নিয়মের অনধীন হইতে পারেন না। এই আশঙ্কায় বলিতেছেন,—বিধিবদ্ধতা ও প্রত্যয়বায়াভাবই মুক্তদিগের পুরুষার্থতা। যদি মুক্তেরা কোনরূপ বিধির অধীন হইতেন, কিম্বা তাঁহাদিগের প্রত্যবায়ভয় থাকিত, তাহাহইলে মুক্তেরা সংসারীর সমানধর্ম্মী হইলেন; সুতরাং তাঁহাদিগের মোক্ষ অসিদ্ধ হইয়া উঠে। তথাপি যদি বলি, মুক্তেরা অন্য কোন বিধির অধীন না হইলেও উপাসনাতে নিয়ম আছে, তাহা নহে, যেহেতু ব্রহ্মাণ্ড-পুরাণে লিখিত আছে যে, মুক্তপুরুষেরা কোন সময়ে কর্ম্ম করেন এবং কোন সময়ে কর্ম্ম করেন না। তাঁহারা নিত্য জ্ঞানস্বরূপবিধায় সর্ব্বদা কেশবকে চিন্তা করিয়া থাকেন এবং সংসার হইতে উত্তীর্ণ হইয়া পরমাত্মার আনন্দ ভোগ করেন; সুতরাং তাঁহাদিগের সংসারবন্ধন ও প্রত্যবায়ভয় নাই বলিয়াই মুক্তেরা স্বেচ্ছানুসারে উপাসনা করেন ॥ ৩০ ॥

কর্ম্মের অনিত্যতা সম্ভাবনাতেই মুক্তপুরুষদিগের বিদ্যাদির অভাব জানা যায়; উপাদানের নিমিত্ত বিদ্যাদ্যভাব হয় না। তাহাহইলে ঈশ্বরের কর্ম্মে ব্যভিচার হয়। আর বিদ্যাদ্যভাবের উপপাদকাভাবহেতু বিদ্যাদ্যভাব উপপন্ন হইতেছে না। এই আশঙ্কায় বলিতেছেন।—কদাচিৎ কর্ম্ম করিবে, কখন বা করিবে না, এইভাব মুক্তপুরুষের উপপন্ন আছে, যেহেতু পরম্পরারূপে মোক্ষই কর্ম্মফলরূপে প্রাপ্ত হয়। ইহাতে ইহাই প্রতিপন্ন হইতেছে যে,

॥ ওঁ ॥ অনিয়মঃ সর্ব্বাসামবিরোধঃ শব্দানুমানাভ্যাম্ ॥ ওঁ ॥ ৩২ ॥

॥ ওঁ ॥ যাবদধিকারমবস্থিতিরাধিকারিকাণাম্ ॥ ওঁ ॥ ৩৩ ॥

---

প্রাপ্তজ্ঞানানামপি কেষাঞ্চিন্মুক্তিপ্রাপ্তিঃ কেষাঞ্চিন্ন যথোপসংহারনিয়ম ইতি ন মন্তব্যম্। সর্ব্বে গুণা ব্রহ্মণৈব হ্যপাস্যা নান্যৈর্দ্দেবৈঃ কিমু সর্ব্বৈর্ম্মনুষ্যৈরিত্যুপসংহারবিরোধাদন্যত্রাবিরোধাৎ। ন হি কশ্চিদ্ ব্রহ্মবিৎ স্মৃতিমনুভবতি মুক্তো হ্যেষ ভবতি তস্মাদাহুঃ স্মৃতির্হেতীতি কৌণ্ডিন্যশ্রুতেশ্চ যথা কেষাঞ্চিন্মোক্ষ এবমন্যেষামিত্যনুমানাচ্চ ॥ ৩২ ॥

যথা যথাধিকারো বিশিষ্যতে এবমুক্তা বানন্দো বিশিষ্যতে। মনুষ্যেভ্যো গন্ধর্ব্বাণাং গন্ধর্ব্বেভ্যঃ ঋষীণামৃষিভ্যো দেবানাং দেবেভ্যঃ ইন্দ্রস্য ইন্দ্রাৎ রুদ্রস্য রুদ্রাৎ ব্রহ্মণ এষ হ্যেব শতানন্দ ইতি চতুর্থবেদশিখায়াম্। অধ্যাত্মে

---

মুক্তপুরুষেরা কর্ম্মনিয়মের বাধ্য হয় না। অতএব কর্ম্মনিয়মাভাবেও সংসারেতে আধিক্যরূপে উপাসনা করিবে ॥ ৩১ ॥

ভগবদুপাসনাশীল জ্ঞানিগণের মোক্ষে কোন নিয়ম নাই, ইহাই প্রতিপাদন করিতে হইবে। অন্যথা উপাসনাতে নিঃশঙ্ক প্রবৃত্তি হইতে পারে না। এইক্ষণ ভগবান কি অনিয়মে সর্ব্বজ্ঞানীর জ্ঞাপ্য হয়েন, অথবা কোন কোন জ্ঞানিদিগের জ্ঞাপ্য হয়েন? কিম্বা কোন কোন জ্ঞানীর জ্ঞাপ্য হয়েন না? এই আশঙ্কা হইতেছে। উক্ত আশঙ্কানিরাসার্থ বলিতেছেন।— যেমন জ্ঞানিগণের উপাসনাতে কোন নিয়ম নাই, সেইরূপ মোক্ষেতেও কোন নিয়ম নাই। কিন্তু সকল জ্ঞানীরই মোক্ষ হইয়া থাকে। অতএব কোন কোন জ্ঞানীর মোক্ষ হয়, কোন কোন জ্ঞানীর মোক্ষ হয় না, ইহা বক্তব্য নহে। কৌণ্ডিন্যশ্রুতিতেও ইহা প্রতিপন্ন হইয়াছে ॥ ৩২ ॥

এইক্ষণ ঈশ্বরের উপাসনাতে অধিকারের নিয়ম আছে কি না? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন,—ঈশ্বরোপাসনাতেও অধিকারের নিয়ম আছে, যেহেতু মুক্তিতে আনন্দের তারতম্য হইয়া থাকে। উপাসনাধিকারের তারতম্য অনুসারেই মুক্তিতে আনন্দের ন্যূনাধিক্য হয়। চতুর্ব্বেদশিখাতে লিখিত আছে যে, মনুষ্য হইতে গন্ধর্ব্বের, গন্ধর্ব্ব হইতে, ঋষিদিগের, ঋষি

॥ ওঁ ॥ অক্ষরধিয়াং ত্ববরোধঃ সামান্যতদ্ভাবাভ্যামৌ-
পসদবত্তদুক্তম্ ॥ ওঁ ॥ ৩৪ ॥

॥ ওঁ ॥ ইয়দামননাৎ ॥ ওঁ ॥ ৩৫ ॥

---

চ—জ্ঞানঞ্চোপাসনঞ্চৈব মুক্তাবানন্দ এব চ। যথাধিকারং দেবানাং ভবত্যেবোত্তরোত্তরমিতি ॥ ৩৩ ॥

ন চাসমত্বেন বিরোধো ভবতি। ব্রহ্মধীশব্দোষাভাবসাম্যাদুত্তমেভ্যোঽন্যেষাং ভাবাচ্চ। ঔপষদবচ্ছিন্নবৎ উক্তং চতুরশ্রুতৌ নানাবিধা জীবসংঘা বিমুক্তৌ ন চৈব তেষাং ব্রহ্মধিয়াং বিরোধঃ। দোষাভাবাদ্ গুরুশিষ্যাদিভাবাল্লোকেঽপি নাসৌ কিমু তেষাং বিমুক্তেরিতি চ ॥ ৩৪ ॥

নামাদ্যারভ্য প্রাণান্তমুত্তরোত্তরমুত্তমত্বমুক্তং ন প্রাণাৎ কিঞ্চিত্তুয় উক্তং

---

হইতে দেবতাদিগের, দেবতা হইতে ইন্দ্রের, ইন্দ্র হইতে, রুদ্রের এবং রুদ্র হইতে ব্রহ্মার আনন্দাধিক্য হইয়া থাকে। অধ্যাত্মশাস্ত্রে লিখিত আছে যে, জ্ঞান উপাসনা ও মুক্তিতে আনন্দ এই সকল দেবতাদিগের অধিকার বিশেষে উত্তরোত্তর আধিক্য হয়; সুতরাং মুক্তিতে আনন্দের তারতম্য দর্শন হেতুই ব্রহ্মোপাসনাতে অধিকারের নিয়ম আছে ॥ ৩৩ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, মুক্তিতে আনন্দের তারতম্য হেতু উপাসনার অধিকারের নিয়ম আছে, কিন্তু মুক্তিতে আনন্দের তারতম্য উপপন্ন হইতেছে না, তাহাহইলে মুক্তদিগের অসমত্বে পরস্পর বিরোধ হইতে পারে। এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন,—মুক্তদিগের অসমত্ব হইলেও বিরোধ নাই। যেহেতু বিরোধের বিষয়লম্পটমৎসরাদি দোষপ্রযুক্ত অনুপকারিত্বই প্রয়োজক এবং মুক্তেরা ব্রহ্মের অধীন; সুতরাং তাহাদিগের দোষসম্ভব নাই। আর যাহারা মুক্ত তাহাদিগের আনন্দসম্ভব আছে, অমুক্তদিগের তাহা নাই। এমন কি, গুরু অমুক্ত এবং শিষ্য মুক্ত হইলেও আনন্দের তারতম্য হয় ॥ ৩৪ ॥

যাহারা ব্রহ্মোপাসনার অধিকারী, তাহারা প্রাণাবধি উপাসনা করিবে। নিরবধি উপাসনা স্বীকার করিলে ব্রহ্মও সর্ব্ব গুণোপাসনাতে যোগ্য হইতে

॥ ওঁ ॥ অন্তরাভূতগ্রামবৎ স্বাত্মনঃ ॥ ওঁ ॥ ৩৬ ॥

॥ ওঁ ॥ অন্যথাভেদানুপপত্তিরিতি চেন্নোপদেশান্তর-বৎ ॥ ওঁ ॥ ৩৭ ॥

---

তথাপি পূর্ব্ববৎ স্যাদিতি ন বাচ্যম্। প্রাণো বাব সর্ব্বেভ্যো ভূয়ান্ প্রাণাদ্ভূয়ান্ প্রাণো হ্যেব ভূয়াংস্তস্মাদ্ভূয়ান্নামেতি কৌঠরব্যশ্রুতেঃ ॥ ৩৫ ॥

যথা ভূতগ্রাম একস্মাদেক উত্তমোঽন্ত্যেব। এবং প্রাণাদপি পরমাত্মানমন্তরা বিদ্যত ইতি চেন্ন। প্রাণাদুত্তমাভাবে প্রমাণমুক্তম্। অন্যত্রোত্তমাভাবেন প্রমাণং দৃশ্যতে চান্যত্রোত্তমত্বম্ ॥ ৩৬ ॥

প্রাণস্য সর্ব্বোত্তমত্বে পরমাত্মনঃ ভেদানুপপত্তিঃ। অন্যেভ্যঃ প্রাণস্যোত্তমত্বং তস্মাৎ পরমাত্মনো হ্যুপদিষ্টম্ ॥ ৩৭ ॥

---

পারেন না। এইক্ষণ প্রাণাবসান পর্য্যন্ত অধিকারী কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন,—যেমন নামাদি প্রাণাবসান পর্য্যন্ত বিদ্যমান থাকে, সেইরূপ উপাসনা ও প্রাণান্ত জানিবে "প্রাণোবাচ সর্ব্বেভ্যো ভূয়ান্" ইত্যাদি কৌঠরব্য শ্রুতিতেও সর্ব্বাধিকারীর মধ্যে প্রাণের উত্তমতা উক্ত আছে, অতএব উপাসনার প্রাণাবসানত্ব জানিবে ॥ ৩৫ ॥

পূর্ব্বোক্ত ব্যবস্থাতে আপত্তি উত্থাপন করিয়া বলিতেছেন,—সর্ব্বাধিকারীর মধ্যে প্রাণের উত্তমতা যুক্ত হয় না, নামাদি বিষয়ে ভূতসমূহের মধ্যে এক এক হইতে অপরের উত্তমতা দৃষ্ট হইয়াছে। অতএব প্রাণ হইতেও উত্তমতা সিদ্ধি হইতেছে। তাহা নহে, "কারণ প্রাণোবাচ সর্ব্বেভ্যো ভূয়ান্" ইত্যাদি প্রমাণেই প্রাণ হইতে উত্তমতানুমান বাধিত হইয়াছে। প্রাণ হইতে উত্তম না থাকিলে নামেরও উত্তমতা নাই, জানা যায় ॥ ৩৬ ॥

"প্রাণোবাচ সর্ব্বেভ্যো ভূয়ান্" ইত্যাদি শ্রুতিপ্রমাণে প্রাণ হইতে উত্তমাধিকারী নাই, ইহাই উক্ত হইয়াছে, তাহা যুক্তিযুক্ত হইতেছে না। কারণ, প্রাণের সর্ব্বোত্তমত্বস্বীকার করিলে শ্রুতিসিদ্ধ প্রাণ ও পরমাত্মার ভেদের অনুপপত্তি হয়। আর উক্তশ্রুতিতে সর্ব্বশব্দের সঙ্কোচবৃত্তি স্বীকার করিলে কতিপয় অধিকারী অপেক্ষায় প্রাণের উত্তমতা হইতে পারে; সুতরাং উক্ত

॥ ওঁ ॥ ব্যতিহারো বিশিংষন্তি হীতরবৎ ॥ ওঁ ॥ ৩৮ ॥

॥ ওঁ ॥ সৈব হি সত্যাদয়ঃ ॥ ওঁ ॥ ৩৯ ॥

---

নেতি চেন্ন। উক্তং প্রাণাৎ পরমাত্মন উত্তমত্বং পূর্ব্বোক্তাধ্যাহারেণ। এষ তু বা অতিবদতীতি বিশেষং সন্তি হি যথেতরেষু বিশেষণম্। উত্তমত্বং দেবানাং মুক্তাদপি হি মানবাৎ। তেভ্যঃ প্রাণস্তং তস্মাচ্চ নিত্যমুক্তস্ত বৈ হরেরিতি চ বৃহত্তন্ত্রে ॥ ৩৮ ॥

কৃতিনিষ্টাজ্ঞানমিত্যাদীনাং ভেদাৎ বহব উত্তমা ইতি চেৎ ন সত্যাদি-গুণাস্তস্মাদেব পরদেবতা যাঃ স্বরূপভূতাঃ ব্রহ্মতর্কে চ নামাদিপ্রাণপর্য্যন্তাদ্

---

প্রাণের সর্ব্বোত্তমতা কল্পনা করা যায় না। উক্ত শ্রুতিবলেই প্রাণ হইতে উত্তমাধিকারীর অভাব অসিদ্ধ হয়। কারণ সর্ব্বশব্দের সঙ্কোচবৃত্তি কল্পনা স্বীকার আছে। যেহেতু ছান্দোগ্য-শ্রুতিতে বিষ্ণুরই সর্ব্বোত্তমতা উক্ত আছে; অতএব উক্ত শ্রুতির সঙ্কোচবৃত্তিতে দোষ নাই ॥ ৩৭ ॥

ভগবদুপাসনাধিকারী প্রাণ হইতে পরমেশ্বরের উত্তমতা সমর্থন করি-তেছেন।—পরমেশ্বরের উত্তমতা জ্ঞান না হইলে তাঁহার উপাসনা হইতে পারে না। প্রথমতঃ প্রাণ হইতে পরমেশ্বরের উত্তমতা আছে কি না? এই সন্দেহ হইতেছে।—যদি বল, ছান্দোগ্যশ্রুতিতে প্রাণের উত্তমতা উক্ত আছে; সুতরাং বিষ্ণুর উত্তমতা হইতেছে না, ইহা বক্তব্য নহে। কারণ "এষ তু বা অতি বদতি" ইত্যাদি শ্রুতিতে প্রাণ হইতে পরমাত্মার উত্তমতা উক্ত হইয়াছে। বৃহত্তন্ত্রে লিখিত আছে যে, মুক্তমানব হইতে দেবগণের উত্তমতা, দেবতা হইতে প্রাণের উত্তমতা এবং প্রাণ হইতে পরমাত্মা হরির উত্তমতা আছে; সুতরাং বিষ্ণুরই উত্তমতা প্রতিপন্ন হইল ॥ ৩৮ ॥

এইক্ষণ ভগবদুপাসনার অধিকারী প্রাণ হইতে কেবল একমাত্র বিষ্ণুরই উত্তমতা আছে, ইহা সপ্রমাণ করিতেছেন।—অনেকের উত্তমতাতে পূর্ব্ববৎ উপাসনার অযোগ হইয়া উঠে। প্রথমতঃ এই সন্দেহ হইতেছে যে, প্রাণ

॥ ওঁ ॥ কামাদিতরত্র তত্র চায়তনাদিভ্যঃ ॥ ওঁ ॥ ৪০ ॥

---

যো হি সত্যাদিরূপবান্। তস্মৈ নমো ভগবতে বিষ্ণবে সর্ব্বজিষ্ণবে ইতি। সত্যাদ্যা অহমাত্মান্তা যদ্গুণাঃ সমুদীরিতাঃ। তস্মৈ নমো ভগবতে যস্মাদেব বিমুচ্যতে ইতি চাধ্যাত্মে ॥ ৩৯ ॥

প্রকৃতেরপি জন্মাদেঃ সংসারপ্রাপ্তেঃ কিমিতি নামাদিষপাঠ ইত্যত্রোচ্যতে। স্বেচ্ছয়ৈব মূলস্থানে স্থিতোঽন্যত্র বাবতারান্ করোতীশ্বরেচ্ছানুসারেণৈব সর্ব্বায়তনাঃ সর্ব্বকালাঃ সর্ব্বাবস্থাঃ সর্ব্বেচ্ছাঃ সর্ব্বজ্ঞানবদ্ধা বন্ধিকা সৈষা প্রকৃতিরিতিবৎ স শ্রুতেঃ। নামাদয়স্তু বদ্ধত্বান্মোচকত্বাৎ পরোঽপি চ। উভয়োরপ্যভাবেন যথা ব্যক্তং ন তূদিতম্। শ্রুতৌ তথা জীবপরা-

---

অপেক্ষা কেবল কি বিষ্ণুরই উত্তমতা ? না অন্যেরও প্রাণ হইতে উত্তমতা আছে ? যদি বল, জ্ঞান, মতি, শ্রদ্ধাপ্রভৃতি অনেকেই প্রাণ হইতে উত্তম ; সুতরাং কেবল বিষ্ণুর উত্তমতা নহে, ইহা বলা যায় না, কারণ জ্ঞানাদিরা সেই পরদেবতার স্বরূপ, তাহার অতিরিক্ত নহে। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, নামাদি প্রাণ পর্য্যন্ত পদার্থের মধ্যে যিনি সত্যাদি গুণবান সেই ভগবান সর্ব্বজিষ্ণু বিষ্ণুকে নমস্কার করি। অধ্যাত্মবিদ্যায় লিখিত আছে যে, যাঁহার সত্যাদি অহঙ্কারান্ত গুণসকল কথিত আছে এবং যাঁহার প্রসাদে জীব মুক্তি পায়, সেই ভগবানকে নমস্কার করি। অতএব প্রতিপন্ন হইল যে, কেবল বিষ্ণুই প্রাণ হইতে উত্তম ॥ ৩৯ ॥

ভগবদ্দর্শনসাধন উপাসনাতে স্ত্রীর অধিকারিতা নাই, ইহাই প্রতিপাদন করিতেছেন।—প্রথমতঃ স্ত্রী অধিকারিণী কি না ? এই সন্দেহ হইতেছে। যদি বল, স্ত্রীর সংসারিত্ব নাই, বিধায় তাঁহারা অধিকারিণী নহে। তাহা বলিতে পার না, কারণ সীতা, রুক্মিণী-প্রভৃতির জন্মমরণদর্শনে সংসারিত্ব প্রতীতি হইতেছে। প্রকৃতপক্ষে স্ত্রীর উপাসনাধিকারিত্ব নাই, যেহেতু প্রকৃতি বদ্ধ নহে, বিশেষতঃ জন্মাদিদ্বারা তাহার সংসারিত্বপ্রাপ্তি হইতে পারে না, জন্মমরণাদির অবতারাদিত্বহেতু সংসারহেতুত্বাভাব আছে।

॥ ওঁ ॥ আদরাদলোপঃ ॥ ওঁ ॥ ৪১ ॥

॥ ওঁ ॥ উপস্থিতেঽতস্তদ্বচনাৎ ॥ ওঁ ॥ ৪২ ॥

বুচ্যতে কিঞ্চ নেতরৎ। নোচ্যতে তত্তদা নত্বদ্বয়ং বৈ সমুদাহৃতমিতি ব্রহ্মতর্কে ॥ ৪০ ॥

অবদ্ধত্বেঽপি ভক্তিবিশেষাদেবোপাসনাদ্যলোপস্তস্যা ভবতি। যথা শ্রীর্নিত্যমুক্তাপি প্রাপ্তকামাপি সর্ব্বদা। উপাস্তে নিত্যশো বিষ্ণুমেবং ভক্তো হরের্ভবেদিতি বৃহত্তন্ত্রে ॥ ৪১ ॥

অনাদিকালে ভগবৎসম্বন্ধিত্বাদ্ যুজ্যতে চ নিত্যমুক্তং তস্যাঃ। দ্বাবেতা বনাদিনিত্যা বনাদিযুক্তৌ নিত্যযুক্তাবনাদিকৃতৌ যে হেয়ং পরমো যা চ

তবে প্রকৃতির জন্মাদি নাই কেন? ইহাও বলা যায় না। কারণ, প্রকৃতি জননকালে মূলরূপে ভগবৎসমীপে অবস্থিত থাকে, তাহার ইন্দ্রাদির ন্যায় জননেতে স্বেচ্ছানুসারে কর্ম্মনিমিত্ততা নাই। প্রকৃতির স্বেচ্ছানুসারিত্ব বলিলে তাহার স্বাতন্ত্র্য হয়। প্রকৃতি ঈশ্বরেচ্ছানুসারে মূলরূপে ভগবৎসমীপে অবস্থিত হইয়া সৃষ্টির অবতরণ করেন। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, যেমন বদ্ধমোচকত্ব বিবক্ষাতেই পরমাত্মার নামাদি উক্ত হইয়াছে; সেইরূপ বদ্ধমোচকত্বাভাবে কেবল বিবক্ষাবশতঃই প্রকৃতির নামাদি উক্ত হয় নাই ॥ ৪০ ॥

রমার অসংসারিত্ব হইলেও তাঁহার উপাসনাভাব যুক্ত হয় না। কারণ "ব্রহ্মহরাদি দেবগণ, দেবী, স্ত্রী এবং মুনিগণ ইহারা সকলেই হরির উপাসনা করিয়াছেন" ইত্যাদি প্রমাণে রমার উপসানা প্রসিদ্ধ আছে। বৃহত্তন্ত্রে লিখিত আছে যে, স্ত্রী নিত্যমুক্তা হইলেও তাঁহার কামনাপ্রাপ্তি আছে এবং তিনি নিত্যই বিষ্ণুর উপাসনা করেন। এইরূপ উপাসনা করিলেই হরির ভক্ত হইতে পারে; অতএব প্রকৃতিরও উপাসনাধিকার আছে ॥৪১॥

ভগবদুপাসনার সমস্ত কার্য্যই করিতে হইবে। অন্যথা সমস্ত উপসানা বিধি ব্যর্থ হয়। এইক্ষণ সমস্ত উপাসনা কর্ত্তব্য কি না? এই সন্দেহ হইতেছে, উক্ত সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—অবশ্যই সমস্ত উপাসনা

॥ ওঁ ॥ তন্নির্ধারণানিয়মস্তদ্দৃষ্টে পৃথগ্ঘ্যপ্রতিবন্ধঃ ফলম্ ॥ ওঁ ॥ ৪৩ ॥

॥ ওঁ ॥ প্রদানবদেব তদুক্তম্ ॥ ওঁ ॥ ৪৪ ॥

---

প্রকৃতিঃ রমতেঽস্মাং পরুমো রমতে হ্যস্মিন্ প্রকৃতিস্তস্মিন্ রমতে পরমো ন স্বস্মিন্ প্রকৃতিরত এনমাহুঃ পরম ইতীতি গৌপবনশ্রুতিবচনাৎ ॥ ৪২ ॥

দর্শনার্থং হ্যুপাসনং তচ্চ শ্রবণাদেরেব ভবতি। অতঃ কিমর্থমিত্যত উচ্যতে। তত্ত্বনিশ্চয়ো বেদার্থনিয়মশ্চ ব্রহ্মদৃষ্টেঃ পৃথগেব হি শব্দেনাত্মা বা অরে দ্রষ্টব্যঃ শ্রোতব্যো মন্তব্যো নিদিধ্যাসিতব্য ইতি শ্রুতিং সূচয়তি। শ্রবণাদিফলং চাজ্ঞানবিপর্য্যয়াদিদর্শনপ্রতিবন্ধনিবৃত্তিঃ। ব্রহ্মতর্কে চ—শ্রুত্বা মত্বা তথা ধ্যাত্বা তদজ্ঞানবিপর্য্যয়ৌ। সংশয়ঞ্চ পরাণুদ্য লভতে ব্রহ্মদর্শনমিতি ॥ ৪৩ ॥

ন চ শ্রবণাদিমাত্রেণ ব্রহ্মদৃষ্টির্ভবতি। কিন্তু সতি কর্ত্তব্যে ন যথা গুরুদত্তং তথৈব ভবতি আচার্য্যবান্ পুরুষো বেদেতি হ্যুক্তম্ ॥ ৪৪ ॥

---

করিবে, কেবল শ্রবণ ও মনন করিয়াই নিবৃত্ত হইবে না। কারণ কেবল শ্রবণ মননদ্বারা পরমাত্মদর্শন হইতে পারে না। বিশেষতঃ ধ্যান ব্যতিরেকে ব্রহ্মদর্শন হয় না; অতএব অবশ্য ধ্যান করিবে ॥ ৪২ ॥

যদি বল, ধ্যানদ্বারা ব্রহ্মদর্শন হইলে শ্রবণ ও মননের প্রয়োজন কি? ইহাতে বক্তব্য এই যে, শ্রবণমননব্যতিরেকে ব্রহ্মবিজ্ঞান হইতে পারে না। অতএব শ্রবণ, মনন, ধ্যান এই ত্রিবিধ উপাসনার কর্ত্তব্য জানা যায়। আর অন্যান্য উপাসনা ব্রহ্মবিজ্ঞানের প্রতিবন্ধক নিবারণ করিয়া ব্রহ্মবিজ্ঞানের উপযোগী হয়। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, শ্রবণ, মনন ও ধ্যানদ্বারা অজ্ঞান, বিপর্য্যয় ও সংশয় নিরাস করিয়া ব্রহ্মবিজ্ঞান লাভ করিবে। অতএব শ্রবণ মননাদি সর্ব্বপ্রকার উপাসনা করিবে ॥ ৪৩ ॥

এইরূপ ভগবজ্জ্ঞানসাধন উপাসানার ইতিকর্ত্তব্যতা নিরূপণ করিতেছেন।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, কেবল শ্রবণ মননাদিদ্বারা যথা

॥ ওঁ ॥ লিঙ্গভূয়স্ত্বাত্তদ্ধি বলীয়স্তদপি ॥ ওঁ ॥ ৪৫ ॥

গুরুপ্রসাদঃ সুপ্রথিতো বা বলবানিতি নিগদ্যতে। ঋষভাদিভ্যো ব্রহ্মবিদ্যাং জ্ঞাত্বাপি সত্যকামেন ভগবাংস্ত্বেব মে কামে ব্রূয়াচ্ছ্রুতং হ্যেবং মে ভগবদ্দৃশেভ্যঃ আচার্য্যাৎ হ্যেব বিদ্যা বিদিতা সাধিষ্ঠং প্রাপয়তীতি বচনাৎ। অত্র হি ন কিঞ্চন বিদ্যায়িতানুজ্ঞানাৎ। উপকোশলবচনাচ্চ লিঙ্গভূয়স্ত্বাদ্ গুরুপ্রসাদ এব বলবান্ তর্হি তাবতালমিতি ন মন্তব্যং শ্রোতব্যো

কথঞ্চিৎরূপে উপাসনানুষ্ঠান করিবে, কিম্বা গুরু প্রসন্ন হইয়া যেরূপ উপদেশ প্রদান করেন, সেই উপদেশানুসারে সম্যক্ প্রকারে উপাসনা সাধন করিবে। যদি বল, "আত্মা বা অরে দ্রষ্টব্য" ইত্যাদি শ্রুতিবলে কেবল শ্রবণ মননাদিদ্বারাই জ্ঞান সাধন হইতে পারে। অন্য কোনরূপ উপাসনার প্রয়োজন কি? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন,—কেবল শ্রবণাদি জ্ঞান সাধন নহে। গুরু প্রসন্ন হইয়া যেরূপ উপাসনার উপদেশ করিবেন, তদনুসারেই উপাসনা করিবে। যেহেতু গুরুর অনুগ্রহানুসারেই ফল হইয়া থাকে। যদি গুরুর প্রসন্নতাই জ্ঞানের প্রতিকারণ হইল, তাহাহইলে "আত্মাবারে দ্রষ্টব্যঃ শ্রোতব্যোমন্তব্যোনিদিধ্যাসিতব্যঃ" এই শ্রুতিপ্রতিপাদ্য শ্রবণমননাদির জ্ঞানসাধনতা ব্যর্থ হয়, ইহার এই মীমাংসা হইতে পারে যে, শ্রবণমননাদিও গুরুর অনুগ্রহভিন্ন হইতে পারে না, অর্থাৎ শ্রবণমননাদিতেও গুরুর উপদেশের কারণতা আছে। বিশেষতঃ শাস্ত্রান্তরে "আচার্য্যবান গুরুই সকল জানেন" ইত্যাদিরূপে উপাসনাতেও গুরুপ্রসাদের অবশ্যকর্ত্তব্যতা আছে ॥ ৪৪ ॥

ভগবৎপ্রাপ্তিসাধন উপাসনার ইতি কর্ত্তব্যতার মধ্যে গুরুর অনুগ্রহই বলবান, ইহাই প্রমাণীকৃত করিতেছেন।—এইক্ষণ এই সন্দেহ হইতেছে যে, উপাসনার ইতি কর্ত্তব্যতার মধ্যে গুরু প্রসাদই কি কেবল বলবান, কিম্বা শ্রবণাদিরূপ শিষ্য প্রযত্নবলবান? এই আশঙ্কানিরাসার্থ বলিতেছেন,—গুরুপ্রসাদ কেবল ইতিকর্ত্তব্যতামাত্র শিষ্যপ্রযত্নই বলবান, ইহা বলা যায় না, বাস্তবিক গুরুপ্রসাদই বলবান। যেহেতু ব্রহ্মজ্ঞানলাভে গুরুর

॥ ওঁ ॥ পূর্ব্ববিকল্পঃ প্রকরণাৎ স্যাৎ ক্রিয়ামানস-
বৎ ॥ ওঁ ॥ ৪৬ ॥

মন্তব্য ইত্যাদিস্তদপি কর্ত্তব্যম্। বারাহে চ—গুরুপ্রসাদো বলবান্ তস্মা-বলবত্তরম্। তথাপি শ্রবণাদিশ্চ কর্ত্তব্যো মোক্ষসিদ্ধয়ে ইতি ॥ ৪৫ ॥

ন চ পূর্ব্বপ্রাপ্ত এব গুরুরিতি নিয়মঃ সমগ্রানুগ্রাহকং চেৎ পশ্চাত্তু নঃ প্রকরোতি স্বয়মেব তদা বিকল্পঃ স্যান্মানসক্রিয়াবৎ। যথোভয়োর্ধ্যানয়োঃ সময়োঃ পূর্ব্বস্মাদুত্তমো লব্ধঃ স্বয়মেব গুরুর্যদি। গৃহ্নীয়াদবিচারেণ বিকল্পঃ সময়োর্ভবেৎ। ঋষভাদ্যনুজ্ঞয়া চৈব প্রায়স্তস্মাচ্চ যুজ্যত ইতি বৃহত্তন্ত্রে। সমগ্রানুগ্রহং কশ্চিৎ স্বয়মেব সমো যদি। কুর্য্যাৎ পুনশ্চ গৃহ্নীয়াদবিরোধেন

অনুগ্রহের বলবত্তাতেই সিদ্ধিদর্শন আছে। সত্যকাম ঋষভাদির নিকট ব্রহ্ম-বিদ্যা শ্রবণ করিয়াও গুরুর নিকট জিজ্ঞাসা করিয়া তাঁহার উপদেশে ব্রহ্মবিজ্ঞান লাভ করেন। যদি শ্রবণাদি বলবান সাধন হইত, তাহাহইলে ঋষভাদির নিকট শ্রবণমাত্রেই সত্যকামের ব্রহ্মবিজ্ঞান লাভ হইত, গুরুর নিকট পুনর্ব্বার জিজ্ঞাসার প্রয়োজন ছিল না এবং উপকোশল অগ্নির নিকট ব্রহ্মবিদ্যা শ্রবণ করিয়াও গুরুর নিকট সেই ব্রহ্মবিজ্ঞানলাভের উপদেশ প্রার্থনা করেন, অনন্তর গুরু সত্যকাম উপকোশলকে ব্রহ্মবিদ্যার উপদেশ করেন, তাহাতেই উপকোশলের ব্রহ্মবিজ্ঞান লাভ হয়, ইত্যাদি বহু স্থলেই গুরুপ্রসাদপূর্ব্বক ব্রহ্মবিজ্ঞান লাভ দেখা গিয়াছে। অতএব গুরু প্রসাদেরই প্রাবল্য জানা যায়। আর যদিও গুরুপ্রসাদের প্রাবল্য থাকুক, তথাপি শ্রবণমননাদি করিবে। বরাহপুরাণে লিখিত আছে যে, ব্রহ্মবিজ্ঞান বিষয়ে গুরুপ্রসাদই বলবান্, তাহা হইতে বলবত্তরসাধন আর নাই, তথাপি মোক্ষসিদ্ধির নিমিত্ত শ্রবণাদি করিতে হইবে ॥ ৪৫ ॥

যেরূপ গুরুর প্রসাদ ব্রহ্মবিজ্ঞানসাধন উপাসনার ইতিকর্ত্তব্যতা জানা যাইতে পারে, তাহা নিরূপণ করিতেছেন।—বিচারপূর্ব্বক উত্তম গুরু স্বীকার না করিলে ভাবীফলানুসারে উপাসনার অনুপপত্তি হয়, অতএব অবশ্য গুরু বিচার অবশ্য। প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, কি পূর্ব্বপ্রাপ্ত

॥ ওঁ॥ অতিদেশাচ্চ। ওঁ॥ ৪৭॥

---

কামতঃ। ধ্যানয়োঃ সময়োর্যদ্বদ্বিকল্পঃ কামতো ভবেৎ। এবং গুরোর্দ্বিতীয়স্য বিকল্পো গ্রহণেঽপি চেতি মহাসংহিতায়াম্॥ ৪৬॥

ব্রহ্মোপাস্ব ব্রহ্মোপচরস্ব তচ্ছৃণু হি তে স্বামবতু। যথা ব্রহ্মোপচরের্যথা মামুপচরের্যো চান্যেঽস্মদ্বিধাঃ। শ্রেয়সশ্চ তানুপাস্ব তানুপচরস্ব তেভ্যঃ শৃণু হি তে স্বামবত্বিতি পৌষ্যায়ণশ্রুতাবতিদেশাচ্চ॥ ৪৭॥

---

গুরু স্বীকারে নিয়ম আছে, কিম্বা পূর্ব্ব গুরু পরিত্যাগ করিয়া অন্য গুরু করিবে? যদি বলি, প্রথমপ্রাপ্ত গুরুই স্বীকার করিবে, যেহেতু "প্রথমপ্রাপ্ত গুরুর পরিত্যাগে রৌরব নরক হয়" ইত্যাদি প্রমাণে পূর্ব্বপ্রাপ্ত গুরুর পরিত্যাগে দোষ শ্রবণ আছে। অতএব পূর্ব্বপ্রাপ্ত গুরু স্বীকারেই নিয়ম দেখা যায়। ইহার মীমাংসায় বলিতেছেন।—পূর্ব্বপ্রাপ্ত গুরুকেই স্বীকার করিতে হইবে; এইরূপ কোন নিয়ম নাই। পরন্তু পূর্ব্বপ্রাপ্ত গুরু হইতে অন্য গুরু স্বীকার করিতে পারে। কিন্তু পূর্ব্বতন গুরু হইতে অধিক অনুগ্রহকারী, কিম্বা তাহার সমান গুরু স্বীকার করিবে, তাহাহইতে অধমগুরু স্বীকার করিবে না। বৃহত্তন্ত্রে লিখিত আছে যে, যদি পূর্ব্ব হইতে উত্তম গুরু স্বয়ং লব্ধ হয়েন, তৎক্ষণাৎ ঐ গুরুকে গ্রহণ করিবে, ইহাতে কোন সংশয় নাই। কেবল পূর্ব্বপ্রাপ্ত ও পরপ্রাপ্ত গুরুর সমতা হইলেই এই বিবেচনা কর্ত্তব্য। মহাসংহিতায়ও এইরূপ গুরুর বিচার নিরূপিত আছে। অতএব পূর্ব্বপ্রাপ্তগুরুই গ্রহণ করিবে, এমত নিয়ম নাই, ইহাই জানা যাইতেছে, অর্থাৎ উত্তম গুরু স্বীকার করিয়াই ব্রহ্মোপাসনা করিবে॥ ৪৬॥

এইক্ষণ অন্যহেতু প্রদর্শনপূর্ব্বক উত্তম গুরু স্বীকার প্রতিপাদন করিতেছেন।—পৌষ্যায়ণ শ্রুতিতে লিখিত আছে যে, পূর্ব্বপ্রাপ্ত গুরু উত্তম গুরু স্বীকারের নিমিত্ত এইরূপে আদেশ করিয়া থাকেন যে, "ব্রহ্মোপাসনা কর, ব্রহ্মের অনুসরণ কর, ব্রহ্ম শ্রবণ কর। যেমন ব্রহ্মোপাসনা করিবে, সেইরূপ আমার পরিচর্য্যা করিতে হইবে এবং যাহারা 'আমার ন্যায় ব্রহ্ম বিদ্যার

॥ ওঁ ॥ বিদ্যৈব তু নির্ধারণাৎ ॥ ওঁ ॥ ৪৮ ॥

॥ ওঁ ॥ দর্শনাচ্চ ॥ ওঁ ॥ ৪৯ ॥

---

ন চ কর্ম্মণৈব হি সংসিদ্ধিমাস্থিতা জনকাদয় ইত্যাদিনান্যমোক্ষসাধনম্। তমেব বিদিত্বাতিমৃত্যুমেতি। নান্যঃ পন্থা বিদ্যতে অয়নায়েতি নির্দ্ধারণাদ্বিদ্যয়ৈব মোক্ষঃ ॥ ৪৮ ॥

ন কেবলং বিদ্যয়া কিন্তু অপরোক্ষজ্ঞানেনৈব চ। সর্ব্বান্ পরো মায়য়ায়ং নিমীতে দৃষ্টৈব ত মুচ্যতে নাপরেণেতি কৌশিকশ্রুতেঃ ॥ ৪৯ ॥

---

উপদেশক, তাঁহাদিগের আশ্রয় গ্রহণ কর, তাঁহারা তোমাকে রক্ষা করিবেন" অতএব সর্ব্বজ্ঞগুরুর উপদেশ লইয়া ব্রহ্মোপাসনা করিবে ॥ ৪৭ ॥

এইক্ষণ ব্রহ্মোপাসনার অবশ্য কর্ত্তব্যতা প্রতিপাদন করিতেছেন।— "কর্ম্মদ্বারাই জনকাদিরা মোক্ষলাভ করিয়াছিলেন" ইত্যাদি প্রমাণে অন্যেরও মোক্ষসাধনতা জানা যায়, তাহা নহে, কারণ কেবল ব্রহ্মকে জানিতে পারিলেই মৃত্যুকে অতিক্রম করিতে পারে, তদ্ভিন্ন মোক্ষলাভের অন্য পন্থা নাই" ইত্যাদি প্রমাণে ব্রহ্মোপাসনাই মোক্ষসাধন বলিয়া নির্দ্ধারিত আছে, অতএব ব্রহ্মবিদ্যা মোক্ষসাধন, ইহা প্রতিপন্ন হইতেছে। ৪৮ ॥

পূর্ব্বসূত্রে ব্রহ্মবিদ্যাই মোক্ষসাধন, ইহা প্রতিপন্ন হইয়াছে, এইক্ষণ এই জিজ্ঞাস্য হইতেছে যে, যদি ব্রহ্মবিদ্যাই মোক্ষসাধন হইল, তবে ধ্যান ও উপাসনার প্রয়োজন কি? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—কেবল বিদ্যাদ্বারাই মোক্ষ হয়, এমত নহে। ব্রহ্মের অপরোক্ষ জ্ঞানও মোক্ষসাধন। অতএব অপরোক্ষ জ্ঞানের নিমিত্তধ্যান করিতে হয়, কৌশিকশ্রুতিতে লিখিত আছে যে, পরমেশ্বর মায়াদ্বারা সকল সৃষ্টি করিয়াছেন, তাঁহাকে দর্শন করিলেই লোক সকল মুক্ত হইতে পারে, অন্য কারণে মুক্ত হইতে পারে না। বিশেষতঃ ব্রহ্মবিজ্ঞান উপাসনা ব্যতিরেকে হইতে পারে না, অতএব উপাসনার অবশ্য কর্ত্তব্যতা জানা যায়। ৪৯ ।

॥ ওঁ ॥ শ্রুত্যাদিবলীয়স্ত্বাচ্চ ন বাধঃ ॥ ওঁ ॥ ৫০ ॥

॥ ওঁ ॥ অনুবন্ধাদিভ্যঃ ॥ ওঁ ॥ ৫১ ॥

---

সাবধারণা বলবতী শ্রুতিঃ। ইন্দ্রোঽশ্বমেধান্ শতমিষ্ট্বাপি রাজা ব্রহ্মাণনীড্যং তমুবাচোপসন্নঃ ন কর্ম্মভির্ন ধনৈর্নৈবাচান্যৈঃ পশ্যেৎ সুখং তেন তত্ত্বং ব্রবীহীতি চ বলবল্লিঙ্গম্। নাস্ত্যকৃতঃ কৃতেনেত্যুপপত্তিশ্চ। কর্ম্মণা বধ্যতে জন্তুর্ব্বিদ্যয়া চ বিমুচ্যতে। তস্মাৎ কর্ম্ম ন কুর্ব্বন্তি যতয়ঃ পারদর্শিন ইতি যুক্তিসম্ভগবদ্বচনম্। অতো ন প্রমাণান্তরবাধঃ কর্ম্মণৈবেত্যযোগব্যবচ্ছেদঃ ॥ ৫০ ॥

ন কেবলং শ্রবণাদিভির্গুরুপ্রসাদেন চ ব্রহ্মদর্শনং কিন্তু ভক্ত্যাদিভিশ্চ। সর্ব্বলক্ষণসম্পন্নঃ সর্ব্বতো বিষ্ণুতৎপরঃ। যদ্ গুরুঃ সুপ্রসন্নঃ সন্ দদ্যাত্তন্নান্যথা ভবেৎ। তথাপ্যনাদিসংসিদ্ধভক্ত্যাদিগুণযোগতঃ। লভেদ্ গুরু-

---

ভগবদুপাসনাদ্বারা জ্ঞান হয় এবং জ্ঞানদ্বারা মোক্ষ হইয়া থাকে। ইহাই প্রতিপাদন করিতেছেন।—অন্যথা উপাসনা ব্যর্থ হয়। প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, মোক্ষ কি জ্ঞানসাধ্য? কিম্বা কর্ম্মসাধ্য? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—জ্ঞানদ্বারাই মোক্ষসাধন হয়, কর্ম্মদ্বারা মোক্ষলাভ হয় না। জ্ঞানের মোক্ষসাধনাতে শ্রুতিপ্রমাণ আছে, বিশেষতঃ স্মৃতি ও শ্রুতি এই উভয়ের মধ্যে শ্রুতিপ্রমাণই বলবৎ; অতএব শ্রুতিপ্রমাণে কর্ম্মের সাধনতা প্রতিপাদক স্মৃতিপ্রমাণ বাধিত হইয়াছে। আর ইন্দ্র শত অশ্বমেধ করিয়াও ব্রহ্মার নিকট বলিয়াছিলেন যে, কর্ম্মদ্বারা, ধনদ্বারা, কিম্বা অন্য কোন কারণে প্রকৃত সুখলাভ হয় না; অতএব তত্ত্ব উপদেশ করুন। বিশেষতঃ "কর্ম্মদ্বারা জন্তুগণ বদ্ধ হয় এবং বিদ্যাদ্বারা মুক্ত হইয়া থাকে, অতএব পারদর্শী যতিরা কর্ম্ম করিবেন না।" এই সযুক্তিক ভগবদ্বচনেও কর্ম্মের জ্ঞানসাধনতা নাই, ইহা জানা যায় ॥ ৫০ ॥

কেবল গুরুর অনুগ্রহে শ্রবণাদিদ্বারা ব্রহ্মদর্শন হয় না, কিন্তু ভক্তিপূর্ব্বক উপাসনা করিলেই মোক্ষফলের লাভ হইতে পারে। নারায়ণতন্ত্রে লিখিত আছে যে, সর্ব্বলক্ষণসম্পন্ন সর্ব্বতোভাবে বিষ্ণুতৎপর গুরু প্রসন্ন হইয়া

॥ ওঁ॥ প্রজ্ঞান্তরপৃথক্‌ত্ববৎ দৃষ্টশ্চ তদুক্তম্ ॥ ওঁ॥ ৫২ ॥

---

প্রসাদশ্চ তস্মাদেব চ তত্ত্ববেদিতি। ভক্তির্ব্বিষ্ণৌ গুরৌ চৈব গুরোর্নিত্য-প্রসন্নতাম্। দদ্যাচ্ছমদমাদিশ্চ তেন চৈতে গুণাঃ পুনঃ। তৈঃ সর্ব্বৈ-র্দর্শনং বিষ্ণোঃ শ্রবণাদিকৃতং ভবেদিতি চ নারায়ণতন্ত্রে ॥ ৫১ ॥

উপাসনাভেদেন দর্শনভেদঃ। তচ্চোক্তং কমঠশ্রুতৌ। অন্তর্দৃষ্টয়ো বহির্দৃষ্টয়োঽবতারদৃষ্টয়ঃ সর্ব্বদৃষ্টয় ইতি দেবাবাব সর্ব্বদৃষ্টয়স্তেষু চোত্তরোত্তর মা ব্রহ্মণোঽন্যেষু যথাযোগং যথা হ্যাচার্য্যা আচ ক্ষত ইতি। আধ্যাত্ম্যে চ দৃষ্ট্বৈব হ্যবতারাণাং মুচ্যন্তে কেচিদঞ্জসা। দর্শনেনান্তরজ্ঞানাং দেবাঃ সর্ব্বত্র দর্শনাৎ। তেষাং বিশেষমাচার্য্যো বেত্তি সর্ব্বজ্ঞতাঙ্গত ইতি ॥ ৫২ ॥

---

যাহা দান করেন, তাহা অন্যথা হইবার নহে, তথাপি যদি অকৃত্রিম ভক্তি-সহকারে সেই গুরুর অনুগ্রহলাভ করা যায়, তবেই গুরুপ্রদত্ত উপদেশের ফল হইয়া থাকে। আর বিষ্ণুতে ও গুরুতে অচলাভক্তি থাকিলেই গুরুর প্রসাদ লাভ হয়, তাহাতেই শমদমাদি গুণ হইয়া থাকে এবং সেই শম-দমাদিদ্বারাই বিষ্ণুদর্শন হয়। অতএব জানা যাইতেছে যে, ভগবদ্ভক্তিই জ্ঞানসাধনের হেতু ॥ ৫১ ॥

যে জ্ঞানসাধন উপাসনা উক্ত হইল, এইক্ষণ সেই জ্ঞানের বিশেষ নিরূ-পণ করিতেছেন।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, সকলেরই কি এক প্রকার ভগবদ্দর্শন হইয়া থাকে, কিম্বা নানাপ্রকারে হয়? এই সন্দেহ নিরা-সার্থ বলিতেছেন।—অধিকারীভেদে অনেকপ্রকারেই ভগবদ্দর্শন হইয়া থাকে। যেহেতু ভগবদ্দর্শনসাধন উপাসনা নানাপ্রকার এবং সাধনানু-সারেই ফলোৎপত্তির নিয়ম আছে। কমঠশ্রুতিতে উক্ত আছে যে, কেহ কেহ অন্তরে হরিকে দর্শন করেন, অপর কাহারা বহির্দৃষ্ট অর্থাৎ প্রত্যক্ষ করিয়া থাকেন, কেহ কেহ বা অবতাররূপে হরিকে দেখিতে পান। অধ্যাত্মশাস্ত্রে লিখিত আছে যে, কোন কোন সাধক অবতারদর্শনে মুক্ত হয় এবং অজ্ঞা-নীরা অন্তর্দর্শনে এবং দেবগণ সর্ব্বত্র দর্শনে মুক্ত হইয়া থাকে। ইহাদিগের

॥ ওঁ ॥ ন সামান্যাদপ্যুপলব্ধের্মৃত্যুবন্ন হি লোকাপত্তিঃ॥ ওঁ ॥ ৫৩॥
॥ ওঁ ॥ পরেণ চ শব্দস্য তাদ্বিধ্যং ভূয়স্ত্বাত্ত্বনুবন্ধঃ ॥ ওঁ ॥ ৫৪ ॥

---

ন সামান্যদর্শনমাত্রেণ মুক্তিঃ যথা মৃত্যুমাত্রান্ন হি লোকাপত্তিমাত্রমুক্তি-সামান্যদর্শনাল্লোকা মুক্তির্যোগ্যাত্মদর্শনাদিতি নারায়ণতন্ত্রে। মুচ্যতে নাত্র সন্দেহো দৃষ্ট্বা তু স্বাত্মযোগ্যয়েতি চ দর্শনেনাত্মযোগ্যেন মুক্তির্নান্যেন কেনচিদিতি চাধ্যাত্মে ভক্তিরেবৈনং দর্শয়তি ভক্তিবশঃ পুরুষো ভক্তিরেব ভূয়সীতি মাঠরশ্রুতেঃ। ন পরমাত্মনো দর্শনমিতি চেৎ ন তস্যৈব আত্মা বিশতে ব্রহ্মধামেতি শ্রুতেঃ। কথং তর্হ্যেষা শ্রুতিঃ ॥ ৫৩ ॥

পরমাত্মৈব ভক্ত্যা দর্শনং প্রাপ্য মুক্তিং দদাতীতি প্রধানসাধনত্বাৎ ভক্তিঃ করণত্বেনোচ্যতে। মায়াবৈভবে চ—ভক্তিস্থঃ পরমো বিষ্ণুস্তথৈ-

---

বিশেষ সর্ব্বজ্ঞ আচার্য্যই জানেন। অতএব ব্রহ্মদর্শন নানাপ্রকারে হইতে পারে, ইহা উপপন্ন হইল ॥ ৫২ ॥

এইক্ষণ জ্ঞানের মোক্ষসাধনত্বপ্রমাণ করিতেছেন।—অন্যথা বিম্বো-পাসন অনাবশ্যক হয়। প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, বিম্বরূপ বিষয়ই কি মুক্তিসাধন? অথবা যৎকিঞ্চিৎরূপবিষয় মুক্তির কারণ? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—ভগবানের রূপের সামান্যপ্রকারে দর্শন হইলে সকলের মুক্তি হইতে পারে না, কিন্তু স্ববিম্বদর্শনেই মুক্তি হইয়া থাকে। যেমন সকল মৃত্যু সমান হইলে মৃত্যুমাত্রে মুক্তি হয় না, বিশেষ মৃত্যুই মুক্তির কারণ হয়, সেইরূপ ব্রহ্মরূপের সাম্য থাকিলেও রূপবিশেষ জ্ঞানই মোক্ষ-সাধন হয়, সামান্যরূপ দর্শন মুক্তির হেতু হয় না। শ্রুতিতে লিখিত আছে যে, ভগবান সর্ব্বরূপী হইলেও স্ববিম্বপ্রদর্শনাদ্বারা মোচন করিয়া থাকেন। সামান্য দর্শন জীবকে মোচন করিতে পারে না। নারায়ণতন্ত্রে ও অধ্যাত্ম-বিদ্যাতেও ইহা প্রতিপন্ন আছে। অতএব বিম্বদর্শনই মুক্তির হেতু; সুতরাং বিম্বোপাসন আবশ্যক ॥ ৫৩ ॥

উপাসনাসহকারেই ভক্তি মোক্ষসাধন হয়, নচেৎ স্বতন্ত্ররূপে তাহার মোক্ষসাধনতা নাই, ইহাই প্রমাণ করিতেছেন।—এইক্ষণ সন্দেহ হইতেছে

॥ ওঁ ॥ প্রজ্ঞান্তরপৃথক্‌কৃত্ববৎ দৃষ্টশ্চ তদুক্তম্ ॥ ওঁ ॥ ৫২ ॥

---

প্রসাদশ্চ তস্মাদেব চ তত্ত্ববেদিতি। ভক্তির্ব্বিষ্ণৌ গুরৌ চৈব গুরোর্নিত্য-প্রসন্নতাম্। দদ্যাচ্ছমদমাদিশ্চ তেন চৈতে গুণাঃ পুনঃ। তৈঃ সর্ব্বৈর্দ্দর্শনং বিষ্ণোঃ শ্রবণাদিকৃতং ভবেদিতি চ নারায়ণতন্ত্রে ॥ ৫১ ॥

উপাসনাভেদেন দর্শনভেদঃ। তচ্চোক্তং কমঠশ্রুতৌ। অন্তর্দৃষ্টয়ো বহির্দৃষ্টয়োঽবতারদৃষ্টয়ঃ সর্ব্বদৃষ্টয় ইতি দেবাবাব সর্ব্বদৃষ্টয়স্তেষু চোত্তরোত্তরমা ব্রহ্মণোঽন্যেষু যথাযোগং যথা হ্যাচার্য্যা আচ ক্ষত ইতি। আধ্যাত্ম্যে চ দৃষ্ট্বৈব হ্যবতারাণাং মুচ্যন্তে কেচিদঞ্জসা। দর্শনেনান্তরজ্ঞানাং দেবাঃ সর্ব্বত্র দর্শনাৎ। তেষাং বিশেষমাচার্য্যা বেত্তি সর্ব্বজ্ঞতাঙ্গত ইতি ॥ ৫২ ॥

---

যাহা দান করেন, তাহা অন্যথা হইবার নহে, তথাপি যদি অকৃত্রিম ভক্তি-সহকারে সেই গুরুর অনুগ্রহলাভ করা যায়, তবেই গুরুপ্রদত্ত উপদেশের ফল হইয়া থাকে। আর বিষ্ণুতে ও গুরুতে অচলাভক্তি থাকিলেই গুরুর প্রসাদ লাভ হয়, তাহাতেই শমদমাদি গুণ হইয়া থাকে এবং সেই শম-দমাদিদ্বারাই বিষ্ণুদর্শন হয়। অতএব জানা যাইতেছে যে, ভগবদ্ভক্তিই জ্ঞানসাধনের হেতু ॥ ৫১ ॥

যে জ্ঞানসাধন উপাসনা উক্ত হইল, এইক্ষণ সেই জ্ঞানের বিশেষ নিরূপণ করিতেছেন।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, সকলেরই কি এক প্রকার ভগবদ্দর্শন হইয়া থাকে, কিম্বা নানাপ্রকারে হয়? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—অধিকারীভেদে অনেকপ্রকারেই ভগবদ্দর্শন হইয়া থাকে। যেহেতু ভগবদ্দর্শনসাধন উপাসনা নানাপ্রকার এবং সাধনানুসারেই ফলোৎপত্তির নিয়ম আছে। কমঠশ্রুতিতে উক্ত আছে যে, কেহ কেহ অন্তরে হরিকে দর্শন করেন, অপর কাহারা বহির্দৃষ্ট অর্থাৎ প্রত্যক্ষ করিয়া থাকেন, কেহ কেহ বা অবতাররূপে হরিকে দেখিতে পান। অধ্যাত্মশাস্ত্রে লিখিত আছে যে, কোন কোন সাধক অবতারদর্শনে মুক্ত হয় এবং অজ্ঞানীরা অন্তর্দর্শনে এবং দেবগণ সর্ব্বত্র দর্শনে মুক্ত হইয়া থাকে। ইহাদিগের

॥ ওঁ ॥ ন সামান্যাদপ্যুপলব্ধের্মৃত্যুবন্ন হি লোকাপত্তিঃ ॥ ওঁ ॥ ৫৩॥
॥ ওঁ ॥ পরেণ চ শব্দস্য তাদ্বিধ্যং ভূয়স্ত্বাত্ত্বনুবন্ধঃ ॥ ওঁ ॥ ৫৪ ॥

---

ন সামান্যদর্শনমাত্রেণ মুক্তিঃ যথা মৃত্যুমাত্রান্ন হি লোকাপত্তিমাত্রমুক্তি-সামান্যদর্শনাল্লোকা মুক্তির্যোগ্যাত্মদর্শনাদিতি নারায়ণতন্ত্রে। মুচ্যতে নাত্র সন্দেহো দৃষ্ট্বা তু স্বাত্মযোগ্যয়েতি চ দর্শনেনাত্মযোগেন মুক্তির্নান্যেন কেনচিদিতি চাধ্যাত্মে ভক্তিরেবৈনং দর্শয়তি ভক্তিবশঃ পুরুষো ভক্তিরেব ভূয়সীতি মাঠরশ্রুতেঃ। ন পরমাত্মনো দর্শনমিতি চেৎ ন তস্যৈব আত্মা বিশতে ব্রহ্মবামেতি শ্রুতেঃ। কথং তর্হ্যেষা শ্রুতিঃ ॥ ৫৩ ॥

পরমাত্মৈব ভক্ত্যা দর্শনং প্রাপ্য মুক্তিং দদাতীতি প্রধানসাধনত্বাৎ ভক্তিঃ করণত্বেনোচ্যতে। মায়াবৈভবে চ—ভক্তিস্থঃ পরমো বিষ্ণুস্তথৈ-

---

বিশেষ সর্ব্বজ্ঞ আচার্য্যই জানেন। অতএব ব্রহ্মদর্শন নানাপ্রকারে হইতে পারে, ইহা উপপন্ন হইল ॥ ৫২ ॥

এইক্ষণ জ্ঞানের মোক্ষসাধনত্বপ্রমাণ করিতেছেন।—অন্যথা বিম্বো-পাসন অনাবশ্যক হয়। প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, বিম্বরূপ বিষয়ই কি মুক্তিসাধন? অথবা যৎকিঞ্চিৎরূপবিষয় মুক্তির কারণ? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—ভগবানের রূপের সামান্যপ্রকারে দর্শন হইলে সকলের মুক্তি হইতে পারে না, কিন্তু স্ববিম্বদর্শনেই মুক্তি হইয়া থাকে। যেমন সকল মৃত্যু সমান হইলে মৃত্যুমাত্রে মুক্তি হয় না, বিশেষ মৃত্যুই মুক্তির কারণ হয়, সেইরূপ ব্রহ্মরূপের সাম্য থাকিলেও রূপবিশেষ জ্ঞানই মোক্ষ-সাধন হয়, সামান্যরূপ দর্শন মুক্তির হেতু হয় না। শ্রুতিতে লিখিত আছে যে, ভগবান সমরূপী হইলেও স্ববিম্বপ্রদর্শনাদ্বারা মোচন করিয়া থাকেন। সামান্য দর্শন জীবকে মোচন করিতে পারে না। নারায়ণতন্ত্রে ও অধ্যাত্ম-বিদ্যাতেও ইহা প্রতিপন্ন আছে। অতএব বিম্বদর্শনই মুক্তির হেতু; সুতরাং বিম্বোপাসন আবশ্যক ॥ ৫৩ ॥

উপাসনাসহকারেই ভক্তি মোক্ষসাধন হয়, নচেৎ স্বতন্ত্ররূপে তাহার মোক্ষসাধনতা নাই, ইহাই প্রমাণ করিতেছেন।—এইক্ষণ সন্দেহ হইতেছে

॥ ওঁ ॥ এক আত্মনঃ শরীরে ভাবাৎ ॥ ওঁ ॥ ৫৫ ॥

॥ ওঁ ॥ ব্যতিরেকস্তদ্ভাবাভাবিত্বান্ন তূপলব্ধিবৎ ॥ ওঁ ॥ ৫৬ ॥

---

বৈনাং বশে নয়েৎ। তথৈব দর্শনং যাতঃ প্রদদ্যান্মুক্তিমেতয়া। স্নেহানুবন্ধোযস্তস্মিন্ বহুমানপুরঃসরঃ। ভক্তিরিত্যুচ্যতে সৈব কারণং পরমীশিতুরিতি সর্ব্বশব্দানাং ব্রহ্মণি প্রবৃত্তেশ্চ ॥ ৫৪ ॥

জীবাংশানাং পৃথগুৎপত্তের্নানাদিযোগ্যতাপেক্ষয়েতি ন মন্তব্যম্। কুতঃ? অংশাংশিনোরেকত্বমেব। অংশিকর্ম্মনির্ম্মিতশরীর এবাংশস্য ভাবাৎ ॥ ৫৫ ॥

জ্ঞানাদিভেদে বিদ্যমানেঽপি ন অংশাংশিনোঃ পৃথগ্ভাব এব তদুপাস-

---

যে, ভক্তিই মুক্তিপ্রদান করে? কি পরমাত্মা মুক্তিপ্রদান করেন। এই সন্দেহনিরাসার্থ বলিতেছেন।—পরমাত্মাই ভক্তিসহকারে দর্শনপ্রদান করিয়া মুক্তি দিয়া থাকেন, এই নিমিত্তই ভক্তিকে মুক্তির কারণ বলা যায়। মায়াবৈভবে লিখিত আছে যে, বিষ্ণু ভক্তি হইতে শ্রেষ্ঠ, এই নিমিত্ত তিনি ভক্তিকে বশীভূত করিয়াছেন এবং সেই ভক্তিহেতু দর্শন দিয়া মুক্তি প্রদান করিয়া থাকেন। বিশেষতঃ পরমাত্মাতে বহুমানপুরঃসর যে স্নেহানুবন্ধ, তাহাই ভক্তি, সেই ভক্তিই পরমেশ্বরের মুক্তিদানের কারণ ॥ ৫৪ ॥

এইক্ষণ উপাসনার যোগ্যতাসাপেক্ষত্ব প্রতিপাদন করিতেছেন।—অন্যথা উপাসনার অব্যবস্থাপ্রসঙ্গ হয়। প্রথমতঃ ভগবদুপাসনাযোগ্যতা সাপেক্ষ কি না? এই সন্দেহ হইতেছে।—যদি বলি, জীবসকলের পৃথগুৎপত্তিহেতু অনাদিযোগ্যতাপেক্ষা নাই, ইহা বক্তব্য নহে। সকলেরই উপাসনাদিতে যোগ্যতাপেক্ষা আছে। অংশের উৎপত্তিসত্ত্বে অনাদিযোগ্যতাভাব নাই, যেহেতু অংশ ও অংশী এই উভয়ের ঐক্য আছে। বিশেষতঃ অংশী আত্মার কর্ম্মনির্ম্মিত শরীরে অংশ বর্ত্তমান আছে। সেই অংশানুসারেই লোকের শক্তি জন্মে; সুতরাং যোগ্যতানুসারে উপাসনাই প্রতিপন্ন হইতেছে ॥ ৫৫ ॥

জ্ঞানাদিভেদহেতু অংশ ও অংশীর ভেদ আছে, অতএব অংশের উৎপত্তিসত্ত্বেও তাহার অনাদিযোগ্যতা যুক্ত হয় না। এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—অংশ ও অংশীর পৃথক্ভাব নাই, কেবল উপাসনাদ্বারা

॥ ওঁ॥ অঙ্গাববদ্ধাস্তু ন শাখাসু হি প্রতিবেদম্ ॥ ওঁ ॥ ৫৭॥
॥ ওঁ॥ মন্ত্রাদিবদ্বাঽবিরোধঃ ॥ ওঁ ॥ ৫৮॥

---

নাদিভোগাদংশস্য। পরমসংহিতায়াঞ্চ। অংশিনস্তু পৃথগ্‌জাতা অংশাস্তস্যৈব কর্ম্মণা। পুনরৈক্যং প্রপদ্যন্তে নাত্র কার্য্যা বিচারণেতি ॥ ৫৬॥

ব্রহ্মাদ্যাঙ্গদেবতা চ বদ্ধোপাসনাদিপ্রতিশাখং প্রতিবেদঞ্চ নোপসংহ্রিয়তে। হি শব্দাৎ সমত্বাদ্বোত্তমত্বাদ্বা নাঙ্গদেবাহ্যুপাসনম্। উপসংহার্য্যমিত্যাহুর্ব্বেদসিদ্ধান্তবেদিন ইতি ব্রহ্মতর্কবচনাৎ॥ ৫৭॥

সর্ব্বদেবতামন্ত্রা যথা ধীয়ন্ত এবমবিরোধো বা। উপাসনাঙ্গদেবানাং

---

অংশের ফলভোগ হয়, এইমাত্র বিশেষ। পরমসংহিতায় লিখিত আছে যে, কর্ম্মদ্বারা অংশীর পৃথক্ অংশ জন্মে, কিন্তু ঐ অংশ পুনর্ব্বার ঐক্য পাইয়া থাকে। অতএব জানা যায় যে, সকলেরই উপাসনাদিতে অনাদি যোগ্যতাপেক্ষা আছে॥ ৫৬॥

ব্রহ্মজ্ঞানসাধনাতে উপসন যথাযোগ্য অঙ্গদেবতোপাসনা যুক্ত, অতএব ব্রহ্মোপাসনাতে অঙ্গদেবতার উপাসন করিবে। ইহাই প্রতিপাদন করিতেছেন।—এইক্ষণ সন্দেহ হইতেছে যে, অন্য দেবতার উপাসনা কর্ত্তব্য কি না? উক্ত সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—অবশ্য ব্রহ্মাদি দেবতার উপাসনা ও পরিচর্য্যাদি করিবে। তাহাতে শ্রুতিবিরোধ হয় না, কারণ শ্রুতিতে যে, অন্য দেবতার উপাসনা নিষেধ উক্ত আছে, তাহাতে প্রধানরূপে উপাসনা করিবে না, ইহাই বুঝিতে হইবে। অঙ্গরূপে অন্য দেবতার উপাসনা স্বীকার আছে, ব্রহ্মতর্কবচনে জানা যায় যে, ভগবানের সম, অথবা উত্তম জ্ঞানে অঙ্গদেবতার উপাসনা করিবে না। বেদসিদ্ধান্তদর্শীরা তাহাতে ব্রহ্মগুণের উপসংহার বলিয়া থাকেন। ইহাতেও প্রধানরূপেই অঙ্গদেবতার নিষেধ জানা যাইতেছে॥ ৫৭॥

যেমন অগ্ন্যাদি অধম দেবতাবিষয় মন্ত্রবিদ্যাদি ব্রহ্মাদি উত্তম দেবতাবিষয়ত্বরূপে অধ্যয়ন করে, সেইরূপ অধম দেবতার গুণসকল উত্তম দেব-

॥ ওঁ ॥ ভূম্নঃ ক্রতুবৎ জ্যায়স্ত্বং তথা হি দর্শয়তি ॥ ওঁ ॥ ৫৯ ॥

---

পরমাঙ্গতয়া ভবেৎ। উপসংহৃতির্ব্বিশেষে তু ফলানামন্যথা ন তু। পুরু-ষাণাং বিশেষাদ্বা যথাযোগং ভবিষ্যতীতি বৃহত্তন্ত্রে ॥ ৫৮ ॥

সর্ব্বগুণেষু ভূম্নঃ গুণস্য জ্যায়স্ত্বং ক্রতুবৎ সর্ব্বত্র সহভাবাৎ দীক্ষাপ্রাপণী-য়োদনীয়ে সবনত্রয়াবভৃথাত্মকঃ ক্রতুঃ। ভূমৈব দেবঃ পরমো হ্যুপাস্যো নৈবাভূমা ফলমেষাং বিধত্তে। তস্মাদ্ভূমা ফলমেষাং বিধত্তে। তস্মাদ্-ভূমা গুণতো বৈ বিশিষ্টো যথাক্রতুঃ কর্ম্মমধ্যে বিশিষ্ট ইতি গৌপবন-শ্রুতিঃ ॥ ৫৯ ॥

---

তাতে উপসংহার করিলে কোন বিরোধ হয় না। যেহেতু অধম দেবতারা উত্তমদেবতার গুণেই গুণী হইতেছেন, শাস্ত্রান্তরে উক্ত আছে যে, স্বয়ং নারয়ণই সর্ব্বদেবতা ও সকল বিদ্যার প্রভু। "পরমাত্মার অঙ্গরূপে অন্য দেবতার উপাসনা করিবে" ইত্যাদি বৃহত্তন্ত্রবচনেও অঙ্গদেবতার উপাসনা উক্ত হইয়াছে ॥ ৫৮ ॥

ঈশ্বর দর্শনসাধনে সকল উপাসকেরই ঈশ্বরের ভূমগুণোপাসনা কর্ত্তব্য, ইহাই সমর্থন করিতেছেন।—প্রথমতঃ ঈশ্বরের ভূমগুণ সকলের উপাস্য কি না? এই সন্দেহ হইতেছে, যদি বলি, উপাসকেরপ্রতি সংভৃত্যাদি গুণ হইতে ঈশ্বরের ভূমত্বগুণের কোন বিশেষ নাই; অতএব ভূমগুণের উপাসনা করিবে না, এই আশঙ্কায় বলিতেছেন।—সকল উপাসকেরই ঈশ্বরের ভূমগুণের উপাসনা কর্ত্তব্য। যেহেতু ঈশ্বরের সর্ব্বগুণের মধ্যে ভূম-গুণেরই প্রাধান্য আছে। গৌপবন শ্রুতিতে লিখিত আছে যে, ভূমগুণ-বিশিষ্ট পরমাত্মার উপাসনা করিবে, তদ্ভিন্ন ঈশ্বর উপাসনার ফলপ্রদান করেন না এবং যেমন সর্ব্বকর্ম্মের মধ্যে যজ্ঞই প্রধান, সেইরূপ সর্ব্বগুণের মধ্যে ভূমগুণই শ্রেষ্ঠ। অতএব পরমেশ্বরের ভূমগুণোপাসনা অবশ্য কর্ত্তব্য ॥ ৫৯ ॥

॥ ওঁ ॥ নানা শব্দাদিভেদাৎ ॥ ওঁ ॥ ৬০ ॥

॥ ওঁ ॥ বিকল্পোঽবিশিষ্টফলত্বাৎ ॥ ওঁ ॥ ৬১ ॥

---

শব্দোঽনুমা তথৈবাক্ষ্যো যোগ্যতাভেদতঃ সদা। ব্রহ্মাদীনামেকমর্থং বস্তুধা দর্শয়ন্তি হি। অতঃ পূর্ণত্বমীশস্য জ্ঞানৈবৈষাং প্রদৃশ্যতে। অতঃ ফলস্য নানাত্বং নানৈবোপাসনং যত ইতি ব্রহ্মতর্কে। অতো ভূমত্বমপি নানৈবোপাস্যতে ॥ ৬০ ॥

স্বযোগ্যোপাসনান্তরং সমাপ্যাপি কস্যচিদুপাসনং বিকল্পনং ভবতি বিশিষ্টফলাপেক্ষয়া। মুক্ত্যর্থমাত্মযোগ্যং হি কার্য্যমেব হ্যুপাসনম্। নৃসিংহাদিকমন্যচ্চ দুরিতস্য নিবৃত্তয়ে। উপাসতে যথাযোগং ন বা ফলবিভেদত ইতি ব্রহ্মতর্কে ॥ ৬১ ॥

---

পরমেশ্বরসাক্ষাৎকারসাধন ভূমগুণোপাসনাতে অধিকারীর বিশেষ সমর্থন করিতেছেন।—অধিকারিবিশেষে ভূমগুণোপাসনার প্রকার তারতম্য না থাকিলে উক্তরূপ উপাসনার অনুপপত্তি হয়। এইক্ষণ সন্দেহ হইতেছে যে, উপাসকদিগের তারতম্য আছে, কিম্বা একপ্রকারে উপসানা করিবে? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন,—ভূমগুণোপাসনাতে অধিকারিবিশেষ নানাপ্রকারেই উপাসনা প্রতীতি হয়, যেহেতু শব্দ ও অনুমানাদিপ্রমাণেই প্রতীতি হইয়া থাকে, সেই শব্দাদিপ্রমাণে অধিকারিভেদে এক হইয়াও অনেকার্থ প্রতীতির জনক হয়। এই নিমিত্তই নানাপ্রকার উপাসনাতে ফলের তারতম্য হইয়া থাকে। আর ব্রহ্মতর্ক লিখিতপ্রমাণেও ইহাই উপপন্ন হইয়াছে, অতএব ভূমগুণদৃষ্টিতে অধিকারিশেষে উপাসনার বিশেষ আছে ॥ ৬০ ॥

হরি দর্শনোপযোগী উপাসনাতে বিম্বোপাসনা নিরাস করিতেছেন।—অন্যথা নৃসিংহতাপনীয়শ্রুতি ব্যর্থ হয়। মুমুক্ষুরা স্ববিম্বাতিরিক্ত বিশযোপাসনা করিবে কি না? এই সন্দেহ হইতেছে।—উক্ত সন্দেহনিরাসার্থ বলিতেছেন।—মুমুক্ষুরা স্বমোক্ষসাধনের অতিরিক্ত নরসিংহাদি উপাসনা করিবে না। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, মুক্তির নিমিত্ত আত্মযোগ্য

॥ ওঁ ॥ কাম্যাস্তু যথাকামং সমুচ্চীয়েরন্ন বা পূর্ব্বহেত্বভাবাৎ ॥ ওঁ ॥ ৬২ ॥

॥ ওঁ ॥ অঙ্গেষু যথাশ্রয়ভাবঃ ॥ ওঁ ॥ ৬৩ ॥

---

যস্য যস্য হি যঃ কামস্তস্য তস্য হ্যুপাসনম্। তাদৃশানাং গুণানাঞ্চ সমাহারঃ প্রকল্পয়েৎ। অকামত্বান্মুমুক্ষূণাং ন বা তেষামুপাসনম্। তুষ্ট্যর্থমীশ্বরস্যৈব ন চোপাস্যা বিদুষ্যতীতি বৃহত্তন্ত্রে ॥ ৬২ ॥

অঙ্গদেবতানাং যথা পরমেশ্বরাঙ্গাশ্রয়ত্বং চক্ষুষোঃ সূর্য্যোঽজায়তেত্যাদিনা তথা ভাবনা কর্ত্তব্যা যস্মিন্ যস্মিন্ যো হি চাঙ্গে নিবিষ্টঃ পরস্য চিন্ত্যঃ তথা তত্রৈবেতি পৌত্রায়ণশ্রুতেঃ ॥ ৬৩ ॥

---

উপাসনা করিবে। নৃসিংহাদি অন্য উপাসনাতে দুরিতাদিনিবৃত্তি হইয়া থাকে। অতএব যথাযোগ্য উপাসনাই মুমুক্ষুদিগের কর্ত্তব্য, তাহারা ফলভেদে উপাসনা করিবে না ॥ ৬১ ॥

এইক্ষণ ব্রহ্মজ্ঞানসাধন উপসনার অবশ্য কর্ত্তব্যত্ব প্রমাণ করিতেছেন।—কর্ম্মোপাসনা কর্ত্তব্য কি না? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—মুমুক্ষুদিগের কার্য্যোপাসনা কর্ত্তব্য নহে। বৃহত্তন্ত্রপ্রমাণে জানা যায় যে, যে যে ব্যক্তির যেরূপ কামনা আছে. তাহার সেইরূপ উপাসনা কর্ত্তব্য এবং সেই সকল গুণের সমাহার কল্পনা করিবে। মুমুক্ষুদিগের কামনাভাবহেতু তাহারা উপাসনা করিবে না। কিন্তু পরমেশ্বরের তুষ্টির নিমিত্ত মুমুক্ষুরা উপাসনা করিলেও তাহাতে কোন দোষ হইতে পারে না ॥ ৬২ ॥

ভগবৎসাক্ষাৎকারসাধন অঙ্গদেবতোপাসনার কর্ত্তব্যত্ব প্রতিপাদন করিতেছেন।—ব্রহ্মাদিদেবগণ পরমেশ্বরের অঙ্গাশ্রিত, এই নিমিত্ত তাহাদিগেরও উপাসনা কর্ত্তব্য। "চক্ষুষোঃ সূর্য্যোঽজায়ত" ইত্যাদি শ্রুতিতেই ব্রহ্মাদি দেবতার ভগবদঙ্গাশ্রিতত্ব প্রতীতি আছে। পৌত্রায়ণশ্রুতিতেও ভগবদঙ্গাশ্রিত দেবতার উপাসনা উক্ত হইয়াছে ॥ ৬৩ ॥

॥ ওঁ ॥ শিষ্টেশ্চ ॥ ওঁ ॥ ৬৪ ॥

॥ ওঁ ॥ সমাহারাৎ ॥ ওঁ ॥ ৬৫ ॥

॥ ওঁ ॥ রুণসাধারণ্যশ্রুতেশ্চ ॥ ওঁ ॥ ৬৬ ॥

---

অঙ্গৈঃ পরাদ্ যে হি দেবাঃ বিসৃষ্টাস্তেত্তদ্গুণান্ পরমে সংহরতে তাংশ্চাপি তত্রৈব বিচিন্ত্য দেবান্ স্থানং মুমুক্ষুঃ পরমং ব্রজেত্তেতি কাত্যায়নশ্রুতৌ ॥ ৬৪ ॥

সমাহারবচনাচ্চ ॥ ৬৫ ॥

সাধারণ্যাৎ সর্ব্বগুণাঃ পরস্য সমাহার্য্যাস্তত্ত্বদৃশো মুমুক্ষোরিতি মাণ্ডব্যশ্রুতেশ্চ ॥ ৬৬ ॥

---

কেবল ভগবদঙ্গাশ্রিত বলিয়াই যে ব্রহ্মাদি দেবগণের উপাসনা করিবে, এমত নহে, শ্রুতিতেও তাহাদিগের উপাসনা উক্ত আছে। কাত্যায়নশ্রুতিতে লিখিত আছে যে, যে সকল দেবতা অঙ্গ হইতে উৎপন্ন হইয়াছেন, তাঁহাদিগের গুণসকলও পরমেশ্বরেতে সংন্যাসিত আছে। অতএব সেই সকল দেবতাকে চিন্তা করিয়াও মুমুক্ষুরা পরম স্থান লাভকরিতে পারে। এই নিমিত্ত শ্রুতিপ্রতিপাদ্য অঙ্গদেবতোপাসন কর্ত্তব্য বলিয়া প্রতিপন্ন হইল ॥ ৬৪ ॥

যদি বল, নিরধিকারিত্বপ্রযুক্ত অঙ্গাশ্রিত দেবতার উপাসনা যুক্ত নহে, এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—অঙ্গাশ্রিতদেবতার উপাসনা কর্ত্তব্য, যেহেতু দেবগণেরই অধিকারিতা আছে এবং উক্ত অঙ্গদেবতার উপাসনায় পরম স্থানপ্রাপ্তিরূপ ফলের শ্রবণ আছে। অতএব অঙ্গদেবতার উপাসনা অকর্ত্তব্য নহে ॥ ৬৫ ॥

অন্য কারণ প্রদর্শনপূর্ব্বক উপাসনার কর্ত্তব্যতা সমর্থন করিতেছেন।—মাণ্ডব্যশ্রুতিতে লিখিত আছে যে, গুণসকলই সূর্য্যাদির আশ্রিতবিধায়, উহারা পরমাত্মার গুণ বলিয়া জানিবে। অতএব ভগবদ্গুণ সকলের উপাস্য ॥ ৬৬ ॥

॥ ওঁ ॥ ন বা তৎ সহভাবাশ্রুতেঃ ॥ ওঁ ॥ ৬৭ ॥

॥ ওঁ ॥ দর্শনাচ্চ ॥ ওঁ ॥ ৬৮ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে তৃতীয়াধ্যায়স্য
তৃতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

ন চাঙ্গদেবেতোপসংহারঃ কার্য্যঃ উপসংহারস্য সহাশ্রবণাৎ ॥ ৬৭ ॥

সত্যং জ্ঞানং পরমানন্দরূপ আত্মেত্যেবং নিত্যদোপাসনং স্যাৎ। নান্যৎ কিঞ্চিৎ সমুপাসীত ধীরঃ সর্ব্বৈর্গুণৈর্দ্দেবগুণা উপাসত ইতি কমঠ-শ্রুতৌ ॥ ৬৮ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপূজ্যপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে-
তৃতীয়াধ্যায়স্য তৃতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

ব্রহ্মজ্ঞানসাধনের অঙ্গাশ্রিতত্বপ্রযুক্ত দেবতোপাসন কর্ত্তব্য, ইহাই সমর্থন করিতেছেন।—ভগবদঙ্গাশ্রিতরূপে দেবতাদিগের উপাসনা করিবে কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—অঙ্গদেবতার উপসংহার করিবে না, যেহেতু সর্ব্বশাখাতে উপাসনার সহিত অঙ্গদেবতোপাসনের শ্রবণ নাই ॥ ৬৭ ॥

শ্রুতিপ্রমাণদ্বারা পূর্ব্বোক্ত অর্থপ্রতিপাদন করিতেছেন।—কমঠশ্রুতিতে লিখিত আছে যে; আত্মা সত্য, জ্ঞান ও পরমানন্দস্বরূপ, এইরূপে সর্ব্বদা উপাসনা করিবে। ধীরব্যক্তিরা অন্য কিছু উপাসনা করিবে না। অতএব দেবগণের ভগবদাশ্রিতত্বপ্রযুক্ত অঙ্গদেবতোপাসনাযুক্ত হইতেছে ॥ ৬৮ ॥

ইতি তৃতীয় অধ্যায়ে তৃতীয় পাদ সমাপ্ত ॥ ১ ॥

# চতুর্থঃ পাদঃ ।

॥ ওঁ ॥ পুরুষার্থোঽতঃ শব্দাদিতি বাদরায়ণঃ ॥ ওঁ ॥ ১ ॥

॥ ওঁ ॥ শেষত্বাৎ পুরুষার্থবাদো যথান্যেষ্বিতি জৈমিনিঃ ॥ ওঁ ॥ ২ ॥

---

জ্ঞানসামর্থ্যমস্মিন্ পাদে উচ্যতে যদ্দর্শনার্থমুপাসনোক্তৌ তস্মাচ্চ দর্শনাৎ সর্ব্বপুরুষার্থপ্রাপ্তিরিতি বাদরায়ণো মন্যতে যং লোকং মনসা সংবিভাতি বিশুদ্ধসত্বঃ কাময়তে যাংশ্চ কামান্ তং তং লোকং জায়তে তাংশ্চ কামান্ তস্মাদাত্মজ্ঞং হ্যর্চ্চয়েদ্ভূতিকাম ইতি শব্দাদ্যস্ত্যেব মোক্ষসাধনম্ ॥ ১ ॥

জ্ঞানস্য স্বর্গাদিষু তৎসাধনকর্ম্মশেষত্বেন স্বর্গং ধনাদ্দেহতো বৈ গৃহাচ্চ প্রাপ্স্যন্তি ধীরাঃ কুতশ্চিদিতি জৈমিনিঃ ॥ ২ ॥

---

পূর্ব্বপাদে ভগবজ্জ্ঞানসাধন উপাসনা কথিত হইয়াছে, এই পাদে সেই জ্ঞানের সামর্থ্য বলিতেছেন।—ব্রহ্মপ্রাপ্তি সাধন জ্ঞানের সর্ব্বপুরুষার্থ সাধনতা রূপ মহিমা বর্ণন আবশ্যক, অন্যথা সেই জ্ঞানসাধনে অতিশয় প্রবৃত্তি হইতে পারে না। এইক্ষণ সন্দেহ হইতেছে যে, ব্রহ্মবিজ্ঞান কি কেবল মোক্ষমাত্রের সাধন? অথবা ফলান্তর সাধন করিয়া থাকে। এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—বাদরায়ণাচার্য্য বলিয়া থাকেন যে, "ব্রহ্মদর্শনের নিমিত্ত পূর্ব্বে উপাসনা উক্ত হইয়াছে, সেই ব্রহ্মদর্শন হইতে পুরুষের প্রার্থ্যমান সকলপ্রকার শুভলাভ হইয়া থাকে, কেবল মোক্ষমাত্র ফল হয় না। বিশুদ্ধসত্ব ব্যক্তি মনে মনে যে যে লোক ইচ্ছা করেন এবং যে যে কামনা করেন, তাঁহার সেই সেই লোকপ্রাপ্তি ও সেই সেই কামনাসিদ্ধি হয়। অতএব আত্মজ্ঞের অর্চ্চনা করিবে" ইত্যাদিপ্রমাণে জ্ঞানের মোক্ষসাধনতা জানা যায় ॥ ১ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, জ্ঞান মোক্ষাদি সমস্ত পুরুষার্থসাধন করে, তাহাতে জ্ঞানের মোক্ষসাধনতাই জানা যায়, উহাতে স্বর্গাদিসাধন হয় না,

॥ ওঁ ॥ আচারদর্শনাৎ ॥ ওঁ ॥ ৩ ॥

॥ ওঁ ॥ তচ্ছ্রুতেঃ ॥ ওঁ ॥ ৪ ॥

॥ ওঁ ॥ সমন্বারম্ভণাৎ ॥ ওঁ ॥ ৫ ॥

---

জ্ঞানিনামেব দেবাদীনামাচারদর্শনাৎ ॥ ৩ ॥

যদেব বিদ্যয়া করোতি শ্রদ্ধয়োপনিষদা তদেব বীর্য্যবত্তরং ভবতীতি শেষত্বশ্রুতেঃ ॥ ৪ ॥

কর্ম্মৈব দেহং দৈবিকং মানুষং বাপ্যন্বারভেন্নাপরস্তত্র হেতুঃ। ভোগাং

---

যেহেতু কর্ম্মই স্বর্গাদিসাধন করে। এইরূপ স্বীকার করিলে "যং যং লোকং মনসা সংবিভাতি" ইত্যাদি শ্রুতিতে যে জ্ঞানের সর্ব্বপুরুষার্থসাধনতা উক্ত হইয়াছে, তাহার বিরোধ হয়। ইহার মীমাংসায় বক্তব্য এই যে, জ্ঞানেরও কর্ম্ম শেষত্বরূপে স্বর্গাদি সাধনতা স্বীকার আছে, অর্থাৎ জ্ঞান তৎসাধন কর্ম্মের শেষ ফল। আচার্য্যপ্রবর জৈমিনি বলিয়া থাকেন, ধনাদি দ্বারাও স্বর্গাদি হয় ॥ ২ ॥

শ্রুতিবলে জ্ঞানেরই সর্ব্বপুরুষার্থসাধনতা হউক, শ্রুতির অর্থান্তর পরিকল্পনা কেন? এই আশঙ্কায় বলিতেছেন।—"দেবতারাই জ্ঞানী" ইত্যাদি বচনে দেবগণেরও কর্ম্মানুষ্ঠান দৃষ্ট হয়। "যজ্ঞেন যজ্ঞময়জন্তদেবাঃ" ইত্যাদি শ্রুতেও দেবগণের কর্ম্মানুষ্ঠান দেখা যায়। তথাপি জ্ঞানের সর্ব্বপুরুষার্থ সাধনতা হইলে কর্ম্মানুষ্ঠান ব্যর্থ হয়। অতএব কেবল জ্ঞান হইতে সর্ব্বপুরুষার্থ সিদ্ধি হয় না ॥ ৩ ॥

যদি জ্ঞান ও কর্ম্ম উভয়ই স্বর্গাদিসাধন হইল, তাহাহইলে কিরূপে জ্ঞানের কর্ম্মশেষত্ব সম্ভবিতে পারে? এই আশঙ্কায় বলিতেছেন,—যাহা বিদ্যাদ্বারা উপার্জ্জন করে, শ্রদ্ধাদ্বারা তাহা বলবত্তর, অর্থাৎ অধিক ফলসাধক হয়। এই নিমিত্তই জ্ঞানের কর্ম্মশেষত্ব উক্ত হইয়াছে ॥ ৪ ॥

যদি জ্ঞানের প্রাধান্য জানিয়াও স্বীকার না কর, পরন্তু তাহার কর্ম্মশেষত্বই অভিমত হয়, তাহাহইলে কর্ম্মের প্রাধান্য শ্রুত হইলেও তাহা স্বীকার

॥ ওঁ ॥ তদ্বতোবিধানাৎ ॥ ওঁ ॥ ৬ ॥

॥ ওঁ ॥ নিয়মাচ্চ ॥ ওঁ ॥ ৭ ॥

---

স্তদীয়াংশ্চ যথা বিভাগং দদাতি কর্ম্মৈব শুভাশুভং যদিতি মাঠরব্যশ্রুতেশ্চ। সংশব্দৈঃ প্রাধান্যং দর্শয়তি ॥ ৫ ॥

জ্ঞানী চ কর্ম্মাণি সহোদিতানি কুর্য্যাদকামঃ সততং ভবে স্তোহতি কমঠ-শ্রুতৌ জ্ঞানবতো বিধানাৎ ॥ ৬ ॥

কুর্ব্বন্নেবেহ কর্ম্মাণি জিজীবিষেচ্ছতং সমাঃ। এবং ত্বয়ি নান্যথা তোঽস্তি ন কর্ম্ম লিপ্যতে নরে ইতি ॥ ৭ ॥

---

করি না। তবে বিশেষ প্রমাণাভাবহেতু জ্ঞানের কর্ম্মশেষত্ব, অথবা সাম্য হউক। এই আশঙ্কায় বলিতেছেন,—স্বর্গাদিসাধন কর্ম্মের জ্ঞানসাম্য হইতে পারে না, পরন্তু প্রাধান্যপ্রযুক্ত আরম্ভকত্বই হইতে পারে। মাঠরব্য-শ্রুতিতে লিখিত আছে যে, কর্ম্মই দৈবিক, কিম্বা মানুষিক দেহ প্রাপ্ত হইয়া আরম্ভক হয়, অপর কেহ হেতু হয় না। আর কর্ম্মই ভোগ ও শুভা-শুভ প্রদান করে ॥ ৫ ॥

তথাপি জ্ঞানের কর্ম্মবোধকত্ব যুক্ত হইতেছে না, কিন্তু জ্ঞান স্বয়ংই পুরু-ষার্থসাধন করে, যেহেতু জ্ঞানকৃতকর্ম্মের ফলাভাব আছে, ফলাভাব হইলে যে কর্ম্মাচরণ দেখা যায়, তাহা মুক্তপুরুষের ন্যায় লীলাবশত হইয়া থাকে। এই আশঙ্কা পরিহারার্থ বলিতেছেন।—মুক্তপুরুষের ন্যায় জ্ঞানীর লীলাবশতঃ কর্ম্ম হইতে পারে না। যাহাতে জ্ঞানীর ফলভাব হইতে পারে। আর জ্ঞানীদিগের কর্ম্মবিধানহেতু বিহিত আচরণে লীলাত্ব নাই ॥ ৬ ॥

কর্ম্মের বিহিতত্বপ্রযুক্তই যে জ্ঞানিদিগের কর্ম্ম লীলামাত্র হয়, এমত নহে, তাহাদিগের কর্ম্মাকরণে প্রত্যবায় শ্রবণ আছে, এই নিমিত্তই জ্ঞানি-গণের কর্ম্ম লীলামাত্র বলা যায় না, অর্থাৎ প্রত্যবায়ভয়েই জ্ঞানীরা কর্ম্ম করিয়া থাকেন। আর জ্ঞানীরা কর্ম্ম করে বটে, কিন্তু তাহারা কর্ম্মে লিপ্ত হয়েন না ॥ ৭ ॥

॥ ওঁ॥ অধিকোপদেশাত্তু বাদরায়ণস্যৈবং তদ্দর্শনাৎ॥ ওঁ॥ ৮॥

॥ ওঁ॥ তুল্যন্তু দর্শনম্॥ ওঁ॥ ৯॥

---

জ্ঞানাদেব স্বর্গো জ্ঞানাদেবাপবর্গো জ্ঞানাদেব সর্ব্বে কামাঃ সম্পদ্যন্তে স যথা যথা কর্ম্ম কুরুতে তথা তথাধিকো ভবতীতি কৌঠরব্যশ্রুতেঃ। যুধিষ্ঠিরাদীনাং রাজস্থয়যাগাদিনা ফলাধিক্যদর্শনাচ্চেতি বাদরায়ণমতম্॥ ৮॥

রাজসূয়াদিকৃত্তাবকৃতৌ চ সমমেব তেষাং বিজ্ঞানম্। বিজ্ঞানমেতৎ সর্ব্বেষাং মুনীনাং ব্রহ্মদর্শনাৎ। স্যাদেব মোক্ষো নান্যস্মাদিতি তত্রাপি চিত্রতা। স্বর্গাদয়ঃ কর্ম্মণৈব নান্যেনেত্যপরে বিদুঃ। জ্ঞানেনাধিক্যমিত্যাহুর্জ্জৈমিন্যাদ্যাশ্চ কেচন। অদৃষ্টমেব জ্ঞানেন দৃষ্টং নৈবোপলক্ষ্যতে। ইতি কেচিদ্বিদঃ প্রাহুর্ব্যাসশিষ্যা ইমেঽখিলাঃ। যস্মাদ্ব্যাসমতং সর্ব্বং সত্যমেব ততোঽখিলম্। যথাকাশস্তনস্তোঽপি ব্যাপ্তো হস্তাবধিস্তথা।

---

ইতিপূর্ব্বে জৈমিনিমত প্রদর্শন করিয়া এইক্ষণ স্বমত সমর্থন করিতেছেন। —পূর্ব্বে যে জ্ঞানের সর্ব্বপুরুষার্থসাধনতা উক্ত হইয়াছে, তাহাই প্রকৃত সিদ্ধান্ত। কৌঠরব্যশ্রুতিতে লিখিত আছে যে, জ্ঞান হইতেই স্বর্গ, জ্ঞান হইতেই মোক্ষ এবং জ্ঞান হইতেই সকল কামনা সম্পন্ন হয়। জ্ঞানীব্যক্তি যে যে কর্ম্ম করে, সকলই তাহার অধিক ফল সাধক হয়। আর যুধিষ্ঠিরাদির রাজসূয়যজ্ঞাদিদ্বারা অধিক ফলদর্শন আছে। ইহাই বাদরায়ণ বলিয়া থাকেন॥ ৮॥

জ্ঞানীরা রাজসূয়যজ্ঞ করুক, আর নাই করুক, তাহাদিগের জ্ঞানের তুল্যতা হইয়া থাকে। ভবিষ্যৎপর্ব্বে লিখিত আছে যে, সকল মুনিদিগের ব্রহ্মদর্শন হইলেই মোক্ষ হইয়া থাকে, অন্য কোন কারণে মোক্ষ হয় না, ইহাতে বিশেষ আছে। কেহ কেহ বলেন, কর্ম্মদ্বারা স্বর্গাদি হয়, অন্য কোন কারণে স্বর্গাদি হয় না। জৈমিনিপ্রভৃতি মুনিরা জ্ঞানের আধিক্য বলিয়া থাকেন। ব্যাসশিষ্যেরা বলিয়া থাকেন যে, জ্ঞানদ্বারা ফলঅদৃষ্ট

॥ ওঁ ॥ অসার্ব্বত্রিকী ॥ ওঁ ॥ ১০ ॥

॥ ওঁ ॥ বিভাগঃ শতবৎ ॥ ওঁ ॥ ১১ ॥

---

প্রাদেশোঽপি হি সত্ত্বেন তথৈবৈষাং মতানি তু। স্বয়ন্তু ভগবান্ ব্যাসো ব্যাপ্তজ্ঞানমহাংশুমান্। অনন্তাকাশবৎ পশ্যন্ নিখিলং পুরুষোত্তমঃ। জ্ঞানেনৈবাপ্যতে সর্ব্বং কর্ম্মণা চাধিকং ভবেৎ। ইতি প্রাহ মহাযোগী পুমর্থানাং বিনির্ণয় ইতি ভবিষ্যৎপর্ব্বণি। জ্ঞানিনামপি দেবানাং বিশেষঃ কর্ম্মভির্ভবেৎ। চীর্ণে কৃতে বা জ্ঞানস্য ন বিশেষোঽস্তি কর্ম্মণীতি ব্রহ্মতর্কে ॥ ৯ ॥

সর্ব্বেষাং পুরুষার্থাপেক্ষিত্বাজ্‌জ্ঞানাধিকারিতেত্যত আহ ন সর্ব্বেষামধিকারঃ ॥ ১০ ॥

নব কোট্যো হি দেবানাং তেষাং মধ্যে শতস্য তু। সোমাধিকারো বেদোক্তো ব্রহ্মণী দ্বে শতাধিকে। যথা তথৈব সংখ্যায়া প্রজাস্তাসু কিয়ান্

---

হয়, দৃষ্টফল হয় না, যেহেতু ব্যাসের সমস্ত মতই সত্য, অতএব জ্ঞানদ্বারা অদৃষ্টফল জানা যায়। আর যেমন আকাশ অনন্ত হইয়াও সর্ব্বব্যাপ্ত, সেইরূপ জ্ঞানও সর্ব্বব্যাপ্ত। ভগবান্ ব্যাসদেব স্বয়ং এইরূপ বলিয়াছেন, এইপরন্ত জ্ঞানদ্বারাই সকল লাভ করা যায়, কর্ম্মদ্বারা তাহার আধিক্য হয়, এইরূপে মহাযোগী বেদব্যাস পুরুষার্থ নির্ণয় করিয়াছেন। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, জ্ঞানী দেবগণেরও কর্ম্মদ্বারা বিশেষ হইয়া থাকে ॥ ৯ ॥

ভগবৎপ্রাপ্তিসাধন জ্ঞানেতে সকলের অধিকার নাই, ইহাই প্রতিপাদন করিতেছেন।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, জ্ঞানসাধনে সকলের অধিকার আছে কি না? যদি বল, সকলই পুরুষার্থাপেক্ষী; সুতরাং সকলেরই জ্ঞানাধিকার হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন।—সকলের জ্ঞানাধিকার নাই ॥ ১০ ॥

পূর্ব্বসূত্রে সকলের জ্ঞানাধিকার নাই, ইহাই উক্ত হইয়াছে, এই সূত্রে তাহার কারণ দর্শাইতেছেন।—যেমন নবকোটী দেবতার দেবত্বসাম্যে সকলের সোমাধিকার নাই, সেইরূপ পুরুষার্থ সাম্যেও সকলের জ্ঞানা-

॥ ওঁ ॥ অধ্যয়নমাত্রবতঃ ॥ ওঁ ॥ ১২ ॥

॥ ওঁ ॥ নাবিশেষাৎ ॥ ওঁ ॥ ১৩ ॥

---

জনঃ। জ্ঞানাধিকারী স প্রোক্তো বিষ্ণুপাদৈকসংশ্রয় ইতি বচনাৎ সুখাপেক্ষাসাম্যেঽপি বিভাগ ইষ্যতেঽধিকারার্থম্ ॥ ১১ ॥

কস্যাধিকার ইত্যত আহ। অবৈষ্ণবস্য বেদেঽপি হ্যধিকারো ন বিদ্যতে। গুরুভক্তিবিহীনস্য শমাদিরহিতস্য চ। ন চ বর্ণবরস্যাপি তস্মাদধ্যয়নান্বিতঃ। ব্রহ্মজ্ঞানে তু বেদোক্তে হ্যধিকারী সতাং মত ইতি ব্রহ্মতর্কে। পঠেদ্বেদানথার্থানধীয়ীত্যথ বিচার্য্য ব্রহ্মবিন্দেদিতি চ কৌষায়ণশ্রুতিঃ ॥ ১২ ॥

ন সামান্যেনাধিকারো দেবাদীনাম্। অথ পুমর্থং সাধনান্যর্থো ধর্ম্মজ্ঞানমিত্যুত্তরোত্তরং তত্রাধিকারিণো মনুষ্যা ঋষয়ো দেবা ইত্যুত্তরোত্তরমিতি কৌণ্ডিন্যশ্রুতিঃ ॥ ১৩ ॥

---

ধিকার হয় না। কিন্তু জ্ঞানাধিকারার্থ পুরুষবিভাগ স্বীকার আছে, অর্থাৎ যে ব্যক্তি বিষ্ণুপাদে একান্ত আশ্রিত, তাহারই জ্ঞানাধিকার জানিবে। অতএব সকলের সুখাপেক্ষা থাকিলেও জ্ঞানাধিকারে বিভাগ আছে ॥ ১১ ॥

যদি সকলের জ্ঞানাধিকার না থাকিল, তবে কাহার জ্ঞানাধিকার আছে? এই আশঙ্কায় বলিতেছেন,—ব্রহ্মতর্কে লিখিত আছে যে, বর্ণশ্রেষ্ঠ হইয়াও যদি বিষ্ণুভক্তি না থাকে এবং গুরুভক্তিবিহীন ও শমাদিবর্জ্জিত হয়, তাহাহইলে সেই ব্যক্তির বেদে জ্ঞানাধিকার নিষেধ আছে। অতএব যিনি অধ্যয়নতৎপর, বিষ্ণুপরায়ণ, গুরুভক্তিশালী ও শমদমাদিগুণবান্, তিনিই জ্ঞানাধিকারী, ইহাই সাধুদিগের মত। কৌষায়ণশ্রুতে জানা যায় যে, যে ব্যক্তি বেদপাঠ ও তাহার অর্থানুসন্ধানদ্বারা বিচার করেন, তিনি ব্রহ্মকে জানিতে পারেন। অতএব জানা যাইতেছে যে, যাহারা বিষ্ণুপরায়ণ হইয়া বেদ অধ্যয়ন করেন, তাহারাই ব্রহ্মবিজ্ঞানলাভে প্রকৃত অধিকারী ॥ ১২ ॥

ভগবৎপ্রাপ্তিসাধন জ্ঞানাধিকার অতি দুর্ল্লভ, ইহাই সমর্থন করিতেছেন।—ভগবজ্জ্ঞান সুলভ হইলে তাহার আতিশয্য থাকে না। প্রথমতঃ

॥ ওঁ ॥ স্তুতয়েঽনুমতির্ব্বা ॥ ওঁ ॥ ১৪ ॥

॥ ওঁ ॥ কামচারেণ চৈকে ॥ ওঁ ॥ ১৫ ॥

---

অথ মুনিরমৌনঞ্চ মৌনং নির্ব্বিদ্যাথ ব্রাহ্মণঃ। স ব্রাহ্মণঃ কেন স্যাৎ যেন স্যাৎ তেনেদৃশ এবেতি জ্ঞানিনো যথেষ্টাচরণং বিধীয়ত ইত্যত আহ। ন বিধির্জ্ঞানিনস্তুতয়েঽনুমতিমাত্রং বা যুজ্যতে চ ॥ ১৪ ॥

কামচারাঃ কামভক্ষ্যাঃ কামবাদাঃ কামেনৈবেমং লোকমুৎসৃজ্যাথ পরাৎ পরমীয়ুরনারম্ভণমিতি চক্রে পঠন্তি ॥ ১৫ ॥

---

সন্দেহ হইতেছে যে, দেবাদি সকলের কি এক প্রকারে জ্ঞানাধিকার? অথবা নানাপ্রকারে জ্ঞানাধিকার হয়? যদি বলি, সকলেরই অবিশেষে জ্ঞানাধিকার আছে, তাহাহইলে জ্ঞানাধিকারের সাম্যবশতঃ সকলের পক্ষেই উহা সুলভ হইতেছে; সুতরাং সাধারণেরই জ্ঞানাধিকার হইতে পারে। এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—দেবাদি সকল অধিকারীর সমানরূপে জ্ঞানাধিকার নাই, তাহাহইলে জ্ঞানের সাম্য-প্রসঙ্গ হয়। কৌণ্ডিন্য শ্রুতিতে জানা যায় যে, পুরুষার্থসাধন জ্ঞান এবং মোক্ষধর্ম্ম ইহারা উত্তরোত্তর হইয়া থাকে এবং মনুষ্য, ঋষি ও দেবগণ ইহারাও উত্তরোত্তর অধিকারী হয়। অতএব সকলের সমানরূপে জ্ঞানাধিকার হয় না। ১৩।

অসৎপ্রবৃত্তিতেও ব্রহ্মপ্রাপ্তিসাধন জ্ঞানের মোক্ষসাধনতা আছে, ইহাই প্রতিপাদন করিতেছেন।—এইক্ষণ সন্দেহ হইতেছে যে, ব্রহ্মবিজ্ঞান হইলে সদসৎপ্রবৃত্তিতে বিশেষ আছে কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন,— "মুনিরমৌনঞ্চ" ইত্যাদি শ্রুতিতে জ্ঞানীর যথেষ্টাচরণবিধান উক্ত আছে; সুতরাং তাহাদিগের সদসৎপ্রবৃত্তিতে কোন বিশেষ নাই। জ্ঞানিদিগের যে বিধি, তাহা স্তুতির নিমিত্ত অথবা উহা অনুমতিমাত্র। ১৪।

জ্ঞানীর সদসৎপ্রবৃত্তিতে কোন বিশেষ নাই বলিয়াই তাহার যথেষ্টাচরণ বিধি সম্ভবিতে পারে। যদি জ্ঞানিগণের সদসৎপ্রবৃত্তিতে বিশেষ থাকে, তাহাহইলে তাহাদিগের যথেষ্টাচরণবিধি কিরূপে সম্ভবিতে পারে? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—কোন কোন শাখাধ্যায়ীরা বলিয়া থাকেন

॥ ওঁ ॥ উপমর্দ্দঞ্চ ॥ ওঁ ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ ঊর্দ্ধরেতঃসু চ শব্দে হি ॥ ওঁ ॥ ১৭ ॥

॥ ওঁ ॥ পরামর্শং জৈমিনিরচোদনা চাপবদতি হি ॥ ওঁ ॥ ১৮ ॥

---

ওমিত্যুচ্চার্য্যান্তরিমগাত্মানমভিপশ্যোপমৃদ্য পুণ্যং চ পাপং চ কামমাচরন্তো ন ব্রহ্মানুব্রজন্তীতি চতুরশ্রুতৌ ॥ ১৬ ॥

ন তাবৎ কামচারাণাং জ্ঞানেঽধিকারঃ। য ইমং পরমং গুহ্যমূর্দ্ধরেতঃসু ভাষয়েৎ ন তথা বিদ্যতে ভূয়ান্ যং প্রাপ্যান্তেঽপি ভূয়সে ইতি মাঠরশ্রুতেঃ ॥ ১৭ ॥

প্রাতরুত্থায়াথ সন্ধ্যামুপাসীতেমাং সন্ধ্যামুপাসতে ব্রহ্মৈব তদুপাসতেঽথ

---

যে, জ্ঞানীরা যথেষ্টাচরণ করিলেও তাহাদিগের মোক্ষ হইয়া থাকে, অতএব অসৎপ্রবৃত্তিদ্বারা জ্ঞানিদিগের জ্ঞানকুণ্ঠিত হইয়া মোক্ষসাধনতার ব্যাঘাত হয় না ॥ ১৫ ॥

এইক্ষণ প্রকারান্তরে জ্ঞানিগণের যথেষ্টাচরণে দোষভাব সপ্রমাণ করিতেছেন।—যখন জ্ঞানিগণ বিষভক্ষণ করিলেও জ্ঞানপ্রভাবে সেই বিষ নষ্ট হইয়া মৃত্যু নিবারণ হয়, তখন যে প্রারব্ধকর্ম্মের কিঞ্চিৎ ভোগ হইলেও তাহা জ্ঞানদ্বারা বিমর্দ্দিত হইবে, তাহাতে আশ্চার্য্য কি? ইহাই কোন কোন শাখাধ্যায়ীরা বলিয়া থাকেন। সুতরাং জ্ঞানোৎপন্ন হইলে অসৎকর্ম্মও মোক্ষের প্রতিবন্ধক হইতে পারে না ॥ ১৬ ॥

যদি জ্ঞানিগণ কামচারী হইলেও তাহাদিগের মোক্ষ হইতে পারে, তাহাহইলে কামচারী ব্রহ্মজিজ্ঞাসুদিগেরও জ্ঞানাধিকার হইতে পারে, এই আশঙ্কা করিয়া তাহার নিরাসার্থ বলিতেছেন।—জ্ঞানীরা কামচারী হইলেও তাহাদিগের মোক্ষযোগ্যতা থাকে, কিন্তু কামচারীর জ্ঞানাধিকার নাই। যেহেতু "য ইমং পরমং গুহ্যং" ইত্যাদি শ্রুতিতে ঊর্দ্ধরেতস্ত্বাদিগুণশালী ব্যক্তিদিগেরই জ্ঞানোপদেশ শ্রুত আছে ॥ ১৭ ॥

জৈমিনিমতে অর্থান্তর প্রতিপাদন করিতেছেন।—শ্রুতিতে কামচারিতা উক্ত নাই, সদাচার নিয়মই উক্ত আছে। প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া

॥ ওঁ ॥ অনুষ্ঠেয়ং বাদরায়ণঃ সাম্যশ্রুতেঃ ॥ ওঁ ॥ ১৯ ॥

---

দেবান্ন যে জুহুয়াদ্বেদানাবর্ত্তয়ীত নান্যৎ কিঞ্চিদাচরেন্ন সুরাং পিবেৎ। ন পলাণ্ডু ভক্ষয়ীত ন মৃশং বদেৎ ন বিস্মরেতাত্মানং সোমং পিবেৎ হুতশেষেণ বর্ত্তয়েদিত্যুক্তাচারপরামর্শেন বিধিবন্ধবর্জ্জিতত্বেন কামত এব তস্য চরণং কামচার ইতি জৈমিনির্ম্মন্যতে। ন চ নিষিদ্ধং কর্ম্মকর্ত্তব্যমেবেত্তি চোদনা। ব্রাহ্মণো ন চ হন্তব্য ইত্যাদ্যপবাদশ্চ ॥ ১৮ ॥

অনুষ্ঠেয়ানাং মধ্যত এব কামতশ্চরণং কামতো নিবৃত্তিরিতি বাদরায়ণো মন্যতে কেন স্যাদ্ যেন স্যাত্তেনেদৃশ এবেতি সাম্যশ্রুতেঃ। যস্ত্বাত্মরতিরেব স্যাদাত্মতৃপ্তশ্চ মানবঃ। আত্মন্যেব চ সন্তুষ্টস্তস্য কার্য্যং ন বিদ্যত ইতি ভগবদ্বচনাচ্চ ॥ ১৯ ॥

---

সন্ধ্যার উপাসনা করিবে, ব্রহ্মধ্যান করিবে, দেবতাদিগের হোম করিবে, বেদ অধ্যয়ন করিবে, অন্য কোনপ্রকার আচরণ করিবে না, সুরাপান করিবে না, পলাণ্ডু ভক্ষণ করিবে না, মিথ্যা বলিবে না, আত্মবিস্মৃত হইবে না, সোমপান করিবে, হুতাবশিষ্ট দ্রব্যদ্বারা জীবিত থাকিবে, এই সকল আচার উক্ত আছে। কিন্তু জ্ঞানীরা উক্তরূপ বিধিবদ্ধ নহে; সুতরাং তাহাদিগের কামাচরণে দোষ নাই। কিন্তু ব্রহ্মধ্যানে নিষিদ্ধাচরণ জ্ঞানীর পক্ষে অকর্ত্তব্য ॥ ১৮ ॥

জৈমিনিমতানুসারে বাদরায়ণ বলিয়া থাকেন, "কেন স্যাৎ" ইত্যাদি শ্রুতিতে জ্ঞানিগণের যথেষ্টাচার উক্ত হয় নাই, পরন্তু অনুষ্ঠেয় কর্ম্মের মধ্যে আপন ইচ্ছানুসারে কোন আচরণ করিবে এবং কোন কোন আচরণ করিবে না, ইহাই কামচারপ্রতিপাদক শ্রুতির অর্থ। আর "যিনি আত্মানুরাগবান্, আত্মতৃপ্ত, তিনি আত্মাতেই সন্তুষ্ট থাকেন, তাঁহার অন্যকার্য্য নাই" ইত্যাদি ভগবদ্বচনে জ্ঞানিগণের কার্য্যাভাব উক্ত আছে। জ্ঞানীরা আত্মদর্শনেই পরিতৃপ্ত থাকে; সুতরাং তাহাদিগের বিষয়ে অলীকতা বুদ্ধি হয়। অতএব অশুভকার্য্যে জ্ঞানিদিগের প্রবৃত্তি হয় না ॥ ১৯ ॥

॥ ওঁ ॥ বিধির্ব্বা ধারণবৎ ॥ ওঁ ॥ ২০ ॥

॥ ওঁ ॥ স্তুতিমাত্রমুপাদানাদিতি চেৎ নাপূর্ব্বত্বাৎ ॥ ওঁ ॥ ২১ ॥

---

কেন স্যাদ্ যেন স্যাদিতি বিধির্ব্বা। যথা বেদধারণং ত্রৈবর্ণিকানাং বিদিতং নান্যেষাম্। এবং স্বমতানুসারিণী প্রবৃত্তির্জ্ঞানিনাং বিহিতা। ন তত্রাধর্ম্মশঙ্কা কার্য্যা নান্যেষামিতি বা। স্বেচ্ছয়ৈব প্রবৃত্তিস্ত ব্রহ্মণো বিধিনোদিতা। নাশঙ্কং তন্মতং ক্বাপি বিষ্ণুঃ প্রত্যক্ষচোদনা। ইতরেষাং ন বিহিতা স্বেচ্ছাবৃত্তিঃ কথঞ্চনেতি হি ব্রাহ্মে ॥ ২০ ॥

স্তুতিমাত্রমেব স্বেচ্ছাচরণং ন বিধিঃ। তৈরপি সামান্যবিধিস্বীকারাদিতি চেৎ। নাপূর্ব্বত্বাৎ পরবশত্বাৎ। সর্ব্ববিধ্যতিক্রমেণ স্তুতিমাত্রবিষয়ত্বং পরব্রহ্মণ এব হি। বিধীনাং বিধয়স্ত্বন্যে ব্রহ্মণঃ স্বেচ্ছয়া কৃতৌ। পরস্তু ব্রহ্মণো হ্যেব সর্ব্ববিধ্যতিদূরত ইতি হি ব্রহ্মতর্কে ॥ ২১ ॥

---

পূর্ব্বে যথেষ্টাচার বিধি অস্বীকার করিয়া অর্থদ্বয় উক্ত হইয়াছে, এইক্ষণ জ্ঞানিগণের স্বেচ্ছাচারবিধি প্রতিপাদন করিতেছেন।—যেমন বর্ণত্রয়েরই বেদধারণ-বিহিত আছে, অন্যের বেদধারণে অধিকার নাই, সেইরূপ জ্ঞানীরই স্বমতানুসারে প্রবৃত্তি বিহিত আছে, ইহাতে অধর্ম্ম শঙ্কা করিবে না। ব্রহ্মপুরাণে লিখিত আছে যে, ব্রহ্মা জ্ঞানিগণের জ্ঞানানুসারেই বিধি বলিয়াছেন, এইমতে আশঙ্কা করিবে না। কিন্তু অপরের পক্ষে স্বেচ্ছানুসারবিধি উক্ত নাই ॥ ২০ ॥

জ্ঞানিগণের স্বেচ্ছাচরণবিধি স্তুতিমাত্র, যেহেতু জ্ঞানীরা সামান্য বিধি স্বীকার করিয়াছেন, অর্থাৎ সন্ধ্যার উপাসনা করিবে, ইহা সর্ব্বজন সাধারণ বিধি আছে। স্বেচ্ছাচারবিধি স্বীকার করিলে উক্ত সন্ধ্যোপাসনবিধির অযোগ হয়। ইহা বলা যায় না, কারণ জ্ঞানিগণের স্বেচ্ছাচারবিধি ব্যতিরেকে স্তুতিমাত্রবিষয় হইলে সকল বিধিই জ্ঞানিদিগের পক্ষে সুদূরপরাহত হয়; সুতরাং তাহাদিগের পক্ষে সকল বিধির বাধ হইল, সর্ব্ববিধি অতিক্রমে কেবল ব্রহ্মেরই স্তুতিমাত্রবিষয় জানা যায়। ব্রহ্মতর্কে লিখিত আছে যে,

॥ ওঁ ॥ ভাবশব্দাচ্চ ॥ ওঁ ॥ ২২ ॥

॥ ওঁ ॥ পারিপ্লবার্থা ইতি চেন্ন বিশেষিতত্বাৎ ॥ ওঁ ॥ ২৩ ॥

---

যথা বিধানমপরে বিধির্ভাবে প্রস্নায়তে। ব্রহ্মণঃ পরমস্যৈব সর্ব্ববিধ্যাতিদূরন্ত ইতি হি চতুরশ্রুতৌ ॥ ২২ ॥

কেন স্যাদ্ যেন স্যাদিত্যাদয়ঃ স্থিরত্বনিবৃত্ত্যর্থা ইতি চেন্ন ত্রেধাহ বাব জ্ঞানিনো বিধিনিয়তাঃ অনিয়তাঃ স্বেচ্ছানিয়তা ইতি। বিধিনিয়তা মনুষ্যা অনিয়তা হি দেবা ব্রহ্মৈব স্বেচ্ছানিয়তমিতি গোপবনশ্রুতৌ বিশেষিতত্বাৎ ॥ ২৩ ॥

---

কেবল ব্রহ্মই সকল বিধির অতিক্রান্ত হইয়াছেন। অতএব জ্ঞানিগণের স্বেচ্ছাচারবিধি উক্ত হইয়াছে ॥ ২১ ॥

জ্ঞানিগণের স্বেচ্ছাচরণবিধিতে স্ফুটতর প্রমাণসত্ত্বেই তাহা উপপন্ন হইতে পারে। এই আশঙ্কায় প্রমাণ প্রদর্শন করিতেছেন।—চতুরস্র শ্রুতিতে লিখিত আছে যে, সাধারণেরই ইচ্ছানুসারে বিধি হইতে পারে, কেবল পরব্রহ্মই বিধির বহির্ভূত ॥ ২২ ॥

পূর্ব্বোক্ত অর্থের সমাধান করিতেছেন।—প্রথমতঃ জৈমিনিমতানুসারে জ্ঞানিদিগের প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া সন্ধ্যাবন্দনাদি সমস্ত কার্য্য উক্ত হইয়াছে, পরে "যস্ত্বাত্মরতিঃ" ইত্যাদি শ্রুতি অনুসারে জ্ঞানিগণের স্বেচ্ছাচার অনুমিত হইয়াছে। পুনর্ব্বার "যথাবিধানং" ইত্যাদি চতুরস্র শ্রুতিপ্রমাণে স্বেচ্ছাচরণ উক্ত হইয়াছে। এইক্ষণ এই প্রকারত্রয়ের পরস্পর বিরোধ দেখা যায়। এই বিরোধপরিহারার্থ বলিতেছেন।—গোপবন শ্রুতিতে লিখিত আছে যে, জ্ঞানিগণ ত্রিবিধ, যথা—বিধিনিয়ত, অনিয়ত ও স্বেচ্ছানিয়ত। ইহার মধ্যে মনুষ্য বিধিনিয়ত, দেবগণ অনিয়ত এবং ব্রহ্ম স্বেচ্ছানিয়ত; সুতরাং মনুষ্যাদি ত্রয়ের উক্ত প্রকারত্রয় সুসঙ্গত হইতেছে ॥ ২৩ ॥

॥ ওঁ ॥ তথা চৈকবাক্যতোপবন্ধাৎ ॥ ওঁ ॥ ২৪ ॥

॥ ওঁ ॥ অতএব চাগ্নীন্ধনাদ্যনপেক্ষা ॥ ওঁ ॥ ২৫ ॥

---

এবং সতি বিধিবাক্যানাং স্বেচ্ছাবৃত্তিবাক্যানাঞ্চ সম্বন্ধো ভবতি ॥ ২৪ ॥

অতএব জ্ঞানস্য মোক্ষদানেনাগ্নিহোত্রাদ্যপেক্ষা ব্রহ্মতর্কে চ।—যেষাং জ্ঞানং সমুৎপন্নং তেষাং মোক্ষো বিনিশ্চিতঃ। শুভকর্ম্মভিরাধিক্যং বিপরীতে বিপর্য্যয়ঃ। স্বেচ্ছানুবৃত্ত্যৈভবেদ্ ব্রহ্মণঃ প্রায়শস্তথা। দেবানামপি সর্ব্বেষাং বিশেষাদুত্তরোত্তরমিতি ॥ ২৫ ॥

---

জ্ঞানিগণের ত্রৈবিধ্যসিদ্ধ হইলেও মনুষ্য, দেব ও ব্রহ্ম, এই ত্রিবিধরূপে ভিন্নবিষয়ত্বহেতু "প্রাতরুত্থায়" ইত্যাদি বিধিবাক্য, "যত্বাত্ময়তিঃ" ইত্যাদি স্বেচ্ছাচরণের অনুজ্ঞাবাক্য এবং "যথাবিধানং" ইত্যাদি স্বেচ্ছাচরণবিধি বাক্যের অবিরোধ হইতেছে ॥ ২৪ ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, "প্রাতরুত্থায়" ইত্যাদি জৈমিনিমত মানুষ বিষয়, "যত্বাত্মরতি" ইত্যাদি দ্বিতীয় মত দেব বিষয় এবং "অথ বিধানং" ইত্যাদি তৃতীয় মত হিরণ্যগর্ভবিষয় ইত্যাদি শ্রুতিবলে জ্ঞানীর সদসৎপ্রবৃত্তির অবিশেষ পরিহৃত হইয়াছে, জ্ঞানীর সদসৎপ্রবৃত্তির বিশেষহেতু জ্ঞানের অসৎপ্রবৃত্তিকুণ্ঠিতত্বপ্রযুক্ত জ্ঞানের মোক্ষসাধনতা উক্ত আছে, তাহাও সৎপ্রবৃত্তিসাপেক্ষ জানা যায়, অতএব প্রথম মতের পরিহার হইল। এইক্ষণ দ্বিতীয় মতের পরিহারার্থ বলিতেছেন।—জ্ঞানীর সদসৎপ্রবৃত্তিদ্বারা বিশেষ সত্ত্বেও অগ্নিহোত্রাদি সৎপ্রবৃত্তি সাপেক্ষত্ব নাই। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, যাহাদিগের জ্ঞান সমুৎপন্ন হইয়াছে, তাহাদিগের মোক্ষ নিশ্চিত আছে। জ্ঞানীরা শুভকর্ম্ম করিলে তাহাদিগের মোক্ষাধিক্য এবং বিপরীতে বিপরীত ফল হইয়া থাকে। আর ব্রহ্মের সকল কর্ম্মই স্বেচ্ছানুসারে হয় ॥ ২৫ ॥

॥ ওঁ ॥ সর্ব্বাপেক্ষা চ যজ্ঞাদিশ্রুতেরশ্ববৎ ॥ ওঁ ॥ ২৬ ॥

॥ ওঁ ॥ শমদমাদ্যুপেতঃ স্যাত্তথাপি তু তদ্বিধেস্তদঙ্গতয়া তেষামবশ্যানুষ্ঠেয়ত্বাৎ ॥ ওঁ ॥ ২৭ ॥

---

সর্ব্বধর্ম্মাপেক্ষা চ জ্ঞানস্যোৎপত্তৌ বিবিদিষন্তি ন যজ্ঞেন দানেন তপসাঽনাশকেনেতি শ্রুতেঃ। যথা গতিনিষ্পত্ত্যর্থমশ্বাদয়োঽপেক্ষ্যন্তে। ন বিনিষ্পন্নগতেগ্রামাদিপ্রাপ্তৌ ॥ ২৬ ॥

যদ্যপি জ্ঞানেনৈব মোক্ষো নিয়তস্তথাপি জ্ঞানী শমদমাদ্যুপেতঃ স্যাৎ। আচার্য্যাদ্বিদ্যামবাপ্যৈতমাত্মানমভিপশ্য শান্তো ভবেদ্দান্তো ভবেদনুকূলো ভবেদাচার্য্যং পরিচরেৎ পরিচরেদাচার্য্যমিতি মাঠরশ্রুতৌ জ্ঞানিনোঽপি তদ্বিধেঃ। ব্রাহ্মীং যাবত উপনিষদঃ ব্রূমেতি তস্যৈব তপোদমঃ কর্ম্মেতি প্রতিষ্ঠা বেদাঃ সর্ব্বাঙ্গানি সত্যমায়তনং যো বা এতমুপনিষদং বেদেতি-জ্ঞানাঙ্গতয়া তেষাং অবশ্যানুষ্ঠেয়ত্বাৎ যস্য জ্ঞানং তস্য মোক্ষ ইতি নাত্র বিচারণা। তস্য শান্ত্যাদয়োঽঙ্গানি তস্মাত্তেষামনুষ্ঠিতিঃ। অবশ্য করণীয়াস্যাদস্যায়াল্পফলং ভবেদিতি চাগ্নেয়ে। তুশব্দঃ পূর্ণফলার্থং সূচয়তি ॥ ২৭ ॥

---

যাবৎ জ্ঞানোৎপত্তি না হয়, তাবৎ সর্ব্বধর্ম্মাপেক্ষা আছে, জ্ঞানোৎপত্তি হইলে কোন ধর্ম্মের প্রয়োজন নাই। যেমন গতির নিমিত্তই অশ্বাদির অপেক্ষা হয়, পরন্তু গতিনিষ্পত্তি হইলে আর অশ্বের অপেক্ষা নাই, সেইরূপ জ্ঞানোৎপত্তি হইলে ধর্ম্মাপেক্ষা নাই। বিশেষতঃ শ্রুতিতে লিখিত আছে যে,—যজ্ঞ, দান, তপস্যা কিম্বা অনশন কিছুতেই মোক্ষসাধন হয় না ॥ ২৬ ॥

যদিও জ্ঞানদ্বারা মোক্ষ নিয়ত আছে বটে, তথাপি জ্ঞানীব্যক্তি শমদমাদিযুক্ত হইবে। "আচার্য্য হইতে বিদ্যালাভ করিয়া আত্মদর্শন কর" এবং শান্ত হইবে, দান্ত হইবে, অনুকূল হইবে, আচার্য্যের পরিচর্য্যা করিবে, ইত্যাদি মাঠরশ্রুতিতে জ্ঞানীরও শমদমাদিসাধনবিধি উক্ত আছে। যদি জ্ঞান হইতেই মোক্ষসিদ্ধি হয়, তাহাহইলে শমদমাদিবিধি ব্যর্থ হইতেছে, ইহা বক্তব্য নহে। কারণ জ্ঞান হইলে শমদমাদি সেই জ্ঞানের প্রতিষ্ঠা করিয়া

॥ ওঁ ॥ সর্ব্বান্নানুমতিশ্চ প্রাণাত্যয়ে তদ্দর্শনাৎ ॥ ওঁ ॥ ২৮ ॥

॥ ওঁ ॥ অবাধাচ্চ ॥ ওঁ ॥ ২৯ ॥

---

যদি হ বা অপ্যেবংবিদ্বিশ্বমিব ভক্ষয়ীতৈবমেব স ভবতীতি সর্ব্বান্নানুমিতিঃ প্রাণাত্যয়বিষয়া। ন বাথ জীবিষ্যামিতি হোবাচ কামো ম উদপানমিতি দর্শনাৎ ॥ ২৮ ॥

অন্যায়াচরণাভাবেন হি জ্ঞানস্যাবাধনম্। অতো বিদ্বানপি ন্যায্যং বর্ত্তেতোৎকর্ষসিদ্ধয়ে ইতি চ ব্রহ্মতর্কে ॥ ২৯ ॥

---

থাকে। অতএব জ্ঞানীর পক্ষে শমদমাদির বিধি ব্যর্থ নহে। আর জ্ঞানদ্বারা মোক্ষ সিদ্ধি হইলেও শমদমাদি-অঙ্গযুক্ত হইয়া তাহা সম্পূর্ণ হয় ॥ ২৭ ॥

যদি সদসৎপ্রবৃত্তিদ্বারা জ্ঞানীর বিশেষ হয়, তাহাহইলে "জ্ঞানী ব্যক্তি সকলের অন্ন ভক্ষণ করিবে'' এই নিষিদ্ধান্ন ভোজনেও তাঁহার জ্ঞানের হ্রাস হয় না, এইরূপ সম্ভবিতে পারে; সুতরাং অসৎপ্রবৃত্তিতে কোন বিশেষ লক্ষিত হইতেছে না, এই আশঙ্কায় বলিতেছেন,—"জ্ঞানীরা সকলের অন্ন ভক্ষণ করিতে পারে" এই শ্রুতিবলে জ্ঞানীর অসৎপ্রবৃত্তিতে বিশেষাভাব বলা যায় না, কারণ জ্ঞানীর সকলের অন্ন ভোজনের দোষ নাই ইহাই উক্ত আছে। ছান্দোগ্যশ্রুতিতে প্রাণাত্যয়কালে উচ্ছিষ্ট কুল্মাষভক্ষণ দৃষ্ট আছে। অতএবই উক্ত শ্রুতিতে প্রাণাত্যয়কালে সকলান্ন ভক্ষণ করিতে পারে ইহাই কথিত হইয়াছে; সুতরাং জ্ঞানীরা নিষিদ্ধাচরণ করিবে না, ইহাই প্রতীতি হইতেছে ॥ ২৮ ॥

জ্ঞানীরা নিষিদ্ধাচরণ না করিলে কোন বাধ নাই, এই নিমিত্তও তাহাদিগের অসদাচরণ অকর্ত্তব্য জানা যায়। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, অন্যায়াচরণের অভাবে জ্ঞানের বাধ হয় না, অতএব বিদ্বানব্যক্তি স্বীয় উৎকর্ষসাধনের নিমিত্ত সদাচরণ করিবে ॥ ২৯ ॥

॥ ওঁ ॥ অপি চ স্মর্য্যতে ॥ ওঁ ॥ ৩০ ॥

॥ ওঁ ॥ শব্দশ্চাতোঽকামকারে ॥ ওঁ ॥ ৩১ ॥

॥ ওঁ ॥ বিহিতত্বাচ্চাশ্রমকর্ম্মাপি ॥ ওঁ ॥ ৩২ ॥

---

অতীতানাগতজ্ঞানী ত্রৈলোক্যোদ্ধরণক্ষমঃ। এতাদৃশোঽপি নাচারং শ্রৌতং স্মার্ত্তং বিসর্জ্জয়েদিতি শ্রীহরিবংশেষু॥ ৩০॥

স যত্র তদেবং মন্বান এবং পশ্যন্ন কামং চরতি চরেন্ন কামং ভক্ষয়ীত ন কামমনুবর্ত্তেতেতি কৌণ্ডিন্যশ্রুতৌ। অত ইত্যাল্পফলকত্বং সূচয়তি ন নিষিদ্ধানি বর্ত্তেত পূর্ণজ্ঞানফলেচ্ছয়েতি পাদ্মে॥ ৩১॥

ন কেবলং নিষিদ্ধাকরণেন পূর্ণাতে কর্ত্তব্যঞ্চ বর্ণাশ্রমবিহিতং কর্ম্ম। পশ্যন্নপীমমাত্মানং কুর্য্যাৎ কর্ম্ম বিচারয়ন্। যদাত্মানং সুনিয়তমানন্দোৎকর্ষমাপ্নুয়াদিতি কৌঠারবশ্রুতৌ বিহিতত্বাচ্চ। অপিশব্দো বর্ণধর্ম্মসমুচ্চয়ার্থঃ॥ ৩২॥

---

জ্ঞানিগণের সদাচারকর্ত্তব্যতায় স্মৃতিপ্রমাণ প্রদর্শন করিতেছেন—হরিবংশে লিখিত আছে যে, ত্রিকালজ্ঞ ত্রিভুবনোদ্ধারণশক্ত ব্যক্তিও শ্রুত্যুক্ত ও স্মৃত্যুক্ত আচার পরিত্যাগ করিবে না। অতএব জ্ঞানীরাও সদাচার করিবে॥ ৩০॥

পূর্ব্বসূত্রে স্মৃতিপ্রমাণ প্রদর্শন করিয়া এইক্ষণ শ্রুতিপ্রমাণ প্রদর্শন করিতেছেন।—কৌণ্ডিন্যশ্রুতিতে লিখিত আছে যে, যিনি আত্মদর্শী, তিনি স্বেচ্ছাচরণ করিবেন না, যথেচ্ছ ভক্ষণ করিবেন না এবং কামচারী হইবেন না। পদ্মপুরাণপ্রমাণে জানা যায় যে, যিনি পূর্ব্বোৎপন্ন জ্ঞানের ফল ইচ্ছা করেন, তিনি নিষিদ্ধকার্য্যে প্রবৃত্ত হইবেন না॥ ৩১॥

কেবল নিষিদ্ধাচরণ পরিত্যাগ করিলেই জ্ঞানীব্যক্তি পূর্ণ জ্ঞানবান হইতে পারে না। সেই ব্যক্তি বর্ণাশ্রমবিহিত কর্ম্মও করিবে। কৌঠরব্য শ্রুতিতে লিখিত আছে যে, আত্মদর্শন করিয়াও বিচারপূর্ব্বক কর্ম্ম করিবে। এইরূপে বর্ণধর্ম্মোচিত কর্ম্মদ্বারা আনন্দোৎকর্ষ লাভ হইয়া থাকে॥ ৩২॥

॥ ওঁ ॥ সহকারিত্বেন চ ॥ ওঁ ॥ ৩৩ ॥

॥ ওঁ ॥ সর্ব্বথাপি তু ত এবোভয়লিঙ্গাৎ ॥ ওঁ ॥ ৩৪ ॥

---

যথা রাজ্ঞঃ সহকার্য্যে মন্ত্রী তথা ঋতেঽত্র ক্ষিতিপঃ কার্য্যমৃচ্ছেৎ। এবং জ্ঞানং কর্ম্ম বিনাপি কার্য্যং সহায়ভূতং ন বিচারঃ কুতশ্চিদিতি কমঠশ্রুতৌ সহকারিত্বোক্তেশ্চ। জ্ঞানান্মোক্ষো ভবত্যেব সর্ব্বকার্য্যকৃতোঽপি তু। আনন্দো হ্রসতেঽকার্য্যাচ্ছুভং কৃত্বা বিবর্দ্ধতে ইতি চ ব্রহ্মাণ্ডে। সর্ব্বদুঃখনিবৃত্তিস্তু জ্ঞানিনো নিশ্চিতৈব হি। উপাসয়া কর্ম্মভিশ্চ ভক্ত্যা চানন্দচিত্ততেতি বৃহত্তন্ত্রে। ধর্ম্মস্বরূপচিত্তত্বাদ্ যো যো দেবো মনোগতঃ। স এব ধর্ম্মো বিজ্ঞেয়ো ন হেতে লোকসম্মিতা ইতি চ পাদ্মে ॥ ৩৩ ॥

সর্ব্বপ্রকারেণোৎসাহেঽপি যে জ্ঞানযোগ্যাস্তএব জ্ঞানং প্রাপ্নুবন্তি নান্যে। য আত্মা অপহত পাপ্মা বিজরো বিমৃত্যুর্ব্বিশোকো বিজিঘিৎসা পিপাসুঃ

---

কমঠশ্রুতিতে লিখিত আছে যে, জ্ঞানীরা সম্পূর্ণ ফলসিদ্ধির নিমিত্ত অবশ্য সৎকর্ম্ম করিবে, যেহেতু কর্ম্ম জ্ঞানের সহকারী, অতএব কর্ম্ম করিলেই সম্পূর্ণ ফলপ্রাপ্তির সম্ভব হয়। কর্ম্ম ব্যতিরেকে কখনও মোক্ষসিদ্ধি হইতে পারে না। যেমন যদিও রাজা মন্ত্রী-ব্যতিরেকে কর্ম্ম করিতে পারেন বটে, তথাপি মন্ত্রীসহকারে কর্ম্ম করিলেই সেই কর্ম্মের সম্পূর্ণ ফল হইয়া থাকে, সেইরূপে কর্ম্মসহকারেই জ্ঞান মোক্ষফলপ্রদান করে। জ্ঞানের মোক্ষসাধনতাসত্ত্বেও কর্ম্মসহায়ে ফলাধিক্য জানিবে। ব্রহ্মাণ্ডপুরাণে জানা যায় যে, সর্ব্ব কর্ম্ম-সহকৃত জ্ঞান হইতেই মোক্ষ হয়। পরন্তু অকার্য্য করিলে আনন্দের হ্রাস এবং শুভকার্য্য করিলে আনন্দের বৃদ্ধি হইয়া থাকে। বৃহত্তন্ত্রপ্রমাণে জানা যায় যে, জ্ঞানীর সর্ব্বদুঃখনিবৃত্তি নিশ্চিত আছে, কিন্তু উপাসনা, কর্ম্ম ও ভক্তিদ্বারা চিত্তে আনন্দের উদয় হয়। পদ্মপুরাণে লিখিত আছে যে, ধর্ম্মেচিত্ত রাখিয়া যে দেবকে ধ্যান করে, তাহাকেই ধর্ম্ম বলিয়া জানিবে ॥ ৩৩ ॥

গুরূপদেশ প্রভৃতি সর্ব্বপ্রকার সহায়সত্ত্বেও যাহারা যোগ্য অধিকারী, তাহাদিগেরই ব্রহ্মপ্রাপ্তি হইয়া থাকে। কদাচ অযোগ্যের ব্রহ্ম-

॥ ওঁ ॥ অনভিভবঞ্চ দর্শয়তি ॥ ওঁ ॥ ৩৫ ॥

॥ ওঁ ॥ অন্তরা চাপি তু তদ্দৃষ্টেঃ ॥ ওঁ ॥ ৩৬ ॥

---

সত্যকামঃ সত্যসংকল্পঃ সোঽন্বেষ্টব্যঃ স বিজিজ্ঞাসিতব্য ইতি শ্রুত্যাচার্য্যোপদেশসাম্যেঽপি বিরোচনোবিপরীতজ্ঞানমাপ ইন্দ্রঃ সম্যগ্‌জ্ঞানমিত্যুত্তরবিধিলিঙ্গাৎ ॥ ৩৪ ॥

দৈবীমেব সম্পত্তিং দেবতাভিগচ্ছন্তি আসুরীমেবাসুরা নৈতয়োরভিভবঃ কদাচিৎ স্বভাব এব হ্যবতিষ্ঠত ইতি স্বভাবানভিভবঞ্চ দর্শয়তি ॥ ৩৫ ॥

সম্যগ্‌জ্ঞানবিপরীতজ্ঞানয়োরন্তরাস্থিতানামপি দেবাসুরভাবয়োর্দ্দার্ঢ্যা দৃষ্টেঃ ॥ ৩৬ ॥

---

লাভ হয় না। ব্রহ্মা বিরোচন ও ইন্দ্রকে "যিনি আত্মা তাঁহার কোনরূপ পাপসম্পর্ক নাই, জরা নাই, মৃত্যু নাই, শোক নাই, ভোজনেচ্ছা নাই, পিপাসা নাই, তিনি সত্যকাম, সত্যসঙ্কল্প, তাঁহাকে অন্বেষণকর ও তাঁহাকে জানিতে যত্ন কর" ইত্যাদি শ্রুতিদ্বারা সমভাবে উপদেশ করিয়াছিলেন, তাহাতে ইন্দ্র যোগ্য অধিকারীবিধায় তাঁহার জ্ঞানলাভ হইল এবং অযোগ্য অধিকারী বিরোচনের বিপরীত ফল হইয়াছিল ॥ ৩৪ ॥

সমধিক যত্নদ্বারা অযোগ্য অধিকারিদিগের অযোগ্যতা নষ্ট হইতে পারে; সুতরাং অযোগ্যেরও জ্ঞানপ্রাপ্তি সম্ভব হয়, বিশেষতঃ বিশ্বামিত্রের যত্নবাহুল্যে বিপ্রত্বপ্রাপ্তি দৃষ্ট আছে; সুতরাং অযোগ্য অধিকারীর জ্ঞানপ্রাপ্তিতে বাধা কি? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—যদি সেই অযোগ্যতা অস্বাভাবিক হয়, তাহাহইলেই সেই অযোগ্যতা বিনষ্ট হইয়া অযোগ্যের জ্ঞানপ্রাপ্তি হইতে পারে। বিশ্বামিত্রের ক্ষত্রিয়ত্ব স্বভাবিক ধর্ম্ম নহে, এই নিমিত্তই তাহার ক্ষত্রিয়ত্ব বিনষ্ট হইয়া বিপ্রত্ব জন্মিয়াছিল ॥ ৩৫ ॥

অত্যন্ত অযোগ্য অসুরাদির জ্ঞানপ্রাপ্তি না হউক, কিন্তু দেবাদির মিথ্যা জ্ঞানপ্রাপ্তির অতিদৃঢ়ত্বহেতু অভিভবযোগ সম্ভব নাই, অতএব তাহাদিগের জ্ঞানপ্রাপ্তি হইতে পারে না, কেবল মধ্যযোগ্য মানুষাদিরই জ্ঞানপ্রাপ্তি হইতে পারে, এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—সম্যক্

॥ ওঁ ॥ অপি চ স্মর্য্যতে ॥ ওঁ ॥ ৩৭ ॥

॥ ওঁ ॥ বিশেষানুগ্রহশ্চ ॥ ওঁ ॥ ৩৮ ॥

---

অসুরা আসুরেণৈব স্বভাবেনৈব কর্ম্মণা। জ্ঞানেন বিপরীতেন তমো যান্তি বিনিশ্চয়াৎ। দেবা দৈবস্বভাবেন কর্ম্মণা চাপ্যসংশয়ম্। সম্যগ্‌-জ্ঞানেন পরমাং গতিমৃচ্ছন্তি বৈষ্ণবীম্। নানয়োরন্যথাভাবঃ কদাচিৎ ক্কাপি বিদ্যতে। মানুষা মিশ্রমতয়ো বিমিশ্রগতয়োঽপি চেতি স্কান্দে ॥ ৩৭ ॥

শৃণু বৈ বীর উগ্রমুগ্রং দমায়নন্যমন্যমতি নৈতি নিয়মানঃ। এধমানাদ্‌-দ্বিত্যুভয়স্য রাজাবোচ্ছ্রয় বিশ ইন্দ্রো মনুষ্যানিতি বিশেষানুগ্রহঞ্চ দর্শয়তি দেবেষু পরমেশ্বরস্য। অসুরান্ দময়ন্ বিষ্ণুঃ স্বয়ঞ্চাপ্যসুরান্নয়ন্। পুনঃ পুনর্ম্মানুষাংস্তু সৃত্বা বা বর্ত্তয়ত্যসাবিতি ভবিষ্যৎপর্ব্বণি ॥ ৩৮ ॥

---

জ্ঞানশালী দেবাদি এবং বিপরীতজ্ঞানী অসুর, ইহাদিগের মধ্যস্থিত মানুষই মিশ্রজ্ঞানী, অতএব কেবল তাহাদিগেরই জ্ঞানপ্রাপ্তির সম্ভব নাই, যেহেতু মানুষের স্বভাবের অভিভব হইতে পারে না ॥ ৩৬ ॥

এইক্ষণ দেব, দানব ও মনুষ্যাদির সমাধান করিতেছেন।—স্কন্দপুরাণে লিখিত আছে যে, অসুরেরা আসুরস্বভাব, আসুরকর্ম্মা তাহারা বিপরীত জ্ঞানদ্বারা নিশ্চয় মোহপ্রাপ্ত হয়। দেবগণ দৈবস্বভাব, দৈবকর্ম্মা, এই নিমিত্ত তাহারা সম্যক্‌ জ্ঞানদ্বারা পরমা বৈষ্ণবী গতিলাভ করে, ইহাদিগের কদাচিৎ অন্যভাব হয় না, কিন্তু মনুষ্যেরা বিমিশ্রমতি অতএব তাহাদিগের বিমিশ্রগতি হইয়া থাকে ॥ ৩৭ ॥

এইক্ষণ হেত্বন্তরপ্রদর্শনপূর্ব্বক দেবতাদিগের সম্যক্ জ্ঞান ও ফল হয়, ইহাই প্রতিপাদন করিতেছেন।—"অজ্ঞানাং জ্ঞানদো বিষ্ণুঃ" ইত্যাদি বচনে জ্ঞানাদি ভগবানের অধীন জানা যায়, দেবতাতেই বিশেষরূপে ভগবানের অনুগ্রহ হয়, অন্যের তাহা হয় না, ইহাই শ্রুতিসিদ্ধ, অতএব দেবতাদি-গেরই সম্যক্ জ্ঞানদ্বারা মোক্ষপ্রাপ্তি হয়। অধ্যবসায়ান্তগামী বিষ্ণু দৈত্য দিগকে দমন করিয়া তদ্বিরুদ্ধ দেবাদিকে সংসার হইতে অতিক্রান্তকরত

॥ ওঁ ॥ অতস্ত্বিতরজ্জ্যায়ো লিঙ্গাচ্চ ॥ ওঁ ॥ ৩৯ ॥

॥ ও ॥ তদ্‌ভূতস্য তু নাতদ্ভাবো জৈমিনেরপি নিয়মাত্তদ্রূপাভাবেভ্যঃ ॥ ওঁ ॥ ৪০ ॥

---

দেবভাগাদসুরভাগ এব বহুলঃ। তস্মান্ন জনতামিয়াদিতি লিঙ্গাৎ। চশব্দাত্ততঃ কনীয়স এব দেবা জ্যায়সা অসুরা ইতি শ্রুতেশ্চ। অসুরা বহুলা যস্মাত্তস্মান্ন জনতামিয়াদিতি ব্রাহ্মে ॥ ৩৯ ॥

অসুরজাতেরেবাসুরত্বং দেবজাতেরেব দেবত্বং জৈমিনেরপি সিদ্ধমেব। নাসুরা দৈবীং ন দেবা আসুরীং ন মনুষ্যা দৈবীমাসুরীঞ্চ গতিমীয়ুরাত্মীয়াং জাতিমনুভবন্তি ইতি নিয়মশ্রুতেঃ। নাসুরাণাং দৈবরূপং ন দেবানামাসুরং ন চোভয়ং মনুষ্যাণাম্। যো যদ্রূপঃ স তদ্রূপো নিসর্গো হ্যেষ ভবতীতি তদ্রূপত্বশ্রুতেঃ। তং ভূতিরিতি দেবানুসা চক্রিরে তে বভূবুস্তস্মাদ্ধার্থে তর্হি সুপ্তো ভূর্ভুবস্বরিত্যেব প্রশ্বসিত্যভূতিরিত্যসুরাস্তেহ পরাবভূবুরিতি দেবাসুরাণাং ভাবাভাবশ্রুতেশ্চ। দেবানাং ভূতিরিত্যেব মনো বিষ্ণৌ স্বভা-

---

তাহাদিগকে স্বপদ প্রদান করেন। ভবিষ্যৎপর্ব্ববচনেও ইহাই প্রতীত হইয়াছে ॥ ৩৮ ॥

দৈত্যদিগের স্বভাব অভিভূত আছে, এই নিমিত্ত তাহাদিগের দেবত্বপ্রাপ্তি হয় না, ইহাই যুক্তিদ্বারা সমর্থন করিতেছেন।—যদি অসুরগণের স্বভাবের অভিভব হইয়া দেবত্বপ্রাপ্তি হইত, তাহাহইলে অসুরভাগ হইতে দেবভাগ অধিক হইয়া উঠিত, কিন্তু দেবভাগ হইতে অসুরভাগেরই আধিক্য দেখা যায়। পরন্তু অসুরসংখ্যা অধিক ইহা সকলেই জানেন। অতএব জানা যায় যে, অসুরত্বের অভিভব হইয়া দেবত্বপ্রাপ্তি হয় না ॥ ৩৯ ॥

জৈমিনিমত প্রকটনপূর্ব্বক পূর্ব্বোক্ত অর্থ সমর্থন করিতেছেন।—দেবতাদিগেরই দেবভাব এবং অসুরগণের আসুরভাব। ইহাই জৈমিনির মত। কদাচ অসুরেরা দেবত্ব পায় না এবং দেবতাদিগের অসুরত্ব হয় না। কিন্তু মনুষ্যেরা দৈবী, কিম্বা আসুরী গতিপ্রাপ্ত হয় না, তাহারা স্বজাতীয় গতি পাইয়া থাকে। এইরূপ নিয়ম শ্রুতিতে কথিত আছে। রূপশ্রুতিতে

॥ ওঁ ॥ চাধিকারিকমপি পতনানুমানাত্তদযোগাৎ ॥ ওঁ ॥ ৪১ ॥

---

বতঃ। অসুরাণামভূক্তিত্বে নৈতৎ নিয়মতোঽন্যথা। দেবাঃ পাপাভিভূতত্বাৎ প্রহ্লাদাদ্যা বভূবিরে অতঃ সুগতিরেতেষাং নান্যথা ব্যত্যয়ো ভবেদিতি চাধ্যাত্মে ॥ ৪০ ॥

ন চ পরমাত্মৈশ্বর্য্যাদিকমাকাঙ্ক্ষ্যং ব্রহ্মাদীনামপি নাকাঙ্ক্ষ্যং কিমু পরস্যেতি সূচয়িতুমপি শব্দঃ। চশব্দস্তু জ্ঞানার্থিনাং পূর্ব্বোক্তাদিথং ভাবান্তরসূচকঃ। অযোগ্যমারোহন্ প্রপতনং হি দৃশ্যতে। এবমযোগ্যস্য পরমাত্মৈশ্বর্য্যস্য ব্রহ্মাদিপদস্য বাকাঙ্ক্ষায়াং পতনমনুমীয়তে। ন দেবপদমন্বিচ্ছেৎ কুত এব হরেগুণান্। ইচ্ছন্ পততি পূর্ব্বস্মাদধস্তাদ্ যত্র নোত্থিতিরিতি ব্রহ্মাণ্ডে। স্বকীয়মিচ্ছমানস্তু রাজাদ্যাঃ পাতয়ন্তি হি। এবমেবং সরাদ্যাশ্চ হরিশ্চ স্বপদেচ্ছুকমিত্যাদ্যনুমানরূপবাক্যাচ্চ মায়াভিরুৎসিসৃক্ষত ইন্দ্রাদ্যা মারুরুক্ষতঃ অবদস্যূঁরধুনুথা ইতি চ শ্রুতিঃ ॥ ৪১ ॥

---

জানা যায় যে যাহার যেরূপ, তাহার সেইরূপই স্বভাব হয়, ইহাই শ্রুত আছে, অতএব জানা যায় যে দেবগণই যোগ্যাধিকারী, তাহাদিগেরই মোক্ষ প্রাপ্তি হয়, অসুরাদিরা যোগ্যাধিকারী নহে ; সুতরাং তাহাদিগের মোক্ষ লাভ হয় না। প্রহ্লাদাদির মোক্ষপ্রাপ্তিতে অধ্যাত্মশাস্ত্রে লিখিত আছে যে, দেবগণ পাপাভিভুত হইয়া প্রহ্লাদাদি অসুররূপে উৎপন্ন হইয়াছিলেন, এই নিমিত্ত তাহাদিগের সুগতিলাভ হইয়াছিল ॥ ৪০ ॥

যাহারা দেবাদিপদাকাঙ্ক্ষাশূন্য, তাহারাই ভগবৎপ্রাপ্তি সাধন জ্ঞান লাভ করিতে পারে, অতএব পরমাত্মার ঐশ্বর্য্য ব্রহ্মত্বাদিপদত্ত আকাঙ্ক্ষা করিবে না। অযোগ্যস্থানে আরোহণ করিলে তাহাদিগের পতন হয়, ইহা দৃষ্ট আছে। অতএব অযোগ্য পরমাত্মার ঐশ্বর্য্য ব্রহ্মাদিপদ আকাঙ্ক্ষা করিলেও তাহার পতন অনুমিত হয়। ব্রহ্মাণ্ডপুরাণে লিখিত আছে যে, দেবপদ ইচ্ছা করিবে না, যেহেতু দেবত্বপ্রাপ্ত হইয়াও পুনর্ব্বার তাহার অধোগতি হইয়া থাকে, কদাচ তাহাহইতে উত্থিতি হইতে পারে না ॥ ৪১ ॥

॥ ওঁ ॥ উপপূর্ব্বমপি ত্বেকে ভাবমশনবৎ তদুক্তম্ ॥ ওঁ ॥ ৪২ ॥
॥ ওঁ ॥ বহিস্তূভয়থাপি স্মৃতেরাচারাচ্চ ॥ ওঁ ॥ ৪৩ ॥

---

উপদেবপদঞ্চ নাকাঙ্ক্ষ্যমিত্যেকে। ভাবমশনবদৃষি পরবদেব। তচ্চোক্তমিন্দ্রদ্যুম্নশাখায়াং যথর্ষীন্ প্রজাপতীন্নাকাঙ্ক্ষেদেবং ন গন্ধর্ব্বান্ন বিদ্যাধরান্ন নৃসিংহানিতি বৃহৎ সংহিতায়াঞ্চ। ন দেবানভিকাঙ্ক্ষেত কুত এব হরের্গুণান্। প্রাজাপত্যান্নাচার্য্যাংশ্চ গান্ধর্ব্বাদীনপি ক্বচিৎ। ঋষ্যাদিষু বিশেষে তু দোষো নৈব বিশেষিত'ইতি বিশেষদর্শনার্থমেক ইত্যুক্তম্ ॥ ৪২ ॥

দেবর্ষীণাং গন্ধর্ব্বাণাং পদাকাঙ্ক্ষঃ পতেদ্ধ্রুবম্। অন্যত্র শুভমাকাঙ্ক্ষন্ন পতেদবিরোধত ইতি শ্রুতিঃ। নানাত্বমেব কামানাং নাকামঃ ক্ব চ দৃশ্যতে। অতোঽবিরুদ্ধকামঃ স্যাদকামস্তেন ভণ্যত ইত্যাচারাচ্চ ॥ ৪৩ ॥

---

কোন কোন শাখাধ্যায়ীরা বলেন, মোক্ষকামীরা উপদেবপদও ইচ্ছা করিবে না। ইন্দ্রদ্যুম্নশাখায় লিখিত আছে যে, ঋষিত্ব, প্রজাপতিত্ব, দেবত্ব, গন্ধর্ব্বত্ব, বিদ্যাধরত্ব, নৃসিংহত্বপ্রভৃতি উপদেবপদ অভিলাষ করিবে না। বৃহৎসংহিতায় লিখিত আছে যে, জ্ঞানীরা যখন দেবত্ব ইচ্ছা করেন না, তখন তাঁহাদিগের হরির গুণাভিলাষ কিরূপে হইতে পারে। এইরূপ প্রজাপতিত্ব ও গন্ধর্ব্বত্বাদিও প্রার্থনীয় নহে ॥ ৪২ ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, দেবাদিপদ ইচ্ছা করিবে না, এইক্ষণ এই আশঙ্কা হইতেছে যে, যেমন দেবাদিপদ ইচ্ছা করিতে নিষেধ হইল, সেইরূপ জ্ঞান ভক্ত্যাদিতেও আকাঙ্ক্ষা না হউক। এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।— দেবর্ষি ও গন্ধর্ব্বদিগের পদাকাঙ্ক্ষী ব্যক্তি নিশ্চয় পতিত হয়, কিন্তু অন্য শুভ কামনা করিলে তাহার পতন হয় না, ইহাই শ্রুত আছে। আর ইহাও দর্শন আছে যে, যদিও কামনার নানাত্ব হইলে কাহাকে অকাম দেখা যায় না, তথাপি যে ব্যক্তি অবিরুদ্ধকামী তাহাকেই অকাম বলা যায়। অতএব জানা যাইতেছে যে, কেবল দেবত্বাদি কামনা করিবে না, কিন্তু ঈশ্বরে ভক্তি ও জ্ঞান অবশ্য কামনা করিবে ॥ ৪৩ ॥

॥ ওঁ ॥ স্বামিনঃ ফলশ্রুতেরিত্যাত্রেয়ঃ ॥ ওঁ ॥ ৪৪ ॥

॥ ওঁ ॥ আর্ত্বিজ্যমিত্যৌডুলোমিস্তস্মৈহি পরিক্রী-
য়তে ॥ ওঁ ॥ ৪৫ ॥

॥ ওঁ ॥ শ্রুতেশ্চ ॥ ওঁ ॥ ৪৬ ॥

---

ওঁ ব্রহ্মবিদাপ্নোতি পরমিত্যাদি ফলং স্বামিনাং দেবানামেব ভবতি। যত্ত্ কিঞ্চেমাঃ প্রজাঃ শুভমাচরন্তি দেবা এব তদাচরন্তি। যত্ত্ কিঞ্চেমাঃ প্রজা বিজানতে দেবা এব তদ্বিজানতে। দেবানাং হ্যেতদ্ভবতি স্বামী হি ফলমশ্নুতে। নাস্বামী কর্ম্ম কুর্ব্বাণ ইতি মাধ্যন্দিনশ্রুতেরিত্যাত্রেয়ো মন্যতে ॥ ৪৪ ॥

যত্র যাগেষু ঋত্বিজামপি ফলদর্শনাদল্পঃ ফলং প্রজানামপি ভবতীত্যৌডুলোমির্ম্মন্যতে তদর্থং দেবৈঃ ক্রিয়মাণত্বাৎ ॥ ৪৫ ॥ ৪৬ ॥

---

মহামুনি আত্রেয় বলেন, "ব্রহ্মবিদাপ্নোতি" ইত্যাদি শ্রুতিসিদ্ধ ভগবৎ প্রাপ্ত্যাদি জ্ঞানফল, জ্ঞানস্বামী দেবগণেরই হইয়া থাকে, অস্বামী প্রজাদিগের ঐফল হয় না। মাধ্যন্দিন শ্রুতিতে লিখিত আছে যে, প্রজারা যে কিছু শুভ আচরণ করে, তাহা দেবগণই করিয়া থাকে এবং প্রজারা যাহা কিছু জানে দেবতাদিগেরই সেই জ্ঞান হইয়া থাকে, যেহেতু দেবগণই ইন্দ্রিয়াদির প্রেরক; সুতরাং তাঁহারাই জ্ঞানাদির স্বামী। লৌকিক ব্যবহারে স্বামীরই ফলদর্শন হয়, প্রজারা কর্ত্তা বলিয়া তাহাদিগের ফল হয় না ॥ ৪৪ ॥

পূর্ব্বসূত্রে আত্রেয় মতবিবরণে দেবগণের ফল প্রতিপ্রপন্ন হইয়াছে। কিন্তু এইক্ষণ দেখা যাইতেছে যে, কেবল দেবগণেরই যে ফল হয়, এমত নহে, প্রজাদিগেরও ফল দর্শন আছে, তাহারা অস্বামী বলিয়া ফলাভাব নাই। যেমন সত্রযাগাদিতে যজমান ও ঋত্বিকাদির যজ্ঞফল হয়, সেইরূপ প্রজারা অস্বামী হইলেও তাহাদিগের জ্ঞান ফলের সম্ভব আছে। এই আশঙ্কায় ঔডুলোমীর মত প্রদর্শন করিয়া বলিতেছেন, সত্র যাগাদিতে যজমানের

॥ ওঁ ॥ সহকার্য্যন্তরবিধিঃ পক্ষেণ তৃতীয়ং তদ্বতো বিধ্যাদিবৎ ॥ ওঁ ॥ ৪৭ ॥

---

তৃতীয়ঃ স্বপক্ষঃ দেবানাং জ্ঞাপনাদিকর্ম্মাণি সহকার্য্যান্তরত্বেন প্রজা বিধীয়ন্তে। যথা প্রজাবতো রাজ্ঞঃ প্রজাঃ সহকারিত্বেন বিধীয়ন্তে। যথা বা আচার্য্যস্য শিষ্যাঃ। বারাহে চ—জ্ঞানাদিদানং দেবানাং বিষ্ণুনা সাধু চোদিতম্। বেদে চ তেষাং বিহিতং তত্রাচার্য্যো মহত্তরঃ। আচার্যৈর্ব্যেব বিহিতং সহকার্য্যান্তরং প্রজাঃ। পাতৃত্বেন যথা রাজ্ঞা যথা শিষ্যা গুরোরপি। তস্মাচ্ছুভফলং তাসাং আচার্য্যাণাং মহত্তরম্। ততো মহত্তরং প্রোক্তং দেবানামুত্তরোত্তরমিতি ॥ ৪৭ ॥

---

ফল হয় বটে, কিন্তু সম্পূর্ণ ফল হয় না, অতএব সত্রযাগদৃষ্টান্তে প্রজাদিগের জ্ঞানফল স্বীকৃত হইতে পারে না। যেহেতু দেবগণ প্রজার্থই জ্ঞানাদি সম্পাদন করেন। অন্যান্য শ্রুতিপ্রমাণেও "প্রজার্থ দেবগণ কার্য্য করেন এবং দেবগণই স্বামী" ইহা প্রতিপন্ন হইয়াছে ॥ ৪৫-৪৬ ॥

যদি দেবগণ প্রজার্থ জ্ঞান সাধন করেন, তাহাহইলে সেই জ্ঞানফল প্রজাদিগেরই হইতে যে, দেবগণের কিঞ্চিৎ জ্ঞানও হইতে পারে না, এই আশঙ্কায় বলিতেছেন।—জ্ঞানসাধনে দেবগণ মুখ্য কারণ, অতএব তাহাদিগের জ্ঞানফল হইয়া থাকে। যেমন রাজা প্রজার্থ পালন করেন, এইস্থলে প্রজার পালন ফল হয় না, রাজারই মুখ্য ফল হয়, প্রজার সহকারিত্ব মাত্র। আর যেমন আচার্য্যশিষ্যের নিমিত্ত শাস্ত্র ব্যাখ্যা করেন, তাহাতে শিষ্যের ব্যাখ্যাফল হয় না, গুরুরই ফল হইয়া থাকে, শিষ্যের কেবল সহকারিতামাত্রজানা যায়। সেইরূপ দেবগণেরই মুখ্যজ্ঞান ফল হয়, প্রজারা সহকারীমাত্র। বরাহপুরাণের লিখিত বচনেও ইহাই প্রতিপন্ন হইয়াছে ॥ ৪৭ ॥

॥ ওঁ ॥ কৃৎস্নভাবাত্তু গৃহিণোপসংহারঃ ॥ ওঁ ॥ ৪৮ ॥

---

কুটুম্বী শুচৌ দেশে স্বাধ্যায়মধীয়ানো ধার্ম্মিকান্ বিদধাদিত্যুক্ত্বা ন চ পুনরাবর্ত্তত ইতি গৃহিণোপসংহারঃ ক্রিয়তে তস্মাদ্গৃহস্থস্য এবোত্তমত্বমিতি ন বাচ্যম্। যতঃ কৃৎস্ন গৃহস্থান্ দেবানপেক্ষ্যৈবোপসংহারঃ ক্রিয়তে। কৃৎস্না হ্যেতে গৃহিণো দেবাঃ কৃৎস্না এতে যতয়োঽথৈতেষাং নু পুত্রা দায়মুপয়ন্তি ন বৈ তে গৃহান্ বিসৃজন্ত্যরাগা অদ্বেষা অলোভাঃ সর্ব্বভোগাঃ সর্ব্বজ্ঞাঃ সর্ব্বকর্ত্তার ইতি পৌত্রায়ণশ্রুতিঃ ॥ ৪৮ ॥

---

হরিপ্রাপ্তিসাধন জ্ঞানসাধনে সর্ব্বাশ্রমী হইতে যতিদিগেরই বিশেষ অধিকার সমর্থন করিতেছেন।—যেহেতু যতিরা জ্ঞানাধিকারী এবং গৃহস্থগণ কর্ম্মাধিকারী। কর্ম্মাধিকারী হইতে জ্ঞানাধিকারীর প্রাধান্য না থাকিলে জ্ঞানের প্রাধান্যাভাবপ্রসঙ্গ হয়; অতএব যতিদিগের জ্ঞানাধিকারে বিশেষ অধিকার সমর্থন আবশ্যক। এইক্ষণ সন্দেহ হইতেছে যে, জ্ঞানাধিকারে সর্ব্বাশ্রমীরা সমান, কিম্বা কোন আশ্রমীদিগের উত্তমতা আছে কি না? যদি বলি মুক্তিবিষয়ে গৃহস্থগণই উত্তমাধিকারী, যেহেতু তাহাদিগের সর্ব্বকর্ম্মাধিকার আছে, অন্যাশ্রমীর যজ্ঞাদিতে অধিকার নাই। বিশেষতঃ গুরুর নিকট বেদ অধ্যয়ন করিয়া যথা বিধানে গুরুর সেবা সমাপনপূর্ব্বক সমাবর্ত্তনান্তে কুটুম্বদিগকে অধ্যাপন করিবে” ইত্যাদি ছান্দোগ্য শ্রুতিতে গৃহস্থেরই মোক্ষবিধান করিয়া উপসংহার করিয়াছেন। তবে যদি গৃহস্থগণ উত্তমাধিকারী হইল, তাহাহইলে জ্ঞানিদিগকে উত্তমাধিকারী বলা যায় না; সুতরাং জ্ঞানের আতিশয্য হইতেছে না। এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—সর্ব্বাশ্রমীর মধ্যে মুক্তি বিষয়ে যতিদিগেরই উত্তমাধিকার আছে, গৃহস্থগণের তাহা নাই। কারণ গৃহিদিগের মোক্ষ হইতে যতিদিগের মোক্ষ চিরকাল সাধ্য এবং অল্পকালসাধ্য মোক্ষ হইতে চিরকালসাধ্য মোক্ষের আধিক্য আছে; সুতরাং যখন যতিদিগের মোক্ষ প্রধান হইল, তখন তাহাদিগের উত্তমাধিকারিত্ব অবশ্য স্বীকার করিতে হয়। পৌত্রা-

॥ ওঁ ॥ গৌনবদিতরেষামপ্যুপদেশাৎ ॥ ওঁ ॥ ৪৯ ॥
॥ ওঁ ॥ অনাবিষ্কুর্ব্বন্নন্বয়াৎ ॥ ওঁ ॥ ৫০ ॥

---

ন চাশ্রমদ্বয়মেব দেবানাং দেবা এব ব্রহ্মচারিণো দেবা এব গৃহস্থা দেবা এব বনস্থা দেবা এব যতয়ঃ যথৈতে মুনয় এবং সর্ব্ববর্ণাঃ সর্ব্বাশ্রমাঃ সর্ব্বং হ্যেতে কর্ম্ম কুর্ব্বন্তীতি কৌঠরব্যশ্রুতৌ। যতিত্বদৃষ্টান্তেনান্যেষামপ্যুদেশাৎ॥ ৪৯ ॥

এতাং বিদ্যামধীত্য ব্রহ্মদর্শী বান্ ভবতি স এতাং মনুষ্যেষু বিব্রূয়াৎ যথা যথাহ বৈ ব্রূয়াৎ তথা তথাধিকো ভবতীতি মাঠরশ্রুতৌ বিদ্যাদানং শ্রূয়তে। তচ্চ বহূনাং স্বীকরণার্থমাবিষ্কারেণেতি ন মন্তব্যং অন্বয়াদ্যুক্তেঃ আবিষ্কারে যোগ্যানামপি স্বীকারাপত্তিরপ্রাপ্তিঃ তচ্চ নিষিদ্ধমানন্তে- নেভ্যো যে অভিদ্রুহস্তদে নিরামিণো রিপবোঽন্যেষু জাক্রধুরিতি যেষাং

---

য়ণ শ্রুতিতেও ইহাই প্রতিপন্ন হইয়াছে। অতএব জ্ঞানের আতিশয্য স্থিরীকৃত হইল ॥ ৪৮ ॥

এইক্ষণ যুক্ত্যন্তর প্রদর্শনপূর্ব্বক যতিদিগের উত্তমাধিকারিত্ব প্রতিপাদন করিতেছেন।—"গার্হস্থ্য ও গৃহস্থাশ্রমিত্ব এই উভয়ই দেবগণের আছে, অতএব যতিধর্ম্মেরই প্রাধান্য" ইত্যাদি প্রমাণের দেবতাদিগের উভয় ধর্ম্ম বলা যায় না। যেহেতু "দেবতারাই ব্রহ্মচারী, দেবতারাই গৃহস্থ, দেবতারাই বানপ্রস্থ এবং দেবতারাই যতি" ইত্যাদি প্রমাণে দেবগণকে সর্ব্ব বর্ণ ও সর্ব্বাশ্রমী বলা যায়। অতএব ধর্ম্মাধিকারে জ্ঞানপ্রাচুর্য্যবশতঃ যতিদিগেরই মোক্ষ বিষয়ে উত্তমাধিকার জানা যায় ॥ ৪৯ ॥

এইক্ষণ ভগবৎপ্রাপ্তিসাধন জ্ঞানের অতিশয় যোগ্যতা সমর্থন করিতেছেন।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, ব্রহ্মের অপরোক্ষ জ্ঞান কি আবিষ্কার দ্বারা হয়? কিম্বা ঐজ্ঞানের নিমিত্ত উপদেশ আবশ্যক? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—"ব্রহ্মবিদ্যা অধ্যয়ন করিয়া ব্রহ্মদর্শী হইয়া থাকে এবং সেই ব্রহ্মদর্শী ব্যক্তি মনুষ্যগণকে বলিবে এবং যে যে ব্রহ্মবিদ্যার উপদেশ করিবে, সেই সেই রূপে জ্ঞানাধিক্য হয়" ইত্যাদি মাঠরশ্রুতিপ্রমাণে

॥ ওঁ ॥ ঐহিকমপ্যপ্রস্তুত প্রতিবন্ধে তদ্দর্শনাৎ ॥ ওঁ ॥ ৫১ ॥

---

নৈতন্নপরং কিঞ্চ নৈকং ব্রহ্মণস্পতেঃ ব্রূহি তেভ্যঃ কদাচিৎ অথোপশমেনোপরতা মনুষ্যা যে ধর্ম্মিণো ব্রূহি তেভ্যঃ সদানঃ আদেবানা মীহতে বিপ্রয়ো হৃদি বৃহস্পতে ন পরঃ সাম্না বিদুরিতি। বিদ্যাহ বৈ ব্রাহ্মণমাজগাম গোপায় মাং শেবধিষ্টেহহমস্মি। অনায্যকায়ানৃজবে শঠায় মাস্ম ব্রূয়া ঋজবে ব্রূহি নিত্যমিতি চ ॥ ৫০ ॥

আত্মা বারে দ্রষ্টব্যঃ শ্রোতব্যো মন্তব্যো নিদিধ্যাসিতব্য ইতি দর্শনার্থং শ্রবণাদি বিধীয়তে তচ্চ দর্শনমৈহিকমেব প্রারব্ধপ্রতিবন্ধাভাবে শ্রুত্বাত্মানং মতিপূর্ব্বং হ্যপাস্তে হৈব দৃষ্টিং পরমস্ত বিন্দেৎ। যদ্যারব্ধং কর্ম্ম নিবন্ধকং স্যাৎ প্রেত্যৈব পশ্যেদ্ যোগমেব বান্ববেক্ষ্যেতি সৌপর্ণশ্রুতৌ দর্শনাৎ। অনাদিজন্মসম্বন্ধং নির্ভেত্তুং পাপপঞ্জরম্। যাবত্ত্যা সেবয়া শক্যং তাবৎ

---

জানা যায় যে, বিদ্যার উপদেশ আবশ্যক। কিন্তু বহুজন স্বীকারেও আবিষ্কার দ্বারা ব্রহ্মবিজ্ঞান হইতে পারে, ইহা জ্ঞান করিবে না। বিশেষতঃ যেহেতু বিদ্যাদানের আধিক্যানুসারে ফলাধিক্য শ্রুতিতে উক্ত আছে, অতএব আবিষ্কারে সম্যক্ ফল দর্শে না এবং অন্যান্য শ্রুতিতেও ব্রহ্মবিদ্যাদানের অবশ্য কর্ত্তব্যতা উক্ত আছে, অতএব জ্ঞানের উপদেশ আবশ্যক বিধায় তাহার অতিশয় যোগ্যতা সিদ্ধ হইল ॥ ৫০ ॥

"আত্মাবারে দৃষ্টব্যঃ শ্রোতব্যো মন্তব্যোনিদিধ্যাসিতব্যঃ" ইত্যাদি শ্রুতিতে ব্রহ্মদর্শনার্থ শ্রবণাদি বিধান আছে। প্রারব্ধকর্ম্মরূপ প্রতিবন্ধকাভাবে বর্ত্তমান জন্মেই ব্রহ্মদর্শন হইয়া থাকে। কিন্তু যে জন্মে শ্রবণ মননাদি করা যায়, কেবল সেই জন্মেই ইহার ফল হয়, এমন নিয়ম নাই. প্রারব্ধ কর্ম্ম রূপ প্রতিবন্ধক সত্ত্বে পরজন্মেও ফল হইতে পারে। সৌপর্ণশ্রুতিতে লিখিত আছে যে, আত্মতত্ত্ব শ্রবণ করিয়া যথামতি উপাসনা করিলে সেই জন্মেই পরমত্মার দর্শন লাভ হয়। আর যদি পূর্ব্বসঞ্চিত কর্ম্মভোগ অবশিষ্ট থাকে, তাহাহইলে বর্ত্তমান জন্মে সেই কর্ম্মভোগ শেষ হইয়া পরজন্মে আত্মদর্শন হইয়া থাকে, বৃহৎসংহিতায় লিখিত আছে যে, পাপের পঞ্জরস্বরূপ অনাদি

॥ ওঁ ॥ এবং মুক্তিফলানিয়মস্তদবস্থাবধৃতেস্তদবস্থাবধৃতেঃ ॥ ওঁ ॥ ৫২ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে তৃতীয়াধ্যায়স্য চতুর্থঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৪ ॥

ইতি তৃতীয়োঽধ্যায়ঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

কার্য্যং ন সংশয়ঃ। যাবদ্দূরে স্থিতৌ গম্যা তাবদ্গন্তব্যমেব হি। ইহ জন্মান্তরে বাপি তাবত্তৈব তু দর্শনং। শ্রবণং মননঞ্চৈব নিদিধ্যাসনমেব চ। পরে গুরৌ চ যা ভক্তিঃ পরিচর্য্যাদিকং হরেঃ। এষা সেবেতি সংপ্রোক্তা যথা তদ্দর্শনং ভবেদিতি চ বৃহৎসংহিতায়াম্ ॥ ৫১ ॥

এবমেব প্রারব্ধঃ কর্ম্মাভাবে শরীরপাতানন্তরমেব মোক্ষস্তদ্ভাবে জন্মান্তরাণীত্যনিয়মঃ। ধর্ম্মী স্বর্গং বিধর্ম্মী নিরয়মেত্যেব ব্রহ্মসংস্থো মৃতমেত্যেব ব্রহ্মসংস্থোঽমৃতমেত্যেবেতি ব্রহ্মসংস্থস্য মোক্ষস্যৈবাবধারণাৎ। বিদ্বানমৃত-

---

কর্ম্মসম্বন্ধ ভেদ করিবার নিমিত্ত যথাশক্তি সেবা করিবে। আর যতদূরে গন্তব্য স্থান থাকে, ততদূরেই লোক গমন করে; সুতরাং ইহজন্মে হউক, অথবা পরজন্মেই হউক, অবশ্য আত্মদর্শন হইয়া থাকে। শ্রবণ, মনন, নিদিধ্যাসন, গুরুতে ভক্তি ও হরির পরিচর্য্যা এই সকলই সেবা বলিয়া কীর্ত্তিত আছে, এই সেবা দ্বারাই ব্রহ্ম দর্শন হয়। ৫১।

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, পরজন্মেও মোক্ষ উৎপন্ন হইয়া থাকে। এইক্ষণ জিজ্ঞাস্য এই যে, যে শরীরে জ্ঞানোৎপন্ন হয়, সেই শরীরের পাত হইলেই মোক্ষ হইয়া থাকে? কিম্বা তৎপর পরজন্মেও মোক্ষ হইতে পারে? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—যেমন জ্ঞানোৎপাদনে কোন নিয়ম

মাপ্নোতি নাত্র কার্য্যা বিচারণা। অবসন্নং যদারব্ধং কর্ম্ম তত্রৈব গচ্ছতি। ন চেহ বহূনি জন্মানি প্রাপ্যৈবান্তে ন সংশয় ইতি নারায়ণাধ্যাত্মে॥ ৫২॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপূজ্যপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে-
তৃতীয়াধ্যায়স্য চতুর্থঃ পাদঃ সমাপ্তঃ॥ ৩॥

ইতি তৃতীয়োঽধ্যায়ঃ সমাপ্তঃ॥ ৩॥

---

নাই, সেইরূপ জ্ঞানসাধ্য মোক্ষফলেও নিয়ম নাই, অর্থাৎ যে শরীরে জ্ঞানোৎপন্ন হইয়াছে, সেই শরীরপাতেই যে মোক্ষ হইবে, এমত নহে, জন্মজন্মান্তরেও মোক্ষ হইতে পারে। নারায়ণাধ্যাত্মবিদ্যাতে প্রমাণীকৃত হইয়াছে যে, জন্মান্তরে মোক্ষ হইবে, কিন্তু অব্যবহিত পরজন্মে, অথবা পর-পরজন্মে মোক্ষ লাভ হইবে, ইহার কোন নিয়ম নাই॥ ৫২॥

ইতি তৃতীয় অধ্যায়ে চতুর্থ পাদ সমাপ্ত॥ ১॥

ইতি তৃতীয় অধ্যায় সমাপ্ত॥ ৩॥

# চতুর্থোঽধ্যায়ঃ।

## প্রথমঃ পাদঃ।

—oo—

॥ ওঁ ॥ আবৃত্তিরসকৃদুপদেশাৎ ॥ ওঁ ॥ ১ ॥

ফলং নিগদ্য তস্মিন্ অধ্যায়ে। কর্ম্মণা শাখ্যং ফলমস্মিন্ পাদে নিত্যশঃ কার্য্যা সর্ব্বথা ভাব্যং সাধনং প্রথমন্ত উচ্যতে। প্রাসঙ্গিকত্বাচ্চাধ্যায়ানাং পাদানাঞ্চ ন বিরোধঃ। আত্মা বারে দ্রষ্টব্যঃ শ্রোতব্যো মন্তব্যো নিদিধ্যাসিতব্য ইত্যাদিনা অগ্নিষ্টোমাদিবদেকবারেণৈব ফলপ্রাপ্তিঃ কিম্বাবৃত্তিঃ কর্ত্তব্যা স য এষোঽনিমৈন্তদাত্মামিদং সর্ব্বমিত্যাদ্যসকৃদুপদেশাৎ ॥ ১ ॥

বৈরাগ্যাদিসাধনদ্বারা ব্রহ্মদর্শন কর্ত্তব্য, ইহাই পূর্ব্বাধ্যায়ে উক্ত হইয়াছে, এইক্ষণ এই অধ্যায়ে সেই ব্রহ্মদর্শনের ফল নিরূপণ করিতেছেন।—জ্ঞান হইতেই সকল পুরুষার্থ সিদ্ধি হয়, ইহা পূর্ব্বেই উক্ত হইয়াছে বটে, তথাপি সেই পুরুষার্থ কিরূপ, ইহাই এই পাদের বিচার্য্য। প্রথমতঃ ভগবৎ-প্রাপ্তিসাধন জ্ঞানের নিমিত্ত শ্রবণাদির আবৃত্তি কর্ত্তব্য, ইহাই প্রতিপাদন করিতেছেন।—এইক্ষণ এই সন্দেহ হইতেছে যে, শ্রবণাদির অনুষ্ঠান কি একবার করিবে? অথবা পুনঃ পুনঃ আবৃত্তি করিতে হইবে? যদি বলি যেমন অগ্নিষ্টোমাদির অনুষ্ঠান একবার করিলেই ফলসিদ্ধি হয়, সেইরূপ একবারমাত্র শ্রবণাদির অনুষ্ঠান করিলেই ফলসিদ্ধি হইতে পারে। এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন,—"আত্মাবারে দ্রষ্টব্যঃ শ্রোতব্যো মন্তব্যো নিধিধ্যাসিতব্যশ্চ" ইত্যাদিশ্রুতিতে শ্রবণাদির আবৃত্তি কর্ত্তব্য, ইহাই উক্ত হইয়াছে ও কথিত আছে যে, উদ্দালক শ্বেতকেতুর নিকট নয়বার ব্রহ্মবিদ্যায় উপদিষ্ট হইয়াছিলেন। যদি অগ্নিষ্টোমাদির ন্যায় একবার অনুষ্ঠানেই ফলসিদ্ধি হইত, তাহাহইলে উদ্দালকের পুনঃ পুনঃ উপদেশ গ্রহণের প্রয়োজন ছিল না।

॥ ওঁ॥ লিঙ্গাচ্চ ॥ ওঁ ॥ ২ ॥

॥ ওঁ॥ আত্মেতিতূপগচ্ছন্তি গ্রাহয়ন্তি চ ॥ ওঁ॥ ৩॥

---

স তপোঽতপ্যত পুনরেবং বরুণং পিতরমুপসসারেত্যাদ্যা বর্ত্তনলিঙ্গাচ্চ নিত্যশঃ শ্রবণঞ্চৈব মননং ধ্যানমেব বা কর্ত্তব্যমেব পুরুষৈর্ব্রহ্মদর্শনমিচ্ছুভিরিতি বৃহত্তন্ত্রে। ২ ॥

আত্মেত্যুপদেশ উপাসনঞ্চ মোক্ষার্থিভিঃ সর্ব্বদা কার্য্যমেব নান্যং বিচিন্তয় আত্মান মেবাহং বিজানীয়া মাত্মানং হ্যুপাসি আত্মাহি মমৈষ ভবতীত্যস্ত্যাপগচ্ছসি আত্মেত্যেবোপাসস্ব আত্মান্যব বিজানীহি নান্যং কিঞ্চন বিজানতা আত্মা হ্যেব ভবতীতি গ্রাহয়ন্তি চ। আত্মেত্যুপাসনং কার্য্যং সর্ব্বথৈব মুমুক্ষুভিঃ। নানাক্লেশসমাযুক্তোঽপ্যেতাবন্নৈব বিস্মরেদিতি ভবি-

---

অতএব পুনঃ পুনঃ শ্রবণ মননাদির আবৃত্তি না করিলে ব্রহ্মবিজ্ঞান লাভ হইতে পারে না। ব্রহ্মবিজ্ঞান অতি ক্লেশসাধ্যকর্ম্ম, ইহা ধান্যকর্ত্তনের ন্যায় অনায়াস সাধ্য নহে। ১ ॥

এইক্ষণ হেত্বন্তরপ্রদর্শনপূর্ব্বক শ্রবণাদির আবৃত্তি সমর্থন করিতেছেন।—"সতপোঽতপ্যত ইত্যাদি শ্রুতিতে" জানা যায় যে, ভৃগু আপন পিতা বরুণের নিকট অন্ন, প্রাণ, চক্ষুঃ, শ্রোত্র ও মন ইত্যাদি বিষয়ক বিজ্ঞান পুনঃ পুনঃ প্রশ্ন করিলে, বরুণও পুনঃ পুনঃ অন্ন প্রাণাদিবিষয়ক বিজ্ঞান উপদেশ করিয়াছিলেন। আর বৃহত্তন্ত্রে লিখিত আছে যে, ব্রহ্মদর্শনকামী পুরুষেরা সর্ব্বদা শ্রবণ, মন ও ধ্যান করিবে। অতএব জ্ঞান সাধনার্থ শ্রবণাদির আবৃত্তি করিবে। ২ ॥

সর্ব্বদা ভগবৎপ্রাপ্তি সাধন উপাসনা করিবে, ইহাই প্রতিপাদন করিতেছেন।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, ব্রহ্মোপাসনা সর্ব্বদা কর্ত্তব্য কি না? এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—"বিষ্ণুই আত্মা" এইরূপে সর্ব্বদা মুমুক্ষুরা উপাসনা করিবে। যেহেতু ঐ উপাসনাই ভগবৎপ্রাপ্তির কারণ, তদ্ভিন্ন ব্রহ্মপ্রাপ্তিতে অন্য কারণ নাই। "বিচিন্তয় আত্মানং" ইত্যাদি শ্রুতিতেও আত্মোপাসনার কর্ত্তব্যতা উক্ত হইয়াছে। ভবিষ্যৎপর্ব্বে লিখিত

॥ ওঁ ॥ ন প্রতীকেন হি সঃ ॥ ওঁ ॥ ৪ ॥

ষ্যৎপর্ব্বণি। আত্মা বিষ্ণুরিতি ধ্যানং বিশেষ্যতঃ। সর্ব্বেষাঞ্চ মুমুক্ষূণা মুপদেশশ্চ তাদৃশঃ। কর্ত্তব্যো নাস্যং নানেন কস্যচিন্মোক্ষ ইষ্যত ইতি ব্রাহ্মে ॥ ৩ ॥

নাম ব্রহ্মেত্যুপাসীতেত্যাদিনা শব্দভ্রান্ত্যা ন প্রাতীকে ব্রহ্মদৃষ্টিঃ কার্য্যা কিন্তু তৎস্থত্বেনৈবোপাসনং কার্য্যং। ব্রহ্মতর্কে চ নামাদি প্রাণপর্য্যন্তমুভয়োঃ প্রথমাস্বতঃ। ঐক্যদৃষ্টিরিতি ভ্রান্তিরবুধানাং ভবিষ্যতি। নামাদিস্থিতিরেবাত্র ব্রহ্মণো হি বিধীয়তে। সর্ব্বথা প্রথমা যস্মাৎ সপ্তম্যর্থাৎ ততো মতেতি ॥ ৪ ॥

---

আছে যে, মুমুক্ষুরা সর্ব্বপ্রকার আত্মোপাসনা করিবে। তাহারা নানাক্লেশে পতিত হইলেও আত্মোপাসনা বিস্মৃত হইবে না। আর "আত্মাই বিষ্ণু" এইরূপ ধ্যানই প্রশস্ত। "জীব বিষ্ণুস্বরূপ" এইরূপে উপাসনা কর্ত্তব্য নহে। ব্রহ্মপুরাণে লিখিত আছে যে, "সর্ব্ব মুমুক্ষুরই আত্মা বিষ্ণু" এইরূপ উপদেশ কর্ত্তব্য। কিন্তু জীবকে বিষ্ণুরূপে উপসনা করিলে তাহাতে মোক্ষ হয় না ॥ ৩ ॥

ভগবৎপ্রতিমাকে বিষ্ণুরূপে উপাসনা করিবে না, ইহাই সপ্রমাণ করিতেছেন।—এইক্ষণ সন্দেহ হইতেছে যে, ভগবৎপ্রতিমাকে ব্রহ্মরূপে উপাসনা করিবে কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন, ভগবৎ প্রতিমাকে বিষ্ণু বলিয়া জ্ঞান করিবে না এবং ঐ প্রতিমাই বিষ্ণু, এইরূপে উপাসনা করিবে না। কিন্তু বিষ্ণু সেই প্রতিমাতে আছেন, এইরূপ জ্ঞান করিয়া উপাসনা করিবে। যেহেতু প্রতিমাতে যে, ব্রহ্মজ্ঞান উহা ভ্রান্তি। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, নাম ও প্রাণ এই উভয়ের যে ঐক্যজ্ঞান, তাহা ভ্রান্তি। অজ্ঞানিদিগেরই এইরূপ ভ্রান্তি হইয়া থাকে, কিন্তু নামাদিতে ব্রহ্মের স্থিতি, এইরূপ জ্ঞানই বিধেয়। যদিও ব্রহ্ম এবং প্রতিমা এই উভয়ের অভেদরূপে নির্দ্দেশ থাকুক, তথাপি প্রতিমাতে ব্রহ্ম আছেন, এইরূপ স্বীকার করিতে হইবে ॥ ৪ ॥

॥ ওঁ ॥ ব্রহ্মদৃষ্টিরুৎকর্ষাৎ ॥ ওঁ ॥ ৫ ॥

॥ ওঁ ॥ আদিত্যাদিমতয়শ্চাঙ্গ উপপত্তেঃ ॥ ওঁ ॥ ৬ ॥

---

ব্রহ্মদৃষ্টিঃ সর্ব্বথা কার্য্যৈব পরমেশ্বরে উৎকৃষ্টত্বাৎ। ব্রহ্মদৃষ্ট্যা সদোপাস্যো বিষ্ণুঃ সর্ব্বৈরপি ধ্রুবম্। মহত্ত্ববাচী শব্দোঽয়ং মহত্ত্বজ্ঞানমেব হি। সর্ব্বতঃ প্রীতিজনকমতস্তৎ সর্ব্বথা ভবেৎ। আত্মেত্যেব যদোপাস্যা তদা ব্রহ্মত্বসংযুতা। কার্য্যৈব সর্ব্বথা বিষ্ণৌ ব্রহ্মত্বং ন পরিত্যজেদিতি ব্রহ্মতর্কে ॥ ৫ ॥

চক্ষোঃ সূর্য্যোঽজায়তেত্যাদ্যুপাসনং চ দেবানাং কার্য্যমেব স্বোৎপত্তিস্থানত্বাৎ মুক্তৌ তত্র লয়স্যাপেক্ষিতত্বাচ্চোপপন্নং তেষাং তথোপাসনম্। নারায়ণতন্ত্রে চ—আধিব্যাধিনিমিত্তেন বিক্ষিপ্তমনসোঽপি তু। গুণানাং স্মরণং শক্তৌ বিষ্ণোর্ব্রহ্মত্বমেব তু। স্মর্ত্তব্যং সততং ভক্ত্যা ন কদাচিৎ পরি-

---

ব্রহ্মপ্রাপ্তির নিমিত্ত অবশ্য ব্রহ্মোপাসনা করিবে, ইহাই প্রতিপাদন করিতেছেন।—ব্রহ্মোপসনা অবশ্য কর্ত্তব্য কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিছেন।—সর্ব্বদা অবশ্য ব্রহ্মোপাসনা করিবে, যেহেতু সর্ব্বগুণান্তর্ভাবে ব্রহ্মই সকলের উৎকৃষ্ট। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, সকল পুরুষই ব্রহ্মজ্ঞানে বিষ্ণুকে উপাসনা করিবে। কারণ ব্রহ্ম এই শব্দ মহত্ত্ববাচী এবং তাঁহার জ্ঞানও মহান। সেই ব্রহ্মই সর্ব্বত্র প্রীতিজনক। যাঁহারা ব্রহ্মকে আত্মা বলিয়া উপাসনা করেন, তাঁহারা ব্রহ্মত্ব পাইয়া থাকেন। অতএব সর্ব্বদা বিষ্ণুর উপাসনা করিবে, ব্রহ্মোপাসনা পরিত্যাগ করিবে না ॥ ৫ ॥

ভগবদপরোক্ষজ্ঞানের নিমিত্ত তদঙ্গাশ্রিত দেবগণের উপাসনা কর্ত্তব্য, ইহাই সমর্থন করিতেছেন।—অঙ্গদেবতার উপাসনা কর্ত্তব্য কি না? এই সন্দেহ নিরাসের নিমিত্ত বলিতেছেন, অঙ্গদেবতার উপাসনা অবশ্য করিবে। "চক্ষোঃ সূর্য্যোঽজায়ত" ইত্যাদি শ্রুতিপ্রমাণে জানা যায় যে, আদিত্যাদিরাই ব্রহ্মের অঙ্গদেবতা। ব্রহ্মের অঙ্গরূপে এই আদিত্যাদির উপাসনা বিধেয়। যেহেতু ব্রহ্মই ঐ আদিত্যাদির উৎপত্তিস্থান এবং আশ্রয়। পরন্তু মুক্তিতে আদিত্যাদিরা সেই ব্রহ্মেতেই লয় পায়। কারণ যে স্থানে যাহার উৎপত্তি, তাহাতেই তাহার লয়ের নিয়ম আছে। নারায়ণতন্ত্রে লিখিত

॥ ওঁ ॥ আসীনঃ সম্ভবাৎ ॥ ওঁ ॥ ৭ ॥

॥ ওঁ ॥ ধ্যানাচ্চ ॥ ওঁ ॥ ৮ ॥

---

ত্যজেৎ। অত্র সর্ব্বগুণানাঞ্চ যতোঽন্তর্ভাব ইষ্যতে। স্বোৎপত্ত্যঙ্গঞ্চ দেবানাং বিষ্ণোশ্চিন্ত্যং সদৈব তু। তেষাং তত্র প্রবেশো হি মুক্তিরিত্যুচ্যতে বুধৈঃ। তদাশ্রিতাশ্চ তে নিত্যং ততশ্চিন্ত্যং বিশেষত ইতি ॥ ৬ ॥

সর্ব্বদোপাসনং কুর্ব্বন্নপ্যাসীনো বিশেষতঃ। কুর্য্যাত্তদা বসন্ বিক্ষেপাল্পত্বেন হি সম্ভবাৎ ॥ ৭ ॥

স্মরণোপাসনঞ্চৈব ধ্যানাত্মকমিতি দ্বিধা। স্মরণং সর্ব্বদা যোগ্যং ধ্যানোপাসনমাসনে। নৈরন্তর্য্যং মনোবৃত্তির্ধ্যানমিত্যুচ্যতে বুধৈঃ। আসী-

---

আছে যে, বিক্ষিপ্তমনা ব্যক্তিরা ব্যাধির নিমিত্ত শক্তিতে গুণ সকলের এবং বিষ্ণুতে ব্রহ্মত্বের স্মরণ করিবে। কদাচ ইহা পরিত্যাগ করিবে না। যেহেতু ব্রহ্মেতেই সর্ব্বগুণের অন্তর্ভাব আছে। আর বিষ্ণুর অঙ্গসকলই দেবগণের উৎপত্তিস্থান, সর্ব্বদা এইরূপ চিন্তা করিবে। সেইবিষ্ণুতে যে, দেবগণের প্রবেশ, তাহাই বুধগণ মুক্তি বলিয়া কীর্ত্তন করেন, ইত্যাদি প্রমাণেও আদিত্যাদি অঙ্গদেবতার উপাসনার কর্ত্তব্যত্ব জানা যায় ॥ ৬ ॥

এইক্ষণ ভগবদ্দর্শনসাধন ধ্যান আসনাদির নিয়ম প্রতিপাদন করিতেছেন।—আসনে উপবেশন করিয়াই যোগীরা আত্মশুদ্ধির নিমিত্ত যোগসাধন করিয়া থাকেন, ইত্যাদি প্রমাণে ভগবদুপাসনার নিমিত্ত আসন কথিত হইয়াছে। এইক্ষণ ভগবদুপাসনাতে আসনের অপেক্ষা আছে কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন,—ব্রহ্মজিজ্ঞাসুরা আসনে আসীন হইয়াই উপাসনা করিবে। কারণ সুখাসনে উপবেশন করিলে তাহার কোনরূপ চিত্তবিক্ষেপ হয় না; সুতরাং উপাসনার কোন ব্যাঘাতের সম্ভব নাই; এই নিমিত্তই ব্রহ্মোপাসনাতে আসননিয়ম আবশ্যক হইয়াছে ॥ ৭ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, ব্রহ্মোপাসনাতে আসন আবশ্যক, ইহাতে বিরোধ হইতেছে, যেহেতু সর্ব্বদা উপাসনা করিবে, ইহাই শাস্ত্রে উক্ত আছে, কিন্তু সর্ব্বদা উপাসনাতে আসন সম্ভব হইতে পারে না, অতএব

॥ ওঁ ॥ অচলত্বঞ্চাপেক্ষ্য ॥ ওঁ ॥ ৯ ॥

নস্থ ভবেৎ তচ্চ ন শয়ানস্থ নিদ্রয়া। স্থিতস্থ গচ্ছতো বাপি বিক্ষেপস্যৈব সম্ভবাৎ। স্মরণাৎ পরমং জ্ঞেয়ং ধ্যানং নাস্ত্যত্র সংশয়ঃ। ইতি নারায়ণ-তন্ত্রে—অতো ধ্যানত্বাচ্চ ॥ ৮ ॥

অচলং চেচ্ছরীরং স্যাৎ মনসশ্চাপ্যচালনম্। চলনে তু শরীরস্থ চঞ্চলং হি মনো ভবেদিতি ব্রহ্মাণ্ডে ॥ ৯ ॥

---

আসন অনাবশ্যক হইতেছে, এই আশঙ্কায় বলিতেছেন।—আসন অনাবশ্যক নহে, যেহেতু স্মরণ ও ধ্যান ভেদে উপাসনা দ্বিবিধ। স্মরণ রূপ উপা-সনাতে সর্ব্বদা কর্ত্তব্যত্ব এবং ধ্যানরূপ উপাসনাতে আসনের আবশ্যকত্ব; সুতরাং সর্ব্বদা আসন অসম্ভব হইলেও সর্ব্বদা উপাসনাতে কোন বিরোধ নাই, ধ্যানরূপ উপাসনাতেই আসনের সার্থকতা আছে। নারায়ণ তন্ত্রে লিখিত আছে যে, উপাসনার মধ্যে স্মরণই সর্ব্বদা কর্ত্তব্য এবং ধ্যানকালে আসন করিবে। নিরন্তর ঈশ্বরেতে যে মনোবৃত্তি তাহাই ধ্যান, কিন্তু আসীন ব্যক্তিরই উক্তরূপ ধ্যান হইতে পারে। শয়ান, নিদ্রাভিভূত, অবস্থিত ও গমনশীল, ইহাদিগের ধ্যান হইতে পারে না, কারণ শয়নাদিতে চিত্তের চাঞ্চল্য হইয়া থাকে, তখন মনস্থির হইতে পারে না। অতএব আসন ব্যতিরেকে ধান সম্ভবে না; সুতরাং উপাসনাতে আসনের অবশ্যকর্ত্তব্যতা জানা যায় ॥ ৮ ॥

তথাপি ধ্যানার্থ আসনের অবশ্যকর্ত্তব্যতা নাই, যেহেতু প্রত্যাহারাদি দ্বারাই চিত্তবিক্ষেপ নিবারিত হইতে পারে। এই আশঙ্কা করিয়া বলিতে-ছেন,—আসন ব্যতিরেকে কেবল প্রত্যাহারাদিদ্বারা চিত্তবিক্ষেপ নিবারিত হয় না, শরীরের অচাঞ্চল্যও চিত্তবিক্ষেপ নিবারণের কারণ। যেহেতু শরীর চঞ্চল হইলেই মনও চঞ্চল হইয়া থাকে। পরন্তু আসন বিনা শরীর অচঞ্চল হয় না; সুতরাং ধ্যানার্থ আসন অবশ্য কর্ত্তব্য। ব্রহ্মাণ্ডপুরাণে লিখিত আছে যে, শরীর অচল হইলে মনও অচল হইয়া থাকে। এবং শরীরের চাঞ্চল্যে মনেরও চাঞ্চল্য হয়। অতএব জানা যায় যে, আসনে আসীন

॥ ওঁ ॥ স্মরন্তি চ ॥ ওঁ ॥ ১০ ॥

॥ ওঁ ॥ যত্রৈকাগ্রতা তত্রাবিশেষাৎ ॥ ওঁ ॥ ১১ ॥

---

সমং কায়শিরোগ্রীবং ধারয়ন্নচলং স্থিরঃ। সংপ্রেক্ষ্য নাসিকাগ্রং স্বং দিশশ্চানবলোকয়ন্ ইত্যাদি ॥ ১০ ॥

দেশাকালাবস্থাদিষু যত্রৈকাগ্রতা ভবতি তত্রৈব স্থাতব্যম্।° তমেব দেশং সেবেত তং কালং তমবস্থিতম্। তানেব ভাগান্ সেবেত মনো যত্র প্রসীদতি। ন হি দেশাদিভিঃ কশ্চিদ্বিশেষঃ সমুদীরিতঃ। মনঃপ্রসাদনার্থং হি দেশকালাদিচিন্তনম্। ইতি বারাহে ॥ ১১ ॥

---

হইয়া শরীর স্থির করিতে না পারিলে মনঃ স্থির হয় না এবং মনের চাঞ্চল্যে ধ্যান হইতে পারে না; সুতরাং ধ্যানরূপ উপাসনাতে আসনের অবশ্য কর্ত্তব্যতা জানা যায় ॥ ৯ ॥

এইক্ষণ স্মৃতিপ্রমাণপ্রদর্শনপূর্ব্বক আসনের অবশ্যকর্ত্তব্যতা প্রতিপাদন করিতেছেন।—"ধ্যানকালে শরীর, শির, ও গ্রীবা, এইসকল সমভাবে ধারণ করিয়া স্থিরমনা হইবে এবং কোনদিকে দৃষ্টিপাত না করিয়া আপন নাসিকাগ্রে দৃষ্টি রাখিবে" ইত্যাদি প্রমাণেও আসনের অবশ্য কর্ত্তব্যতা জানা যায় ॥ ১০ ॥

শাস্ত্রান্তরে লিখিত আছে যে, ব্রাহ্মমুহূর্ত্তে গাত্রোত্থান করিয়া পর্ব্বতাগ্রে কিম্বা নদীতীরে ধ্যানাদি করিবে। এইক্ষণ উক্ত শাস্ত্রানুসারে ব্রহ্মোপাসনাতে দেশকালাদির নিয়ম আছে কি না? এই আশঙ্কায় বলিতেছেন।—ব্রহ্মোপাসনাতে দেশকালাদির কোন নিয়ম নাই। যে দেশে, যে কালেও যে অবস্থাতে মনের একাগ্রতা হয়, ব্রহ্মোপাসনাতে সেই দেশকালাদি আশ্রয় করিবে। বরাহপুরাণে লিখিত আছে যে, যে দেশে, যে কালে ও যে অবস্থাতে মন প্রসন্ন হয়, সেই দেশাদিতে ব্রহ্মোপাসনা করিবে। যেহেতু দেশাদিতে কোন নিয়ম উক্ত নাই। কেবল মনঃপ্রসাদনের নিমিত্তই দেশকালাদির বিবেচনা আবশ্যক ॥ ১১ ॥

॥ ওঁ ॥ আপ্রায়ণাৎ তত্রাপি হি দৃষ্টম্ ॥ ওঁ ॥ ১২ ॥

॥ ওঁ ॥ তদধিগম উত্তরপূর্ব্বাদ্যয়োরশ্লেষবিনাশৌ তদ্ব্যপদেশাৎ ॥ ওঁ ॥ ১৩ ॥

---

যাবন্মোক্ষস্তাবদুপাসনাদিকং কার্য্যং স যো হ বৈ তদ্ভগবন্মনুষ্যেষু প্রাপণং তমোঙ্কারমভিধ্যায়ীতেতি শ্রুতিঃ। সর্ব্বদৈনমুপাসীত যাবদ্বিমুক্তিঃ মুক্তা অপি হ্যেনমুপাসত ইতি সৌপর্ণশ্রুতিঃ। শৃণুয়াদ্ যাবদজ্ঞানং মতির্য্যাবদযুক্ততা। ধ্যানঞ্চ যাবদীক্ষা স্যান্নেক্ষা ক্বচন বাধ্যতে। দৃষ্টতত্ত্বস্য চ ধ্যানং যদা দৃষ্টির্ন বিদ্যতে। ভক্তিশ্চানন্তকালীনা পরমে ব্রহ্মণি স্ফুটা। আবিমুক্তের্ব্বিধির্নিত্যং স্বত এব ততঃ পরমিতি ব্রহ্মাণ্ডে ॥ ১২ ॥

ব্রহ্মদর্শন উত্তরাদ্যস্যাশ্লেষঃ পূর্ব্বাদ্ যস্য বিনাশশ্চ। তদ্‌যথা পুষ্কর পলাশ আপো ন শ্লিষ্যন্ত এবমেবং বিদি পাপং কর্ম্মণৈব শ্লিষ্যতে তদ্‌যথৈ-

---

মোক্ষপর্য্যন্ত ভগবৎপ্রাপ্তিসাধন উপাসনা করিবে। ইহাই সমর্থন করিতেছেন।—এইক্ষণ সন্দেহ হইতেছে যে, জ্ঞানপর্য্যন্তই কি উপাসনা অবশ্য কর্ত্তব্য? কিম্বা মুক্তিপর্য্যন্ত উপাসনা কর্ত্তব্য? এই সন্দেহবিনাশের নিমিত্ত বলিতেছেন।—যাবৎ মোক্ষ না হয়, তাবৎ মুমুক্ষুরা অবশ্য ধ্যান করিবে। সর্ব্বদা ধ্যান ব্যতিরেকে ব্রহ্মের অপরোক্ষ জ্ঞান হয় না, অতএব অবশ্য সর্ব্বদা ধ্যান করিবে। সৌপর্ণশ্রুতিতে লিখিত আছে যে, যাবৎ মুক্তি না হয়, তাবৎ সর্ব্বদা ব্রহ্মের উপাসনা করিতে হইবে এবং মুক্ত ব্যক্তিরও উপাসনা কর্ত্তব্য। ব্রহ্মাণ্ডপুরাণে লিখিত আছে যে, যাবৎ অজ্ঞান থাকে, তাবৎ শ্রবণ, যাবৎ যোগ না হয়, তাবৎ মনন এবং যাবৎ দর্শন না হয়, তাবৎ ধ্যান করিবে। ব্রহ্মদর্শন কখনও বাধিত হয় না। আর যাহাদিগের তত্ত্বজ্ঞান হইয়াছে, তাহারাও ব্রহ্মদর্শন পর্য্যন্ত ধ্যান করিবে। মুক্তি হইলে পরম ব্রহ্মেতে অনন্তকাল ভক্তি থাকে। আর যাহারা অবিমুক্ত, তাহাদিগের সর্ব্বদা ধ্যান করা কর্ত্তব্য ॥ ১২ ॥

জ্ঞানদ্বারা কর্ম্মক্ষয় হইয়া মোক্ষ সিদ্ধিরূপ ফললাভ হয়, ইহাই সমর্থন করিতেছেন।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, জ্ঞান মোক্ষসাধন করে কি

॥ ওঁ ॥ ইতরস্যাপ্যেবমসংশ্লেষঃ পাতে তু ॥ ওঁ ॥ ১৪ ॥

॥ ওঁ ॥ অনারব্ধকার্য্যে এবতু পূর্ব্বে তদবধেঃ ॥ ওঁ ॥ ১৫ ॥

---

ষীকা তূলমগ্নৌ প্রোতং প্রদূয়েতৈবং হৈবাস্য সর্ব্বে পাপ্মানঃ প্রদূয়ন্ত ইতি তদ্ব্যপদেশাৎ ॥ ১৩ ॥

পুণ্যস্যাপ্যেবমশ্লেষঃ! তুশব্দোঽনুত্থানবাচী। যথাশ্লেষো বিনাশশ্চ মুক্তস্য তু বিকর্ম্মণঃ। এবং সুকর্ম্মণশ্চাপি পততস্তমভিক্রুধমিতি চাগ্নেয়ে ॥১৪॥

অনারব্ধকার্য্যে এব পূর্ব্বে পুণ্যপাপে বিনশ্যতঃ। তস্য তাবদেব চিরং যাবন্ন বিমোক্ষ্যেত্ অথ সংপৎস্যত ইতি তদবধেঃ। তুশব্দঃ স্মৃতিদ্যোতকঃ। যদনারব্ধপাপং স্যাত্তদ্বিনশ্যতি নিশ্চয়াৎ। পশ্যতো ব্রহ্মনির্দ্বন্দ্বং হীনঞ্চ

---

না? এই আশঙ্কা নিরাসের নিমিত্ত বলিতেছেন।—ব্রহ্মজ্ঞানদ্বারা মোক্ষ সম্ভব আছে, আর ব্রহ্মজ্ঞানের পূর্ব্বেই পাপবিনাশ হয়। যেমন পদ্ম-পত্রে জল সংসক্ত হয় না, সেইরূপ ব্রহ্মবিজ্ঞান হইলে আর তাহাতে কর্ম্ম সমাশক্ত হইতে পারে না। আর যদি বল "ভোগ না হইলে কর্ম্ম ক্ষয় হয় না" এই শ্রুতির বিরোধ হইতেছে, ইহাতে বক্তব্য এই যে, যেমন প্রায়শ্চিত্তাদি-দ্বারা পাপকর্ম্ম বিনাশ হয়, সেইরূপ ব্রহ্মবিজ্ঞানে কর্ম্মক্ষয় হইয়া থাকে ॥১৩॥

জ্ঞানীর মুক্তিসিদ্ধির নিমিত্ত জ্ঞান হইতে পাপনাশ ও পুনর্ব্বার পাপের অযোগ উক্ত হইয়াছে। এইক্ষণ ভগবদ্দ্বেষীর মিথ্যাজ্ঞান হইতে পাপবিনাশ ও পাপাযোগ হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন।—ভগবদ্দ্বেষীর পতন উপস্থিত হইলে জ্ঞানীর পাপাযোগ ও পাপবিনাশের ন্যায় পাপীর পুণ্যাযোগ ও পুণ্যবিনাশ হইয়া থাকে। অগ্নিপুরাণে লিখিত আছে যে, মুক্তের পাপ বিনাশ ও পাপাযোগের ন্যায় পাপীর পুণ্যাযোগ ও পুণ্যবিনাশ হয় ॥ ১৪ ॥

যদি ব্রহ্মজ্ঞানী ও ব্রহ্মদ্বেষী, এই উভয়ের জ্ঞান ও অজ্ঞানদ্বারা পাপপুণ্যের ক্ষয় হয়, তাহাহইলে জ্ঞানাদির উদয়েও মোক্ষ হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন।—আমরা জ্ঞানাদিদ্বারা সর্ব্বপাপক্ষয় হয়, ইহা বলি নাই, যাহাতে মুক্তির প্রসঙ্গ হইতে পারে, কিন্তু যাহার পাপের কার্য্য দুঃখাদি ভোগ করিতে প্রারব্ধ কর্ম্ম নাই, তাহারই জ্ঞানদ্বারা সেই প্রারব্ধ কর্ম্ম

॥ ওঁ ॥ অগ্নিহোত্রাদি তু তৎকার্য্যায়ৈব তদ্দর্শনাৎ ॥ ওঁ ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ অতোঽন্যাপি হ্যেকেষামুভয়োঃ ॥ ওঁ ॥ ১৭ ॥

---

ব্রহ্মপশ্যতঃ। দ্বিষতো বা ভবেৎ পুণ্যনাশো নাস্ত্যত্র সংশয়ঃ। তস্যাপ্যা-রব্ধকার্য্যস্য ন বিনাশোঽস্তি কুত্রচিৎ। আরব্ধয়োস্ত নাশঃ স্যাদল্পয়োঃ পুণ্য-পাপয়োরিতি নারায়ণতন্ত্রে ॥ ১৫ ॥

অগ্নিহোত্রাদ্যপি মোক্ষানুভবায়ৈব। তুশব্দাদ্ ব্রহ্মদর্শনবতঃ স এন-মাবেদিতেন ভুনক্তি যথা বেদোবা ননূক্তোঽন্যদ্বা কর্ম্মাকৃতং যদি হ বা অপ্যনেবং বিন্মহৎ পুণ্যং কর্ম্ম করোতি তদ্ধাস্যাঃ ততঃ ক্ষীয়ত এবাত্মানমেব লোকমুপাসীত স যঃ আত্মানমেব লোকমুপাস্তে ন হাস্য কর্ম্ম ক্ষীয়তে তস্মা-দেবাত্মনো যদ্যৎ কাময়তে তত্তৎ সৃজত ইতি তদ্দর্শনাৎ ॥ ১৬ ॥

মুক্তাবনুভবকারণাৎ যদন্যৎ পুণ্যমপি নশ্যতি। অপ্রারব্ধমনভীষ্টঞ্চ তথা

---

বিনাশ পায়, আর যাহার পুণ্যের কার্য্য সুখভোগ করিতে প্রারব্ধ নাই, তাহার মিথ্যাজ্ঞানদ্বারা কর্ম্মনাশ হয়। নারায়ণতন্ত্রে লিখিত আছে যে, যে পাপের প্রারব্ধ নাই, তাহাই জ্ঞানে নাশ পায়, আর যাহার ব্রহ্মদর্শন হই-য়াছে, তাহার নির্দ্বন্দ্বজ্ঞান হয় এবং যাহারা দ্বেষী তাহাদিগের পুণ্য নাশ হইয়া থাকে। যে ব্রহ্মদ্বেষী তাহার প্রারব্ধ কর্ম্মের নাশ হয় না, কেবল অল্প পুণ্য পাপেরই প্রারব্ধ নাশ হয় ॥ ১৫ ॥

যদি তত্ত্বজ্ঞান হইলেও জ্ঞানীর স্বকৃত পুণ্য বিদ্যমান থাকে, তাহাহইলে মোক্ষের অসিদ্ধি হয়। কারণ পুণ্যকর্ম্মও মোক্ষের প্রতিবন্ধক। কখনও পুণ্যফলের ভোগ না হইয়া মোক্ষ হইতে পারে না। এই আশঙ্কায় বলিতে-ছেন।—অগ্নিহোত্র যজ্ঞরূপ কর্ম্মও মোক্ষ সাধন করে। যে পুণ্য মোক্ষের নিমিত্ত হয়, তাহা কখনও মোক্ষের প্রতিবন্ধক হয় না। অতএব জানা যাইতেছে যে, যে ব্যক্তি ব্রহ্মজিজ্ঞাসু হইয়া উপাসনা করে, তাহার পুণ্য জ্ঞান দ্বারা অক্ষয় মোক্ষ ফল প্রদান করে ॥ ১৬ ॥

অকাম্য পুণ্যবান্ ব্যক্তির যে পূর্ব্বোত্তর কাম্য পুণ্য, তাহাই নাশ ও অনুপ্রবেশ পায়। ইহাতে বিশেষ আছে যে, পূর্ব্বতন কাম্যকর্ম্ম দ্বিবিধ,

॥ ওঁ ॥ যদেব বিদ্যয়েতি হি ॥ ওঁ ॥ ১৮ ॥

---

হ্যেকেষাং পাঠঃ উভয়োস্ত্যাগেন তস্য পুত্রাদায়মুপয়ন্তি সুকৃতঃ সাধু কৃত্যাং দ্বিষন্তঃ পাপকৃত্যমিতি। অনভীষ্টমনারব্ধং পুণ্যমস্য বিনশ্যতি। কিমু- পাপং পরব্রহ্মজ্ঞানিনো নাস্তি সংশয়ঃ ইতি পাদ্মে ॥ ১৭ ॥

ব্রহ্মদর্শী কৃতমল্পমপি পুণ্যং মহত্তরমনন্তং চ ভবন্তি। যদেব বিদ্যয়া করোতি শ্রদ্ধয়োপনিষদা তদেব বীর্য্যবত্তরং ভবতীতি শ্রুতেঃ। ন হ্যস্য কর্ম্ম ক্ষীয়ত ইতি চ। অল্পমাত্রং কৃতো ধর্ম্মো ভবেজ্জ্ঞানবতো মহান্। মহানপি কৃতো ধর্ম্মো হ্যজ্ঞানাং নিষ্ফলো ভবেৎ ইতি চ ভারতে ॥ ১৮ ॥

---

প্রারব্ধ ও অপ্রারব্ধ, ইহাদিগের মধ্যে প্রারব্ধকর্ম্ম নষ্ট হয় না। আবার অপ্রারব্ধ কর্ম্ম ও দ্বিবিধ, ইষ্ট ও অনিষ্ট। উক্ত উভয়বিধ কর্ম্মের মধ্যে ইষ্ট কর্ম্মই নষ্ট হয় না, অনিষ্ট কর্ম্ম নাশ পায় এবং উত্তরকালীন কর্ম্মও ইষ্ট অনিষ্টভেদে দুই প্রকার, ইহাদিগের মধ্যে ইষ্টকর্ম্মের অনুপ্রবেশ হয়, অনিষ্ট কর্ম্মের অনুপ্রবেশ নাই। পদ্মপুরাণে লিখিত আছে যে, যখন অনভীষ্ট ও অনারব্ধ কর্ম্মই বিনাশ পায়, তখন পরব্রহ্মজ্ঞানীর যে পাপ বিনষ্ট হইবে, তাহাতে সংশয় নাই ॥ ১৭ ॥

জ্ঞানিকৃত উত্তরকালীন অকাম্য পুণ্যের কিরূপে মোক্ষানুপ্রবেশ হয়? কর্ম্ম সকাম, নশ্বর ও অল্প; সুতরাং তাহার মোক্ষানুপ্রবেশ অসম্ভব, এই আশঙ্কায় বলিতেছেন।—যদিও অজ্ঞানিকৃত কর্ম্ম নশ্বর ও অল্পপরিমিত হউক, তথাপি ব্রহ্মদর্শীরা যে পুণ্যকর্ম্ম করেন, তাহা অল্প হইলেও মহত্তর ও অনন্ত হয়। শ্রুতিপ্রমাণে জানা যায় যে, বিদ্যাদ্বারা যে কর্ম্ম করা যায়, তাহা শ্রদ্ধা ও উপনিষদ দ্বারা অতিশয় বীর্য্যবান হয়, আর কখনও সেই কর্ম্ম ক্ষয় পায় না। ভারতে লিখিত আছে যে, জ্ঞানবান ব্যক্তির কৃত অল্পপরি- মাণ কর্ম্মও মহৎপুণ্যজনক হইয়া থাকে এবং অজ্ঞানীরা মহাপুণ্য করিলেও তাহা নিষ্ফল হয় ॥ ১৮ ॥

॥ ওঁ ॥ ভোগেন ত্বিতরে ক্ষপয়িত্বা সম্পদ্যতে ॥ ওঁ ॥ ১৯ ॥

ইতি বৈয়াষিক্য-ব্রহ্মসূত্রে চতুর্থাধ্যায়স্য
প্রথমঃ পাদঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

আরিব্ধপুণ্যপাপে ভোগেন ক্ষপয়িত্বা ব্রহ্ম সংপদ্যতে। অথেতি নিয়মসূচকঃ। আরব্ধপুণ্যপাপস্য ভোগেন ক্ষপণাদনু। প্রাপ্নোত্যেব তমো-ঘোরং ব্রহ্মবা নাত্র সংশয়ঃ। ব্রহ্মণাং শতকালাত্তু পূর্ব্বমারব্ধ সংক্ষয়ঃ। নিয়তেন ভবেন্নাত্র কার্য্যা কাচিদ্বিচারণা। ইতি নারায়ণতন্ত্রে ॥ ১৯ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপাদবিরচিতে চতুর্থাধ্যায়স্য
প্রথমঃ পাদঃ সমাপ্তঃ ॥ ১ ॥

---

তথাপি ব্রহ্মজ্ঞানী ও ব্রহ্মবিদ্বেষী ইহাদিগের মুক্তি ও তমঃপ্রাপ্তি হইতে পারে না, যেহেতু উক্ত উভয়ের প্রত্যেকেরই প্রারব্ধ পুণ্য ও পাপ আছে। এই আশঙ্কা নিবারণের নিমিত্ত বলিতেছেন।—জ্ঞানিগণের প্রারব্ধ কর্ম্ম সত্ত্বে তাহাদিগের মোক্ষ অসিদ্ধ হইতে পারে না, কারণ জ্ঞানীরা ভোগ দ্বারা প্রারব্ধ কর্ম্ম ক্ষয় করিয়া মোক্ষপদ লাভ করেন। নারায়ণতন্ত্রে লিখিত আছে যে, ভোগদ্বারা প্রারব্ধ পুণ্যপাপের ক্ষয় করিয়া ব্রহ্মপদ পায়, অথবা ঘোরতর অন্ধকারে পতিত হয়। ব্রহ্মারও শতবৎসরে প্রারব্ধ কর্ম্মের ক্ষয় হয়। অতএব ইহাতে কোন বিচার কর্ত্তব্য নহে॥ ১৯ ॥

ইতি চতুর্থ অধ্যায় প্রথম পাদ সমাপ্ত ॥ ১ ॥

## দ্বিতীয়ঃ পাদঃ।

॥ ওঁ ॥ বাঙ্মনসি দর্শনাচ্ছব্দাচ্চ ॥ ওঁ ॥ ১ ॥

॥ ওঁ ॥ অতএব চ সর্ব্বাণ্যনু ॥ ওঁ ॥ ২ ॥

---

দেবানাং মোক্ষ উৎক্রান্তিশ্চাস্মিন্ উচ্যতে। বাগভিমানিন্যুমা মনোভিমানিনি রুদ্রে বিলীয়তে। বাচো মনঃশব্দত্বদর্শনাৎ। তস্ত যাবন্ন বাঙ্মনসি সম্পদ্যত ইতি শব্দাচ্চ। উমা বৈ বাক্ সমুদ্দিষ্টা মনো রুদ্র উদাহৃতঃ। তদেতন্মিথুনং জ্ঞাত্বা ন দাম্পত্যাদ্ধি হীয়ত ইতি স্কান্দে ॥ ১ ॥

অতএব চশব্দাৎ সর্ব্বাণি দৈবতানি যথানুকুলং বিলীয়ন্তে। অগ্নৌ সর্ব্বে দিবা বিলীয়ন্তে অগ্নিরিন্দ্রে ইন্দ্র উমায়াং উমা রুদ্রে বিলীয়তে। এবমন্যানি দৈবতানি যথানুকূলমিতি গৌপবনশ্রুতিঃ ॥ ২ ॥

---

এইপাদে জ্ঞান ও ভোগদ্বারা ক্ষীণকর্ম্মা দেবতাদিগের দেহক্ষয়ক্রম কথিত হইবে। এই দেহলয় দ্বিবিধ। দেবতাদিগের উত্তম দেহ প্রবেশে দেহ লয় হয় এবং অন্যের ব্রহ্মনাড়ীদ্বারা দেহোৎক্রান্তি হইয়া থাকে। এইপাদে অধিকারিভেদে উক্ত দ্বিবিধ দেহলয়ই বিবৃত হইতেছে। প্রথমতঃ মোক্ষের নিমিত্ত মনেতে বাক্যের লয় সমর্থন করিতেছেন।—এইক্ষণ সন্দেহ হইতেছে যে, মনেতে বাক্যের লয় হয় কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন, মনেতেই বাক্যের লয় হইয়া থাকে। যেহেতু বাক্য মনের বশীভূত। প্রত্যক্ষ আছে যে, বাগভিমানিনী উমা মনোভিমানী রুদ্রে লয় পায়। স্কন্দপুরাণে লিখিত আছে যে, উমা বাক্য এবং রুদ্র মন, এই উভয়কে জানিয়া দাম্পত্য পরিত্যাগ করিবেনা ॥ ১ ॥

পূর্ব্বসূত্রে কেবল বাক্যলয়ই নির্ণীত হইয়াছে, কিন্তু সর্ব্বদেবের লয় অনিশ্চিত হইতেছে; সুতরাং মোক্ষ অসিদ্ধ হইল, এই আশঙ্কায় বলিতেছেন।—

॥ ওঁ ॥ তন্মনঃ প্রাণ উত্তরাৎ ॥ ওঁ ॥ ৩ ॥

॥ ওঁ ॥ সোঽধ্যক্ষে তদুপগমাদিভ্যঃ ॥ ওঁ ॥ ৪ ॥

---

মনঃ প্রাণ ইত্যুত্তরাদ্বচনান্মনোঽভিমানী রুদ্রঃ প্রাণে বায়ৌ বিলীয়তে বায়োর্ব্বাব রুদ্র উদেতি বায়ৌ বিলীয়তে তস্মাদাহুর্ব্বায়ুর্দ্দেবানাং শ্রেষ্ঠ ইতি কৌণ্ডিন্যশ্রুতিঃ ॥ ৩ ॥

স প্রাণঃ পরমাত্মনি বিলীয়তে সর্ব্বে প্রাণমুপগচ্ছন্তি প্রাণং দেবা অনুপ্রাণন্তি প্রাণঃ পরমনুপ্রাণিতি তস্মাদাহুঃ প্রাণস্য প্রাণ ইতি। প্রাণঃ পরস্যাং দেবতায়াং। মুক্তাঃ সন্তোঽগ্নিমাবিশ্য দেবাঃ সর্ব্বেঽপি ভুঞ্জতে। অগ্নিরিন্দ্রং ততেন্দ্রশ্চ বায়ুমাবিশ্য সোঽপি তু। আবিশ্য পরমাত্মানং ভুংক্তে ভোগাংস্তু বাহ্যকান্। নহ্যানন্দো নিজস্তেষাং পরৈর্লভ্যঃ কথঞ্চন। কিমু

---

সকল দেবতারই নিয়ম্যনিয়ামকরূভাবে লয় সম্ভব আছে। গৌপবন-শ্রুতিতে লিখিত আছে যে, অগ্নিতে সকল দেবতার লয় হয় এবং অগ্নি ইন্দ্রে, ইন্দ্র উমাতে ও উমা রুদ্রেতে লয় পায়। এইরূপে অন্যান্য দেবতারা স্বস্ব অনুকূল দেবতাতে লয় পাইয়া থাকেন। অতএব বাগাদি দেবতার মনঃ প্রভৃতিতে লয়সমর্থনহেতু, জ্ঞানিদিগের মুক্তিনিয়ম সিদ্ধ হইয়াছে। ২।

এইক্ষণ ব্রহ্মপ্রাপ্তির নিমিত্ত প্রাণেতে মনের লয় সমর্থন করিতেছেন।—প্রথমতঃ মনঃ প্রাণে লয় পায় কি না? এই সন্দেহ হইতেছে। উক্ত আশঙ্কায় বলিতেছেন, মন প্রাণেতে লয় পাইয়া থাকে। "মনঃ প্রাণে" এই উত্তর বচনেই প্রাণে মনের লয় প্রতিপন্ন হইয়াছে। কৌণ্ডিন্যশ্রুতিতে লিখিত আছে যে, মনোভিমানী রুদ্র, প্রাণবায়ুতে বিলীন হয়েন এবং বায়ু হইতে উদিত হইয়া থাকেন এবং বায়ুতে লয় হয় বলিয়াই বায়ুকে সর্ব্বদেব শ্রেষ্ঠ বলিয়া জনায়। ৩।

মোক্ষসিদ্ধির নিমিত্ত পরমাত্মাতে প্রাণের লয় সমর্থন করিতেছেন।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, পরমাত্মাতে প্রাণের লয় হয় কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—হিরণ্যগর্ভাখ্য প্রাণ পমাত্মাতে লয় পাইয়া থাকে। যেহেতু হিরণ্যগর্ভ প্রাণের অধীন। শ্রুতিসমূহে লিখিত আছে

॥ ওঁ ॥ ভূতেষ্বতঃ শ্রুতেঃ ॥ ওঁ ॥ ৫ ॥

॥ ওঁ ॥ নৈকস্মিন্ দর্শয়তো হি ॥ ওঁ ॥ ৬ ॥

---

বিষ্ণোঃ পরানন্দো ন তে বিষ্ণাবিতি শ্রুতেঃ। প্রাণস্য তেজসি তমো মার্গমাত্রমুদাহৃতম্। সর্ব্বেশিতুশ্চ সর্ব্বাদেস্তস্যান্যত্র লয়ঃ কথম্। ইত্যাদি শ্রুতিস্মৃতিভ্যঃ ॥ ৪ ॥

ভূতেষ্বন্যেষাং দেবানাং লয়ঃ। ভূতেষু দেবা লীয়ন্তে ভূতানি পরেণ পর উদেতি নাস্তমেত্যেকৈক এব মধ্যে স্থাতেতি বৃহচ্ছ্রুতেঃ ॥ ৫ ।

নৈকস্মিন্ ভূতে সর্ব্বেষাং দেবানাং লয়ঃ পৃথিব্যামৃভবো দেবাঃ বিলী-

---

যে, সকল দেবতাই প্রাণে অনুপ্রবেশ করে, প্রাণকে লক্ষ করিয়াই দেবগণ জীবিত আছেন। সেইপ্রাণ পরমাত্মাকে আশ্রয় করিয়া আছে, এই নিমিত্তই পরমাত্মাকে প্রাণের প্রাণ বলিয়া থাকে। আর প্রাণ "পরদেবতাতে মুক্ত হয় এবং দেবগণ অগ্নিতে প্রবেশ করিয়া ভোগ করে। অগ্নি ইন্দ্রেতে এবং ইন্দ্র বায়ুতে প্রবেশ করিয়া থাকে. সেই বায়ু পরমাত্মাতে প্রবিষ্ট হইয়া বাহ্য ভোগ্য, উপভোগ করে। প্রাণের নিজের আনন্দ নাই, সে পরমাত্মার আনন্দ লাভ করে, পরন্তু সেই আনন্দই বিষ্ণুর আনন্দ" ইত্যাদি শ্রুতিতে বিরিঞ্চির লয় সম্ভবহেতু সর্ব্বস্থানীর মোক্ষ যুক্ত হইতেছে । ৪ ॥

এইক্ষণ পরমাত্মপ্রাপ্তির নিমিত্ত সমস্ত ভূতেতে দেবতাদিগের লয় সমর্থন করিতেছেন।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, দেবগণ কি কেবল অগ্নিতেই লয় পায়, কিম্বা ভূতান্তরেও তাহাদিগের লয় হইয়া থাকে ? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—যদি বলি "অগ্নাবেব দেবালীয়ন্তে" এই শ্রুতিবলে অগ্নিতেই সকল দেবতার লয় হয়। বিশেষতঃ অন্য ভূতেতে লয়ের প্রমাণ নাই, ইহা বক্তব্য নহে। যেহেতু পঞ্চ ভূতেই দেবগণ লীন হয়েন, কেবল অগ্নিতে দেবতাদিগের লয় হয় না। বৃহচ্ছ্রুতির লিখিত প্রমাণেও ইহাই প্রতিপন্ন হইয়াছে ॥ ৫ ।

দেবগণের মুক্তির নিমিত্ত পুনর্ব্বার সর্ব্বভূতে দেবতাদিগের লয় সমর্থন করিছেন।—সর্ব্বভূতে লয় হয় কি না ? এই সন্দেহ করিয়া বলিতেছেন।—

॥ ওঁ ॥ সমানাচাসৃত্যুপক্রমাদমৃতত্বং চানুপোষ্য ॥ ওঁ ॥ ৭॥

য়ন্তে বরুণেঽশ্বিনাবগ্নাবগ্নয়ো বায়াবিন্দ্রঃ সোম আদিত্যো বৃহস্পতিরিত্যা-কাশ এব সাধ্যা বিলীয়ন্তে ঋভবঃ পৃথিব্যাং বরুণ আপোঽগ্নয়স্তেজসি মরুতো মারুত আকাশে বিনায়কা বিলীয়ন্ত ইতি মহোপনিষচ্চতুর্ব্বেদ-শিখায়াঞ্চ দর্শয়তঃ। অতোঽগ্নৌ সর্ব্বে দেবা বিলীয়ন্ত ইত্যত্র নির্দ্দিষ্টানা-মেব ॥ ৬ ॥

দেশতঃ কালতশ্চ ব্যাপ্ত্যা সমো নাপরমঃ পুরুষো যস্যাঃ সা সমানা সংসারানুপক্রমাৎ স্বত এবামৃতত্বং তস্যাঃ বৃহচ্ছ্রুতিশ্চ দ্বৌ বাব স্বত্যনুপক্রমৌ। প্রকৃতিশ্চ পরমশ্চ দ্বাবেতৌ নিত্যমুক্তৌ নিত্যৌ চ সর্ব্বগতৌ এতৌ জ্ঞাত্বা বিমুচ্যত ইতি নৈতাবতা সাম্যম্ ॥ ৭ ॥

এক অগ্নিতে সকল দেবতার লয় বলা যায় না, "পৃথিব্যামৃভবঃ" ইত্যাদি শ্রুতিদ্বয় প্রমাণে প্রত্যেক ভূতেই দেবতাদিগের লয় উক্ত আছে। যেহেতু যে যে ভূতে যে যে দেবতার লয় উক্ত আছে, সেই সেই দেবতা সেই সেই ভূত হইতে উৎপন্ন হয়। মহোপনিষদে লিখিত আছে যে, বরুণেতে অশ্বিনী-কুমার, অগ্নিতে হুতাশন, বায়ুতে ইন্দ্র, সোমে আদিত্য, বৃহস্পতি আকাশে বিলীন হয়েন। চতুর্ব্বেদশিখাতে এইরূপে সর্ব্বভূতে দেবতাদিগের লয় কথিত হইয়াছে; সুতরাং কেবল অগ্নিতে সমস্ত দেবতার লয় হয় না ॥ ৬ ॥

এইক্ষণ পরমাত্মা বিষ্ণুতে প্রকৃতির লয়াভাব সমর্থন করিতেছেন। প্রথ-মতঃ পরমাত্মাতে প্রকৃতির লয় হয় কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতে-ছেন।—প্রকৃতি নিত্যমুক্ত বিধায় পরমত্মাতে তাহার লয় হয় না। বিশে-ষতঃ প্রকৃতির সংসারিত্বাভাবপ্রযুক্ত পরমাত্মার সমান; সুতরাং স্বভাবতই তাহার নিত্যমুক্তত্ব আছে। অতএব তাহার পরমাত্মাতে লয় সম্ভবে না। বৃহচ্ছ্রুতিতে লিখিত আছে যে, প্রকৃতি ও পুরুষ এই দুই অসংসারী নিত্য মুক্ত ও সর্ব্বগত। যাঁহারা এইরূপে প্রকৃতিকে জানিতে পারেন, তাঁহারা মুক্ত হইয়া থাকেন। অতএব জানা যায় যে, প্রকৃতি দেবগণের সমান নহে ॥ ৭ ॥

॥ ওঁ ॥ তদপীতেঃ সংসারব্যপদেশাৎ ॥ ওঁ ॥ ৮ ॥

॥ ওঁ ॥ সূক্ষ্মং প্রমাণতশ্চ তথোপলব্ধেঃ ॥ ওঁ ॥ ৯ ॥

॥ ওঁ ॥ নোপমর্দ্দনাতঃ ॥ ওঁ ॥ ১০ ॥

---

সমাবেতৌ। প্রকৃতিশ্চ পরমশ্চ নিত্যৌ সর্ব্বগতৌ নিত্যমুক্তাবসমাবেতৌ প্রকৃতিশ্চ পরমশ্চ বিলীনো হি প্রকৃতৌ সংসারমেতি বিলীনঃ পরমে হ্যমৃতত্বমেতীতি সৌপর্ণশ্রুতিঃ ॥ ৮ ॥

সূক্ষ্মত্বং বাধিকং ব্রহ্মণঃ প্রকৃতেঃ জ্ঞানানন্দৈশ্বর্য্যাদিপ্রমাণাধিক্যঞ্চ। সর্ব্বতঃ প্রকৃতিঃ সূক্ষ্মা প্রকৃতেঃ পরমেশ্বরঃ। জ্ঞানানন্দৌ তথৈশ্বর্য্যং গুণাশ্চান্যেঽধিকাঃ প্রভোরিতি হি চতুরশ্রুতিঃ ॥ ৯ ॥

অতস্তস্য যে বিশেষগুণাস্তেষামনুপমর্দ্দনেনৈব সাম্যম্। দেশতঃ কালতশ্চৈব সমা প্রকৃতিরীশ্বরে। উভয়োরপ্যবদ্ধত্বং তদবন্ধঃ পরাত্মনঃ। স্বত

---

যদি প্রকৃতির নিত্যমুক্তত্ব প্রতিপন্ন হইল, তাহাহইলে ভগবানের সহিত সর্ব্বপ্রকারে সাম্যাপত্তি হইতে পারে। এই আশঙ্কায় বলিতেছেন।—প্রকৃতিপুরুষের নিত্যতার সাম্য হইলেও সর্ব্বসাম্য নাই। সৌবর্ণশ্রুতিতে লিখিত আছে যে, প্রকৃতি ও পুরুষ নিত্য ও সর্ব্বগতস্বরূপে সমান। যেহেতু প্রকৃতিতে যে লয়, তাহাই সংসারহেতু এবং ঈশ্বরেতে যে লয়, তাহা মুক্তির কারণ ইহাই শ্রুতিসিদ্ধ। মোচক ও অমোচকের সর্ব্বসাম্য হয় না ॥ ৮ ॥

এইক্ষণ কারণান্তরপ্রদর্শনপূর্ব্বক প্রকৃতিপুরুষের সর্ব্বসাম্য প্রতিষেধ করিতেছেন।—ব্রহ্মপ্রকৃতি হইতে সূক্ষ্ম এবং জ্ঞান ও আনন্দাদিদ্বারা অধিক, অতএব ঈশ্বরের সহিত প্রকৃতির সর্ব্বপ্রকারে সাম্য হইতে পারে না। চতুরস্রশ্রুতিতে লিখিত আছে যে, সকল পদার্থ হইতে প্রকৃতি সূক্ষ্ম এবং প্রকৃতি হইতে পরমেশ্বর সূক্ষ্ম, আর ঈশ্বরের জ্ঞান, আনন্দ ও ঐশ্বর্য্যপ্রভৃতি গুণ ও প্রকৃতি অপেক্ষা অধিক ॥ ৯ ॥

যদি পুরুষের সহিত প্রকৃতির সাম্যই না হইল, তাহাহইলে প্রকৃতির নিত্য মুক্তত্বাদিরও সাম্য হইতে পারে না ; সুতরাং ব্রহ্মাদির ন্যায় প্রকৃ-

॥ ওঁ ॥ অস্ত্যেব চোপপত্তেরেষ উষ্মা ॥ ওঁ ॥ ১১ ॥

॥ ওঁ ॥ প্রতিষেধাদিতি চেন্ন শারীরাৎ ॥ ওঁ ॥ ১২ ॥

---

এব পরেশস্ত সাচোপাস্তে সদা হরিম্। প্রকৃতেঃ প্রকৃতস্যাপি যে গুণাস্তে তু বিষ্ণুনা। নিয়তানৈব কেনাপি নিয়তা হি হরেগুর্ণা ইতি ভবিষ্যৎপর্ব্বণি ॥ ১০ ॥

দ্বিধা হীদমবদ্ধস্ত তদুষ্মাবদনুষ্মাবচ্চ। তত্রোষ্মাবৎ পরং ব্রহ্ম যন্ন জিঘ্রন্তি ন শৃণ্বন্তি ন বিজানন্তি অথানুষ্মাবৎ প্রকৃতিশ্চ প্রাকৃতং চ যন্ন জিঘ্রন্তি জিঘ্রন্তি চ যন্ন পশ্যন্তি পশ্যন্তি চ যন্ন শৃণ্বন্তি শৃণ্বন্তি চ যন্ন জানন্তি জানন্তি চেতি সৌপর্ণশ্রুতেঃ। কিঞ্চিৎ সাম্যোপপত্তেঃ ॥ ১১ ॥

অসমো বা এষ পরমো ন হি কশ্চিদেবং দৃশ্যতে। সর্ব্বে হ্যেতেঽণবো জায়ন্তে চ ম্রিয়ন্তে চ ছিদ্রা হ্যেতে ভবন্ত্যথ পরা ন জায়তে ন ম্রিয়তে পূর্ণ-

---

তিরও লয় হইতে পারে। এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—পরমেশ্বরের স্বাতন্ত্র্যাদি যে সকল অসাধারণ গুণ আছে, তদ্ভিন্ন নিত্যমুক্তত্বাদিতে পুরুষের সাম্য আছে। ভবিষ্যৎপর্ব্বে লিখিত আছে যে, দেশকালাদিতে প্রকৃতির ঈশ্বরসাম্য আছে, আর প্রকৃতি ও পুরুষ এই উভয়ই অবদ্ধ, বিশেষতঃ পরমেশ্বর স্বতন্ত্র এবং প্রকৃতি সর্ব্বদা হরির উপাসনা করেন। প্রকৃতির যে সকল গুণ আছে, তাহারা বিষ্ণুকর্তৃক নিয়ত রহিয়াছে, কিন্তু হরির গুণসকল কাহারও নিয়ত নহে ॥ ১০ ॥

পুনর্ব্বার যুক্ত্যন্তরপ্রদর্শনপূর্ব্বক ঈশ্বরের সহিত প্রকৃতির কিঞ্চিৎ সাম্য সমর্থন করিতেছেন।—প্রকৃতি পুরুষ উভয়ই অবদ্ধ এবং তাহাদিগকে কেহ আঘ্রাণ করিতে পারে না, দর্শন করিতে পারে না, কিম্বা শ্রবণ করিতে পারে না; সুতরাং এই সকল বিষয়ে প্রকৃতি ও পুরুষের সাম্য আছে ॥ ১১॥

যদি বলি, দেশকালব্যাপ্ত্যাদিদ্বারা প্রকৃতিতে পুরুষের সাম্য আছে বটে, কিন্তু কেবল পরমেশ্বরেরই সর্ব্বগতত্ব আছে, অন্যের তাহা নাই; সুতরাং প্রকৃতি লয় সম্ভব হইতেছে। চতুর্ব্বেদ শিখাপ্রমাণেও প্রকৃতির সাম্যপ্রতিষেধ উক্ত আছে; অতএব প্রকৃতির লয় নাই, ইহা সম্ভব হইতেছেনা, তাহা নহে।

॥ ওঁ ॥ স্পষ্টোহ্যেকেষাম্ ॥ ওঁ ॥ ১৩ ॥

॥ ওঁ ॥ স্মর্য্যতে চ ॥ ওঁ ॥ ১৪ ॥

---

শ্চৈব ভবতীতি চতুর্ব্বেদশিখায়াং সাম্যপ্রতিষেধাদিতি চেৎ ন শরীরাদ্ধি সাম্যং প্রতিষিধ্যতে ॥ ১২ ॥

কুতঃ অথাতঃ সমাশ্চাসমাশ্চাভিধীয়ন্তে। সমাসমাশ্চাথ সমানি ব্রহ্মণো রূপাণি যৈরুৎপত্তিস্থিতিলয়ো নিয়তিরায়ত্তিশ্চৈকং হ্যেবৈতস্তবত্যথাসমা-ব্রহ্মেন্দ্রো রুদ্রঃ প্রজাপতির্বৃহস্পতির্যে কেচন দেবগন্ধর্ব্বা মনুষ্যাঃ পিতরো-ঽসুরা যৎ কিঞ্চেদং চরম্ অচরঞ্চাথ সমাসমা প্রকৃতির্ব্বাব সমাসমা এষা হি নিত্যা জরা তদ্বশা চেতি স্পষ্টো হি মাধ্যন্দিনানাং সমাদিবাদঃ ॥ ১৩ ॥

মৎস্যকূর্ম্মবরাহাদ্যাঃ সমা বিষ্ণোরভেদতঃ। ব্রহ্মাদ্যাস্ত্বসমাঃ প্রোক্তাঃ প্রকৃতিশ্চ সমাসমা ইতি বারাহে ॥ ১৪ ॥

---

চতুর্ব্বেদশিখাতে যে, প্রকৃতির সাম্যপ্রতিষেধ হইয়াছে, তাহাতে শরীর-সাম্যের প্রতিষেধ জানিতে হইবে, অর্থাৎ প্রকৃতির শরীরগত সাম্য পরমে-শ্বরে নাই, ইহা সিদ্ধ হইয়াছে ॥ ১২ ॥

পূর্ব্বোক্ত সাম্যপ্রতিপাদক শ্রুতির সামান্যরূপত্বহেতু পরমাত্মার শরীর সাম্য প্রকৃতিতে প্রতিষিদ্ধ হইতেছে, এই আশঙ্কা পরিহারার্থ বলিতে-ছেন।—উক্ত শ্রুতি সামান্য বটে, তথাপি সাম্য যুক্ত হইতেছে। যেহেতু শ্রুতিতে স্পষ্টরূপে জীবের অসমত্ব বলিয়া প্রকৃতির সাম্য নিরূপণ করিয়া-ছেন। বিশেষতঃ বিশেষ শ্রুতিদ্বারা সমান্য শ্রুতির বাধ হইয়া থাকে। মাধ্যন্দিনশাখাতে সমাসমত্ব উভয়ই উক্ত আছে। ব্রহ্ম, ইন্দ্র, রুদ্র, প্রজা-পতি, বৃহস্পতি, দেব, গন্ধর্ব্ব, মনুষ্য, পিতৃগণ, অসুর, চর, অচর প্রভৃতি সক-লই পরমেশ্বরের অসম। কিন্তু প্রকৃতির সমাসমত্ব উভয়ই আছে ॥ ১৩ ॥

কেবল বিশেষ শ্রুতিতেই সামান্য শ্রুতির বাধ হইয়াছে, এমন নহে, বিশেষ স্মৃতিতেও উক্ত অর্থপ্রতিপাদিত হইয়াছে। বরাহপুরাণে লিখিত আছে যে, মৎস্যকূর্ম্মবরাহাদিতে বিষ্ণুর অভেদবশতঃ উহারা বিষ্ণুর সমান, ব্রহ্মাদি

॥ ওঁ ॥ তানি পরে তথা হ্যাহ ॥ ওঁ ॥ ১৫ ॥

॥ ওঁ ॥ অবিভাগোবচনাৎ ॥ ওঁ ॥ ১৬ ॥

---

প্রাণদ্বারেণ সর্ব্বাণি দেবতানি পরমাত্মনি বিলীয়ন্তে সর্ব্বে দেবাঃ প্রাণমাবিশ্য দেবে মুক্তালয়ং পরমে যান্ত্যচিন্ত্য ইতি কৌষারবশ্রুতিঃ ॥ ১৫ ॥

এতে দেবা এতমাত্মানমনুবিশ্য সত্যাসত্যকামাঃ সত্যসংকল্পাঃ যথা কামমন্তর্ব্বহিঃ পরিচরন্তীতি গোপবনশ্রুতিঃ। তৎপরমেশ্বরকামাদাবিভাগেনৈবতেষাং সত্যকামত্বং কামেন মে কাম আগাদ্ধৃদয়াদ্ধৃদয়ং মৃত্যোরিতি বচনাৎ। মুক্তানাং সত্যকামত্বং সামর্থ্যঞ্চ পরস্য তু। কামানুকূলকামত্বং নান্যথৈষাং বিধীয়ত ইতি ব্রাহ্মে ॥ ১৬ ॥

---

দেবগণ সমান নহে, পরন্তু প্রকৃতি সমান ও অসমান। অতএব প্রকৃতির ঈশ্বরের ন্যায় নিত্যমুক্তত্বাদি গুণপ্রযুক্ত লয়াভাব সিদ্ধ হইয়াছে ॥ ১৪ ॥

মোক্ষবিষয়ে চতুর্ম্মুখেতর দেবতাদিগের ভগবৎপ্রাপ্তি সমর্থন করিতেছেন। অন্যথা জ্ঞানিগণের মোক্ষাভাবপ্রসঙ্গ হয়, প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, দেবগণের লয় হয় কি না? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—পূর্ব্বে যে সকল দেবতার ভূত প্রবেশ উক্ত হইয়াছে, তাহারা পরমাত্মাতে প্রবেশ করিয়া থাকে। কৌঠারবশ্রুতিতে লিখিত আছে যে, দেবগণ প্রাণদ্বারা পরমাত্মাতে লীন হয়েন, অর্থাৎ প্রাণে প্রবেশপূর্ব্বক মুক্ত হইয়া পরমাত্মাকে লাভ করেন, অতএব পরমাত্মাতে দেবগণের লয় প্রতিপন্ন হইল ॥ ১৫ ॥

দেবতাদিগের মুক্তিবিষয়ে ভগবদধীনত্ব সমর্থন করিতেছেন।—অন্যথা ভগবানের সর্ব্বোত্তমত্বহানি হয়। এইক্ষণ, দেবগণ ভগবদধীন কি স্বতন্ত্র? এই সন্দেহ হইতেছে, যদি দেবগণ স্বতন্ত্র হয়, তাহাহইলে পরমাত্মার সর্ব্বোত্তমত্বোক্তির বিরোধ হইয়া উঠে, এই দোষপরিহারার্থ বলিতেছেন।— "দেবগণ স্বতন্ত্র নহেন, তাঁহারা পরমাত্মার অধীন। দেবতারা পরমাত্মাতে প্রবেশ করিয়া সত্যকাম ও সত্যসঙ্কল্প হয়েন এবং অন্তরে ও বাহ্যে যথা কাম বিচরণ করিয়া থাকেন।" ইত্যাদি গোপবনশ্রুতিতে যে দেবগণের সত্যকামত্ব উক্ত আছে, তাহা পরমেশ্বরের ইচ্ছানুসারে হয়, ইহাই স্বীকার করিতে

॥ ওঁ ॥ তদোকোগ্রজ্জ্বলনং তৎপ্রকাশিতদ্বারো বিদ্যা-
সামর্থ্যাত্তচ্ছেষগত্যনুস্মৃতিযোগাচ্চ হার্দ্দানু-
গৃহীতঃ শতাধিকয়া ॥ ওঁ ॥ ১৭ ॥

---

উৎক্রান্তিকালে হৃদয়স্যাগ্রজ্বলনং ভবতি তস্য হৈতস্য হৃদয়স্যাগ্রং প্রদ্যোতত ইতি শ্রুতেঃ। তৎপ্রকাশিতদ্বারো নিষ্ক্রামতি বিদ্যাসামর্থ্যাৎ। যং যং চাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরম্। তন্তমেবেতি কৌন্তেয় সদা তদ্ভাবভাবিত ইতি স্মৃতেঃ। বিদ্যাশেষগত্যনুস্মরণযোগাচ্চ। আচার্য্যাস্তুতে গতিং বক্ষ্যেতি লিঙ্গম্। হৃদিস্থেনৈব হরিণা তস্যৈবানুগ্রহেণ তু। উৎক্রান্তিব্রহ্মরন্ধ্রেণ তমেবোপাসতো ভবেদিতি চাধ্যাত্মে। শতস্যৈকা চ হৃদয়স্য

---

হইবে। অতএব জানা যায় যে, মুক্তেরা ভগবৎকামানানুসারেই কামনা করিয়া থাকেন; সুতরাং অস্বতন্ত্র দেবতাদিগের সত্যকামত্বপ্রযুক্ত দুঃখানুভব নাই, ইহাই প্রতিপন্ন হইল। ব্রহ্মপুরাণে লিখিত আছে যে, মুক্তদিগের যে সত্যকামত্ব, তাহা পরমেশ্বরেরই সামর্থ্য। অন্যথা তাহাদিগের ঈশ্বরকামনাজন্য কামনা সম্ভবিতে পারে না। অতএব মুক্তদিগের অস্বাতন্ত্র্যপ্রযুক্ত বিষ্ণুর সর্ব্বোত্তমত্ব সিদ্ধ হইল ॥ ১৬ ॥

ইতিপূর্ব্বে দেবগণের মোক্ষবর্ণন করিয়া এইক্ষণ মনুষ্যগণের মুক্তির নিমিত্ত জ্ঞানিদিগের দেহোৎক্রমণে অজ্ঞানিদিগের মরণ হইতে বিশেষ আছে, ইহাই প্রতিপাদন করিতেছেন।—অন্যথা জ্ঞানের আতিশয্য অসিদ্ধ হয়। এইক্ষণ সন্দেহ হইতেছে যে, জ্ঞানিগণের দেহোৎক্রমণ কি সাধারণ অজ্ঞানিগণের মরণের ন্যায়, কিম্বা তাহাতে বৈলক্ষণ্য আছে? জ্ঞানিগণের দেহোৎক্রমণ. অর্থাৎ মরণ অজ্ঞানীর মরণের অবিশেষ হইলে জ্ঞানের সামর্থ্য অসিদ্ধ হয়। এই দোষ পরিহার মানসে বলিতেছেন। জ্ঞানিদিগের মরণ অজ্ঞানিগণের মরণের সমান নহে, উহাতে বিশেষ আছে। জ্ঞানিগণের মরণকালে ভগবদাশ্রয়ে তাহাদিগের হৃদয়াগ্র প্রজ্জ্বলিত হয় এবং সেই জ্বলনেই হৃদয়াগ্র প্রকাশিত হইয়া থাকে। সেই প্রকাশে জ্ঞানীর নাড়ীদ্বার

॥ ওঁ ॥ রশ্ম্যনুসারী ॥ ওঁ ॥ ১৮ ॥

॥ ওঁ ॥ নিশি নেতি চেন্ন সম্বন্ধাৎ ॥ ওঁ ॥ ১৯ ॥

নাড্যান্তাসাং মূর্দ্ধানমভিনিঃসৃতৈক্যতয়োর্দ্ধমায়ন্নমৃতত্বমেতি বিশ্বগান্যা উৎক্রমণে ভবন্তীতি চ ॥ ১৭ ॥

নিষ্ক্রামতি সহস্রং বা আদিত্যস্য রশ্ময়ঃ আসু নাড়ীষ্বাততাস্তত্র শ্বেতঃ সুষুম্নো ব্রহ্মযানঃ সুষুম্নাযামী ততস্তৎপ্রকাশেনৈষ নির্গচ্ছতীতি হি পৌত্রায়ণশ্রুতিঃ ॥ ১৮ ॥

রশ্ম্যভাবান্নিশি জ্ঞানিন উৎক্রমণং ন যুক্তমিতি চেৎ ন সর্ব্বদা সম্বন্ধাদ্রশ্মীনাং কিয়ৎ প্রকালম্ ॥ ১৯ ॥

---

সকল প্রকাশিত হয় এবং সেই প্রকাশিত নাড়ীদ্বার দিয়া জ্ঞানীর প্রাণ নির্গত হয়; সুতরাং জ্ঞানীরা বিদ্যাপ্রভাবে আপন মরণ জানিতে পারে। অজ্ঞানীর এইরূপ হয় না, তাহাদিগের প্রাণ অজ্ঞানান্ধকারে নির্গত হয়; সুতরাং অজ্ঞানীরা আপন মরণ জানিতে পারে না। স্মৃতিতে লিখিত আছে যে, যে ব্যক্তি যে ভাব স্মরণ করিয়া অকালে কলেবর পরিত্যাগ করে, সেই ব্যক্তি সেই ভাবপ্রাপ্ত হয়, অতএব বিদ্যাবিশেষদ্বারাই জ্ঞানীর গতি হইয়া থাকে। অধ্যাত্মবিদ্যাপ্রমাণে জানা যায় যে, হরি হৃদয়স্থ হইলে তাঁহার অনুগ্রহে হরির উপাসকদিগের ব্রহ্মরন্ধ্র দ্বারা প্রাণের উৎক্রমণ হয়। ১৭।

যদি প্রকাশিত নাড়ীদ্বারাই নিষ্ক্রামণ হয়, তাহাহইলে নাড়ীর অভ্যন্তরে যে অন্ধকার আছে, সেই অন্ধকারেই গমন হইল, এই আশঙ্কায় বলিতেছেন।—জ্ঞানীর নাড্যন্তর্গত অন্ধকারে উৎক্রমণ হয় না, যাহাতে জ্ঞানীর মরণ অজ্ঞানীর মরণের তুল্য হইতে পারে। পরন্তু সূর্য্যের সহস্ররশ্মি প্রকাশ পাইয়া নাড়ী সকলকে প্রকাশিত করিয়া থাকে। রশ্মিসকল নাড়ীসমূহে বিস্তৃত হইলে তাহাদিগের মধ্যে যে সুষুম্নানাড়ী আছে, তাহা ব্রহ্মযান, সেই সুষুম্না পথে জ্ঞানীর প্রাণ গমন করে ॥ ১৮ ॥

যদি রশ্মি অনুসারেই প্রাণের উৎক্রমণ হয়, তাহাহইলে এই জিজ্ঞাস্য হইতে পারে যে, কি সকল জ্ঞানীরই রশ্মি অনুসারে উৎক্রমণ হয়, অথবা

॥ ওঁ ॥ যাবদ্দেহভাবিত্বাদ্দর্শয়তি চ ॥ ওঁ ॥ ২০ ॥

॥ ওঁ ॥ অতশ্চায়নেঽপি দক্ষিণে ॥ ওঁ ॥ ২১ ॥

---

যাবদ্দেহো বিদ্যতে তাবদ্রশ্মিসম্বন্ধোঽস্ত্যেব সম্সৃষ্টা বা এতে রশ্ময়শ্চ নাড্যশ্চ নৈষাং বিয়োগো যাবদিদং শরীরমত এতৈঃ পশ্যত্যেতৈরুৎক্রামত্যেতৈঃ প্রবর্ত্তত ইতি মাধ্যন্দিনশ্রুতিঃ ॥ ২০ ॥

দক্ষিণে মরণাদ্যাতি স্বর্গং ব্রহ্মোত্তরায়ণ ইত্যুক্তেঽপি জ্ঞানিনো দক্ষিণায়-

---

কোন কোন জ্ঞানীর উক্তরূপ উৎক্রমণ হইয়া থাকে? যদি বল, সর্ব্বজ্ঞানীরই রশ্মি অনুসারে গমন হয়, তাহাহইলে রাত্রিতে রশ্মির অভাবপ্রযুক্ত নিশিতে উৎক্রমণ হইতে পারে না। আর যদি বল, কোন কোন জ্ঞানীরই রশ্মি অনুসারে উৎক্রমণ হয়, তবে অজ্ঞানীর মরণ হইতে জ্ঞানীর উৎক্রমণের কোন বিশেষ থাকে না। এই দোষপরিহারার্থ বলিতেছেন।—সকল জ্ঞানীরই রশ্মি অনুসারে উৎক্রমণ হয়। রজনীতে বাহ্য আদিত্যের অপ্রকাশ হইলেও অন্তঃসূর্য্যের সর্ব্বদা নাড়ীসম্বন্ধ আছে, সুতরাং সর্ব্বজ্ঞানীর রশ্মি অনুসারে উৎক্রমণে কোন বাধ নাই। ১৯ ॥

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, সদা রশ্মিসকলের নাড়ীসম্বন্ধ থাকে, এইক্ষণ "সর্ব্বদা নাড়ীসম্বন্ধ" এই শব্দের অর্থ নির্ণয়ে আশঙ্কা হইতেছে যে, সর্ব্বদাই কি নাড়ীসম্বন্ধ আছে এবং দেহপাতের পূর্ব্বকালে নাড়ীসন্ধ হয়, কিম্বা যাবৎ দেহ থাকে তাবৎ নাড়ীসম্বন্ধ থাকে? যদি বল সর্ব্বদাই নাড়ীসম্বন্ধ আছে, তাহাহইতে পারে না, যেহেতু সর্ব্বদা নাড়ীর বিদ্যমানতা অসম্ভব। আর দ্বিতীয়পক্ষ স্বীকার করিলে কদাচিৎ জ্ঞানীরও অন্ধকারে উৎক্রমণ হইতে পারে এবং দেহপর্যান্ত নাড়ীসম্বন্ধে কোন প্রমাণ নাই। এই সন্দেহ পরিহারার্থ বলিতেছেন।—"যাবৎ দেহ বিদ্যমান থাকে, তাবৎ নাড়ীসম্বন্ধ আছে, শরীর স্থিতি পর্যান্ত ঐ সম্বন্ধের বিয়োগ হয় না" ইত্যাদি সাধ্যন্দিনশাখাপ্রমাণে দেহ পর্য্যন্ত নাড়ীসম্বন্ধই "সর্ব্বদা নাড়ীসম্বন্ধ" এই শব্দের অর্থ। ২০ ॥

এইক্ষণ জ্ঞানীর রাত্রিতে উৎক্রমণ প্রতিপাদন ব্যর্থ হইতেছে।—কারণ "দক্ষিণায়নে মরণে স্বর্গ হয়" ইত্যাদি বচনে যেমন দক্ষিণায়নে উৎ-

॥ ওঁ ॥ যোগিনঃ প্রতি চ স্মর্য্যতে স্মার্ত্তে চৈতে ॥ ওঁ ॥ ২২ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে চতুর্থাধ্যায়স্য
দ্বিতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ২ ॥

---

নোৎক্রান্তির্যুজ্যতে। শতং পঞ্চৈব সূর্য্যস্য দক্ষিণায়নরশ্ময়ঃ। তাবন্ত এব নির্দ্দিষ্টা উত্তরায়ণরশ্ময়ঃ। তে সর্ব্বে দেহসম্বন্ধাঃ সর্ব্বদা সর্ব্বদেহিনাম্। মহর্লোকাদিগন্তার উত্তরায়ণরশ্মিভিঃ। নির্গচ্ছন্তীতরৈশ্চাপি যৈরেষ্টব্যেতরা গতিঃ। উত্তরং দক্ষিণমিতি তএব তু নিগদ্যতে। ন তু কাল বিশেষোঽস্তি জ্ঞানিনাং নিয়মাৎ ফলম্। দদাতি কালেঽনুগুণে ফলং কিঞ্চিদ্বিশিষ্যতে। অপ্যুত্তমানাং কেষাঞ্চিন্ন বিশেষোঽস্তি কালত ইতি হি নারায়ণাধ্যাত্মে ॥২১॥

ন কেবলং কালাদিকৃতে ব্রহ্মচন্দ্রগতী স্মর্য্যতে কিন্তু জ্ঞানযোগিনঃ কর্ম্মযোগিনশ্চ। অগ্নির্জ্জ্যোতিরহঃ শুক্লঃ ষণ্মাসা উত্তরায়ণম্। তত্র প্রয়াতা

---

ক্রমণের অযোগ আছে, সেইরূপ রাত্রিতে উৎক্রমণে অযোগাপত্তি হইলে বিশেষ দোষ নাই। এই আশঙ্কা পরিহারমানসে বলিতেছেন,—"দক্ষিণায়ন মরণে স্বর্গ হয়" এই বচনবলে, দক্ষিণায়নে উৎক্রমণের অযোগ বলা যায় না। উক্তস্মৃতিবচনসদ্ভাবেও জ্ঞানীর দক্ষিণায়নে উৎক্রমণ সম্ভব আছে। যেহেতু সূর্য্যের রশ্মিসহস্রের নাড়ীসম্বন্ধ সর্ব্বদা বিদ্যমান থাকে। নারায়ণাধ্যাত্মবিদ্যাতে লিখিত আছে যে, সূর্য্যের সহস্ররশ্মির মধ্যে পঞ্চশত দক্ষিণায়ন এবং পঞ্চশত উত্তরায়ণ বলিয়া নির্দ্দিষ্ট আছে। এই সকল রশ্মি সর্ব্বদা সর্ব্বদেহীতে সম্বদ্ধ রহিয়াছে। উত্তরায়ণ রশ্মিদ্বারা মহর্ল্লোকাদিতে গমন হয়, দক্ষিণায়নরশ্মিদ্বারা তাহারা নির্গত হয়, এই সকল রশ্মিদ্বারা ইতরগতিও অন্বেষিত হইয়া থাকে; সুতরাং জ্ঞানিদিগের কালবশতঃ কোন বিশেষ নাই। বরং কাল অনুগুণ হইলে বিশেষ ফলপ্রদান করে এবং উত্তম জ্ঞানিদিগের কালানুসারে বিশেষ ফলই হইয়া থাকে ॥ ২১ ॥

এইক্ষণ ব্রহ্মপ্রাপ্তিতে গত্যনুস্মরণের আবশ্যকত্ব সমর্থন করিতেছেন।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, বিদ্যা গতিস্মরণসাপেক্ষ কি না? এই সন্দেহে

গচ্ছন্তি ব্রহ্ম ব্রহ্মবিদো জনাঃ। ধূমো রাত্রিস্তথা কৃষ্ণঃ ষণ্মাসা দক্ষিণায়নম্। তত্র চান্দ্রমসং জ্যোতির্যোগী প্রাপ্য নিবর্ত্তত ইতি। অত্র যোগীতি বিশেষণাৎ স্মরণনিমিত্তে চৈতে গতী। গত্যনুস্মরণাদ্ ব্রহ্মচন্দ্রং বা গচ্ছতি ধ্রুবম্। অননুস্মরদ্দ্রুতঃ কালে স্মরণং প্রাপ্য বৈ গতিরিতি চাধ্যাত্মো ॥ ২২ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপূজ্যপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে চতুর্থাধ্যায়স্য দ্বিতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ২ ॥

---

যদি বলি, ব্রহ্মগতির নিমিত্ত বিদ্যানুস্মরণ অপেক্ষা করে না, অগ্নির্জ্যোতিরিত্যাদিবচনে ব্রহ্মচন্দ্রগতির কেবল কালাধীনত্ব উক্ত আছে। এইক্ষণ গতির কালাদিকৃতত্বহেতু জ্ঞানের মোক্ষসাধনতা হইতে পারে না, এই আশঙ্কায় বলিতেছেন।—অগ্নির্জ্যোতিরিত্যাদিবচনে যে, ব্রহ্মচন্দ্রগতির কালাদিকৃতত্ব স্মৃত হইয়াছে, তাহা হইতে পারে না, যেহেতু ব্রহ্মচন্দ্রগতি বিদ্যাধীন উহা কালাধীন নহে। অধ্যাত্মবিদ্যাবচনে ব্রহ্মচন্দ্রগতির বিদ্যাধীনত্বই উক্ত আছে; অতএব বিশিষ্টক্রমণের বিদ্যা সাপেক্ষতাহেতু জ্ঞানের মোক্ষসাধনত্ব সিদ্ধ হইতেছে ॥ ২২ ॥

ইতি চতুর্থ অধ্যায়ে দ্বিতীয় পাদ সমাপ্ত ॥ ২ ॥

# তৃতীয়ঃ পাদঃ।

—oo—

॥ ওঁ ॥ অর্চ্চিরাদিনা তৎ প্রথিতেঃ ॥ ওঁ ॥ ১ ॥

---

মার্গো গম্যং চাস্মিন্ পাদে উচ্যতে। তেঽর্চ্চিষমভিসম্ভবন্ত্যর্চ্চিষোঽহরহ আপূর্য্যমাণ পক্ষমিত্যর্চ্চিষঃ প্রাথম্যং শ্রূয়তে। যথাহবৈ পুরুষোঽস্মাল্লোকাৎ প্রৈতি স বায়ুমাগচ্ছতীতি বায়োঃ। তত্রার্চ্চিষঃপ্রাপ্তিরেব প্রথমা। দ্বাবেব মার্গৌ প্রথিতাবর্চ্চিরাদির্ব্বিপশ্চিতাম্। ধূমাদিঃ কর্ম্মিণাঞ্চৈব সর্ব্ববেদবিনির্ণয়াৎ। অগ্নির্জ্যোতিরিতি দ্বেধেবার্চ্চিষঃ সংপ্রতিষ্ঠিতঃ। অগ্নির্গত্বা জ্যোতিরেতি প্রথমং ব্রহ্ম সংব্রজন্নিতি। একস্মিংস্তু পরে সংস্থো দ্বিরূপোঽগ্নেঃ স্মৃতো মহানিতি ব্রহ্মতর্কে ॥ ১ ॥

---

ব্রহ্মনাড়ীদ্বারা উৎক্রান্ত জ্ঞানিদিগের ব্রহ্মপ্রাপ্তিমার্গ ও সেই মার্গে গত ব্যক্তিদিগের গন্তব্য এই উভয় এই পাদে কথিত হইতেছে।—প্রথমতঃ সন্দেহ হইতেছে যে, অর্চ্চিরাদি ও বায্বাদি এই উভয় মার্গের মধ্যে কোন মার্গ ব্রহ্মপ্রাপ্তিতে প্রথম সাধন? যদি বলি, ব্রহ্মপ্রাপ্তিতে উভয় মার্গই প্রথম, যেহেতু উভয়েরই প্রাথম্যবিষয়ে নিরবকাশ শ্রুতি আছে। এই মার্গনিয়মাভাবনিবারণার্থ বলিতেছেন।—উভয়কে প্রথম মার্গ বলা যায় না, এক মার্গই প্রথম হইতে পারে; অতএব উক্ত উভয়মার্গমধ্যে অর্চ্চিরাদি মার্গই প্রথম। "তেঽর্চ্চিমভিসম্ভবন্তি" ইত্যাদি বচনদ্বয়ে অর্চ্চিরাদিমার্গের প্রাথম্য নির্ণীত হইয়াছে।—ব্রহ্মতর্কে লিখিত আছে যে, জ্ঞানিদিগের দুইটি ব্রহ্মপ্রাপ্তিমার্গ কথিত আছে, ইহাদিগের মধ্যে জ্ঞানিরপক্ষে অর্চ্চিরাদিমার্গ এবং কর্ম্মীরপক্ষে ধূমাদিমার্গ, অর্থাৎ জ্ঞানীরা প্রথমে অগ্নির জ্যোতিতে প্রবেশ করিয়া ক্রমশঃ ব্রহ্মকে লাভ করে। ইহাই অর্চ্চিরাদিমার্গ এবং কর্ম্মীরা প্রথমঃ ধূমাদিতে প্রবেশ করিয়া স্বর্গাদি প্রাপ্ত হয়, ইহাই বায্বাদি,

॥ ওঁ ॥ বায়ুশব্দাদবিশেষবিশেষাভ্যাম্ ॥ ওঁ ॥ ২ ॥

॥ ওঁ ॥ তড়িতোঽধিবরুণঃ সম্বন্ধাৎ ॥ ওঁ ॥ ৩ ॥

---

অর্চ্চিষো বায়ুং গচ্ছতি স বায়ুমাগচ্ছতীতি সামান্যবচনাৎ। স ইতো গতো দ্বিতীয়াং গতিং বায়ুমাগচ্ছতি বায়োরহরহ আপূর্য্যমাণপক্ষমিতি বিশেষবচনাচ্চ ॥ ২ ॥

মাসেভ্যঃ সংবৎসরং সংবৎসরাদ্বরুণলোকং বরুণলোকাৎ প্রজাপতি-লোকম্ ইতি কৌণ্ডিন্যশ্রুতিঃ। সংবৎসরাত্তড়িতমাগচ্ছতি তড়িতঃ প্রজা-পতিলোকমিতি গোপবনশ্রুতিঃ। তত্র তড়িতো বরুণং গচ্ছতি তড়িতা

---

অথবা ধূমাদিমার্গ। অধিকারিভেদে উক্ত উভয় মার্গই গতিসাধন জানিবে। অতএব অর্চ্চিরাদিমার্গেই জ্ঞানিদিগের গতি প্রতিপন্ন হইল ॥ ১ ॥

এইক্ষণ বায়ুই ব্রহ্মপ্রাপ্তির দ্বিতীয় মার্গ, ইহা সমর্থন করিতেছেন।— অন্যথা মার্গের অনির্ণয়তাহেতু মার্গানুসারে গতির অসিদ্ধি হয়। বায়ু দ্বিতীয় মার্গ কি না? এই সন্দেহ হইতেছে। কারণ "অর্চ্চি (তেজঃ) হইতে বায়ুকে পায়" এবং "জীব বায়ুকে পায়" এই সামান্য-বচনে উভয়ই দ্বিতীয় মার্গ হইতে পারে। এই সন্দেহনিরাসার্থ বলিতেছেন।—"স ইতোগচ্ছতি" ইত্যাদি বিশেষবচনে বায়ুর দ্বিতীয়-মার্গত্ব সিদ্ধ হইল, অর্থাৎ ব্রহ্মপ্রাপ্তির নিমিত্ত প্রথমতঃ তেজোমার্গে গমন করে, তৎপরে বায়ুমার্গে গমন করিয়া থাকে ॥ ২ ॥

ব্রহ্মপ্রাপ্তিমার্গে সংবৎসরানন্তর তড়িল্লোকপ্রাপ্তি হয়, ইহাই প্রতিপাদন করিতেছেন।—এইক্ষণ সংবৎসরানন্তর তড়িল্লোকপ্রাপ্তি হয়? কি বরুণ-লোকপ্রাপ্তি হয়? এই সন্দেহ হইতেছে।—"মাস হইতে সংবৎসর, সংবৎসর হইতে বরুণলোক, বরুণলোক হইতে প্রজাপতিলোকে গমন করে" ইত্যাদি কৌণ্ডিন্যশ্রুতি এবং "সংবৎর হইতে তড়িল্লোক, তড়িল্লোক হইতে প্রজাপতি লোকে গমন করে" ইত্যাদি গোপবনশ্রুতি, এই উভয়েরই তুল্য প্রামাণ্য আছে; অতএব সংবৎসরানন্তর অধিকারিভেদে উভয়লোক-প্রাপ্তি হইতে পারে, এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—প্রজাপতিলোকে গমনের

॥ ওঁ ॥ আতিবাহিকস্তল্লিঙ্গাৎ ॥ ওঁ ॥ ৪ ॥

॥ ওঁ ॥ উভয়ব্যামোহাত্তৎসিদ্ধেঃ ॥ ওঁ ॥ ৫ ॥

---

হেতে বরুণলোকস্তড়িদুপরি মুক্তা মরো রাজতে। তথাসৌ বরুণো রাজা সত্যানৃতে বিচিন্বতীত্যুপরি সম্বন্ধশ্রুতিঃ ॥ ৩ ॥

পূর্ব্বোক্তস্ত্বাতিবাহিকো বায়ুঃ পূর্ব্বগমনলিঙ্গাৎ ॥ ৪ ॥

কুতঃ স বায়ুমাগচ্ছতীতি প্রথমমুচ্যতে। উৎক্রান্তো বিদ্বান্ পরমভিগচ্ছন্ বিদ্যুতমেবান্তত উপগচ্ছতি। দ্যৌর্ব্বাব বিদ্যুতস্তৎপতিং বায়ুমুপগম্য তেনৈব ব্রহ্ম গচ্ছতীত্যন্তেঽপি বায়ুগমনশ্রুতেঃ। পূর্ব্বোক্তঃ আতিবাহিকঃ

---

নিমিত্ত মার্গভেদে সংবৎসরানন্তর উভয়লোক-প্রাপ্তি হইতে পারে না। সংবৎসরানন্তর তড়িল্লোকপ্রাপ্তি হয়, ইহাই প্রকৃত সিদ্ধান্ত। "তড়িৎ হইতে বরুণলোকে গমন করে" ইত্যাদি শ্রুতিতে তড়িল্লোকের উপরি বরুণলোক, ইহা উক্ত আছে; সুতরাং তড়িল্লোকের পরেই বরুণলোক প্রাপ্তি জানা যায়। সংবৎসরনন্তর বরুণলোকপ্রাপ্তি হয় না ॥ ৩ ॥

পূর্ব্বে উক্ত হইয়াছে যে, ব্রহ্মপ্রাপ্তিমার্গে তেজঃপ্রাপ্তির পর বায়ুমার্গ আশ্রয় করে। এই বায়ু আতিহাহিক বায়ু, সাধারণ প্রত্যক্ষসিদ্ধ বায়ু নহে, ইহাই প্রতিপাদন করিতেছেন।—অন্যথা বায়ুর উত্তমত্ব অসিদ্ধ হয়। এইক্ষণ উক্ত বায়ুশব্দে মুখ্যবায়ু কি অমুখ্য আতিবাহিক বায়ু? এই সন্দেহ হইতেছে।—যদি বলি, এস্থলে বায়ুশব্দে মুখ্যবায়ুই বুঝাইতেছে। কারণ, বায়ু শব্দের মুখ্যার্থ পরিত্যাগ করিয়া অমুখ্যার্থ গ্রহণ করা যাইতে পারে না, বিশেষতঃ মুখ্যার্থগ্রহণে কোন বাধক নাই। এই আশঙ্কা করিয়া বলিতেছেন, এস্থলে বায়ুশব্দ অমুখ্য আতিবাহিক বায়ুই গ্রহণ করিতে হইবে। যেহেতু পূর্ব্বে আতিবাহিক বায়ুই উক্ত হইয়াছে ॥ ৪ ॥

পূর্ব্বোক্ত বায়ুই যে, আতিবাহিক বায়ু, ইহা কিরূপে সম্ভবিতে পারে? পূর্ব্বোক্ত বায়ু আতিবাহিক কি মুখ্য? তাহারও কোন নিশ্চয় নাই। বিশেষতঃ মুখ্যেরাই প্রাণপ্রাপ্তি সম্ভব। আর "জ্ঞানী উৎক্রান্ত হইয়া ব্রহ্মমার্গে গমন করিতে করিতে বিদ্যুল্লোকে গমন করে, বিদ্যুৎ হইতে স্বর্গলোক

॥ ওঁ ॥ বৈদ্যুতেনৈব ততস্তচ্ছ্রুতেঃ ॥ ওঁ ॥ ৬ ॥

---

পরো বেত্তি ব্যামোহে উত্তরে দিবসপতিরিতি বিশেষণাৎ পূর্ব্বোক্তাতিবাহিকস্যৈব শ্রুতিসিদ্ধেঃ। ব্রহ্মতর্কে চ—উৎক্রান্তস্তৎশরীরাৎ স্বাৎ গচ্ছত্যর্চ্চিষমেব তু। ততো হি বায়োঃ পুত্রঞ্চ যোঽসৌ নাম্নাতিবাহিকঃ। ততোঽহঃ পূর্ব্বপক্ষং বাহ্যদক্ সংবৎসরং তথা। তড়িতং বরুণঞ্চৈব প্রয়াজং সূর্য্যমেব চ। সোমং বৈশ্বানরং চেন্দ্রং ধ্রুবং দেবীঃ দিবং তথা। ওঁতো বায়ুং পরং প্রাপ্য তেনৈতি পুরুষোত্তমমিতি ॥ ৫ ॥

প্রকারান্তরেণ তত্র তত্রোচ্যমানত্বাদ্বায়োরপি পরতো ব্রহ্মণোঽর্ব্বাগ্ গন্তব্যোঽস্তীতি নাশঙ্কনীয়ং। বিদ্যুৎপতিনা বায়ুনৈব স এতান্ ব্রহ্ম গময়তীতি ব্রহ্মগমনশ্রুতেঃ। বিদ্যুৎপতির্ব্বায়ুরেব নয়েদ্ব্রহ্ম ন চাপরঃ। কুতোঽন্যস্য ভবেচ্ছক্তিস্তমৃতে প্রাণনায়কমিতি বৃহত্তন্ত্রে ॥ ৬ ॥

---

প্রাপ্ত হয়। তৎপরে বায়ুলোকে গমন করিয়া ব্রহ্মকে পাইয়া থাকে” ইত্যাদি শ্রুতিতে বায়ুগমনমাত্র শ্রুত আছে, তাহাতে আতিবাহিক শব্দ শ্রবণ নাই; অতএব মুখ্যবায়ুই গ্রহণ করা যাইতে পারে। এই আশঙ্কায় বলিতেছেন।—পূর্ব্বোক্ত বায়ু আতিবাহিক, কি মুখ্য, এই সন্দেহের উত্তরে শ্রুতিসিদ্ধপ্রযুক্ত আতিবাহিক বায়ুই উক্ত হইয়াছে। ব্রহ্মতর্কে লিখিত আছে যে, জ্ঞানী স্বীয় শরীর হইতে উৎক্রান্ত হইয়া তেজঃপ্রাপ্ত হয়, তৎপর আতিবাহিক-নামক বায়ুর পুত্রকে প্রাপ্ত হইয়া থাকে। অনন্তর দিন, পূর্ব্বপক্ষ, অপরপক্ষ, সংবৎসর, বিদ্যুৎ, বরুণলোক, প্রজাপতিলোক, সূর্য্যলোক, চন্দ্রলোক, বৈশ্বানরলোক, ইন্দ্রলোক, ধ্রুবলোক; ক্রমতঃ এইসকল লোকপ্রাপ্ত হইয়া ব্রহ্মলোকে গমন করিয়া থাকে ॥ ৫ ॥

ব্রহ্মপ্রাপ্তিমার্গে বায়ুই অন্তিমমার্গ, ইহাই সমর্থন করিতেছেন।—অর্থাৎ বায়ুলোকে গমনের পরেই ব্রহ্মপ্রাপ্তি হইয়া থাকে। পরব্রহ্ম ব্যতিরেকে বায়ুর গন্তব্য আছে, এমন আশঙ্কাই হইতে পারে না। যেহেতু "বিদ্যুৎপতি বায়ুই জ্ঞানিদিগকে ব্রহ্মলোকে লইয়া যায়” এই ব্রহ্মগমন শ্রুতিতে বায়ুলোক হইতেই ব্রহ্মলোক গমন উক্ত আছে। বৃহত্তন্ত্রে লিখিত আছে যে,

॥ ওঁ ॥ কার্য্যং বাদরিরস্য গত্যুপপত্তেঃ ॥ ওঁ ॥ ৭ ॥

॥ ওঁ ॥ বিশেষিতত্বাচ্চ ॥ ওঁ ॥ ৮ ॥

---

স এবাণু ব্রহ্ম গময়তীতি কার্য্যং ব্রহ্ম গময়তীতি বাদরির্ম্মন্যতে। ঋতে দেবাৎ পরং ব্রহ্ম কঃ পুমান্ প্রাপ্নুয়াৎ ক্বচিৎ। যদ্যপি ব্রহ্মদৃষ্টিঃ স্যাদ্ব্রহ্ম-লোকমবাপ্নুয়াদিত্যধ্যাত্মবচনাৎ। তস্যৈব গত্যুপপত্তেঃ ॥ ৭ ॥

যদিহ বা পরমভিপশ্যতি প্রাপ্নোতি ব্রহ্মাণং চতুর্ম্মুখমিতি কৌষারব-শ্রুতেঃ ॥ ৮ ॥

---

বিদ্যুৎপতি বায়ুই জীবকে ব্রহ্মলোকে নিতে পারে, অপর কেহ তাহা পারে না। প্রাণনায়ক বায়ুভিন্ন ব্রহ্মলোকনয়নে আর কাহারও শক্তি নাই; অতএব ব্রহ্মলোকগমনে বায়ুই অন্তিমার্গ বলিয়া প্রতিপন্ন হইল ॥ ৬ ॥

পূর্ব্ব-পূর্ব্ব সূত্রে মার্গবিচার করিয়া উক্ত মার্গে গতব্যক্তিদিগের গন্তব্য নিরূপণ করিতেছেন।—যদিও ব্রহ্মই উক্ত মার্গগত ব্যক্তিদিগের গন্তব্য, তথাপি ব্রহ্মশব্দে চতুর্ম্মুখ ব্রহ্ম, কি পরব্রহ্ম? এই সন্দেহ হইতেছে।—ইহাতে আচার্য্যপ্রবর বাদরি বলেন, যিনি কার্য্য, উৎপত্তিমান ও চতুর্ম্মুখব্রহ্ম; তাঁহা-তেই জীবদিগকে বায়ু প্রেরণ করেন। যদিও ব্রহ্মশব্দে পরব্রহ্মই মুখ্য, তথাপি এস্থলে পরব্রহ্ম স্বীকার করা যায় না। জ্ঞানীরা উক্তমার্গদ্বারা চতুর্ম্মুখ-ব্রহ্মকে পাইয়াই পরমব্রহ্মকে লাভ করিতে পারেন। যেহেতু স্মৃতিপ্রমাণে জানা যায় যে চতুর্ম্মুখদেব ব্যতিরেকে কেহ পরব্রহ্মকে পাইতে পারে না। যদি ব্রহ্মদৃষ্টি হয়, তাহাহইলেই ব্রহ্মলোকে গমন করিতে পারে। অতএব অর্চ্চিরাদি মার্গগত জ্ঞানিদিগের চতুর্ম্মুখ ব্রহ্মই গম্য ॥ ৭ ॥

কেবল যুক্তিদ্বারাই যে ব্রহ্মশব্দের অমুখ্যার্থ স্বীকার করিয়া চতুর্ম্মুখ ব্রহ্মের কল্পনা হইয়াছে, এমত নহে, শ্রুতিপ্রমাণেও অমুখ্য চতুর্ম্মুখ ব্রহ্মই প্রতিপাদিত হইয়াছেন। কৌষারব্যশ্রুতিতে ব্রহ্মশব্দে চতুর্ম্মুখ ব্রহ্মই কথিত আছে ॥ ৮ ॥

॥ ওঁ ॥ সামীপ্যাত্তু তদ্ব্যপদেশঃ ॥ ওঁ ॥ ৯ ॥

॥ ওঁ ॥ কার্য্যাত্যয়ে তদধ্যক্ষেণ সহাতঃ পরমভিধা-
নাৎ ॥ ওঁ ॥ ১০ ॥

---

ব্রহ্মবিদাপ্নোতি পরমিতি তদ্ব্যপদেশস্তৎসমীপ এব পরমপি প্রাপ্নো-তীত্যেতদর্থমেব ॥ ৯ ॥

কদেত্যত আহ তে হি ব্রহ্মণা অভি সম্পদ্য যদৈতদ্বিলীয়তেঽথ সহ ব্রহ্মণা পরমভিগচ্ছতীতি সৌপর্ণশ্রুতের্ম্মহাপ্রলয়ে তদধ্যক্ষেণ ব্রহ্মণা সহ গচ্ছতি ॥ ১০ ॥

---

তথাপি জ্ঞানিগণের কার্য্যব্রহ্মপ্রাপ্তি হয় কেন? "ব্রহ্মবিদাপ্নোতি পরং" ইত্যাদি শ্রুতিতে জ্ঞানিদিগের পরব্রহ্মপ্রাপ্তই শ্রুত আছে। এই আশঙ্কাপরিহারমানসে বলিতেছেন।—যদিও শ্রুতিতে জ্ঞানীর পরব্রহ্মপ্রাপ্তি কথিত থাকুক, তথাপি কার্য্যব্রহ্ম প্রাপ্তিতে বিরোধ নাই। যেহেতু "ব্রহ্মবিদা-প্নোতি পরং" এই শ্রুতিতে চতুর্ম্মুখ ব্রহ্মকে পাইয়া অচিরকালে পরব্রহ্ম প্রাপ্ত হয়, ইহাই কথিত হইয়াছে, চতুর্ম্মুখপ্রাপ্তিপ্রতিষেধ হয় নাই এবং প্রথমেই পরব্রহ্মপ্রাপ্তি হইবে, ইহাও উক্ত নাই; অতএব "ব্রহ্মবিদাপ্নোতি পরং" এই সামান্য শ্রুতিদ্বারা কার্য্যব্রহ্মপ্রাপ্তির বিশেষ শ্রুতির বাধ হইতে পারে না ॥ ৯ ॥

এইক্ষণ প্রলয়ের পূর্ব্বে কি প্রলয়ের পরে ব্রহ্মপ্রাপ্তি হয়? এই আশঙ্কা হইতেছে।—যদি বল, প্রলয়ের পূর্ব্বে ব্রহ্মপ্রাপ্তি হয়, তাহা হইতে পারে না, কারণ তাহা হইলে বদ্ধত্বসাম্যহেতু প্রথমেই ব্রহ্মপ্রাপ্তির উপপত্তি হয়। আর প্রলয়ের পর ব্রহ্মপ্রাপ্তিতেও কোন প্রমাণ নাই। তবে কখন ব্রহ্মপ্রাপ্তি হয়? এই আশঙ্কানিরাসার্থ বলিতেছেন।—সমস্ত কার্য্যের বিনাশ রূপ প্রলয় হইলেই সেই সকল কার্য্যস্বামী চতুর্ম্মুখের সহিত জ্ঞানীরা ব্রহ্মেতে গমন করে, ইহাতে শ্রুতি সম্ভাবহেতু প্রমাণাভাব নাই ॥ ১০ ॥

॥ ওঁ ॥ স্মৃতেশ্চ ॥ ওঁ ॥ ১১ ॥

॥ ওঁ ॥ পরং জৈমিনির্ম্মুখ্যত্বাৎ ॥ ওঁ ॥ ১২ ॥

॥ ওঁ ॥ দর্শনাচ্চ ॥ ওঁ ॥ ১৩ ॥

॥ ওঁ ॥ ন চ কার্য্যে প্রতিপত্ত্যভিসন্ধিঃ ॥ ওঁ ॥ ১৪ ॥

---

ব্রহ্মণা সহ তে সর্ব্বে সংপ্রাপ্তে প্রতিসঞ্চরে। পরস্যাং তে পরাত্মানঃ প্রবিশন্তি পরং পদমিতি চ ॥ ১১ ॥

ব্রহ্মশব্দস্য তত্রৈব মুখ্যত্বাৎ পরমেব ব্রহ্ম গময়তীতি জৈমিনির্ম্মন্যতে ॥১২॥

দৃষ্টত্বাচ্চ পরব্রহ্মণঃ ॥ ১৩ ॥

ন হি কার্য্যে প্রতিপত্তিঃ প্রাপ্তবান্ ইত্যভিসন্ধিশ্চ। যদুপাস্তে পুমান্ জীবন্ যৎ পাপ্তুমভিবাঞ্ছতি। যচ্চ পশ্যতি তৃপ্তঃ সংস্তৎ প্রাপ্নোতি মৃতেরন্বিতি পাদ্মে ॥ ১৪ ॥

---

স্মৃতিপ্রমাণ প্রদর্শন করিয়া পূর্ব্বোক্ত অর্থ সমর্থন করিতেছেন।—স্মৃতিতে লিখিত আছে যে, প্রলয় হইলেই জ্ঞানীরা ব্রহ্মার সহিত পরমাত্মার পরমপদে প্রবেশ করিয়া থাকে ॥ ১১ ॥

পক্ষান্তরে বলিতেছেন,—বায়ু সকলকে ব্রহ্মেতে প্রেরণ করেন. এইস্থলে পরমব্রহ্মই অর্থ বুঝিতে হইবে, কার্য্যব্রহ্ম চতুর্ম্মুখ নহে। যেহেতু ব্রহ্মশব্দের পরমব্রহ্মই মুখ্য, কখনও মুখ্যার্থ পরিত্যাগ করিয়া অমুখ্যার্থ কল্পনা করা যায় না, ইহাই জৈমিনি আচার্য্য বলিয়া থাকেন ॥ ১২ ॥

ব্রহ্মশব্দ পরব্রহ্মে মুখ্য হইলেও তাহার গ্রহণের অনুপপত্তিতে অমুখ্যার্থ কল্পনা হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন।—জ্ঞানীর পরব্রহ্মপ্রাপ্তি অসম্ভব নহে, যাহাতে অমুখ্যার্থ কল্পনা হইতে পারে। শ্রবণ মননাদিদ্বারা জ্ঞানীর অপরোক্ষরূপে পরব্রহ্মপ্রাপ্তি দৃষ্ট আছে; সুতরাং পরব্রহ্মপ্রাপ্তির অনুপপত্তি হেতু ব্রহ্মশব্দের অমুখ্যার্থ কল্পনা করা যায় না ॥ ১৩ ॥

এইক্ষণ হেত্বন্তর প্রদর্শনপূর্ব্বক ব্রহ্মশব্দের অমুখ্যার্থের বাধ প্রতিপাদন করিতেছেন। জ্ঞানিগণের কার্য্যব্রহ্ম, অর্থাৎ চতুর্ম্মুখ ব্রহ্মপ্রাপ্তি হয় না,

॥ ওঁ ॥ অপ্রতীকালম্বনান্নয়তীতি স বাদরায়ণ উভয়থাচ দোষাত্তৎ ক্রতুশ্চ ॥ ওঁ ॥ ১৫ ॥

---

প্রতীকং দেহ উদ্দিষ্টো যেষাং তত্রৈব দর্শনম্। ন তু ব্যাপ্ততয়া ক্বাপি প্রতীকালম্বনাস্তু তে। অপ্রতীকা দেবতাস্তু ঋষীণাং শতমেব চ। রাজ্ঞাঞ্চ শতমুদ্দিষ্টং গন্ধর্ব্বাণাং শতং তথা। এতেঽধিকারিণোব্যাপ্তির্দর্শনেঽন্থেন তু ক্বচিৎ। অযোগ্যদর্শনে যত্নাদ্ ভ্রংশঃ পূর্ব্বস্য চাপি তু। অপ্রতীকাশ্রয়া যে হি তে যান্তি পরমেব তু। স্বদেহে ব্রহ্মদৃষ্ট্যৈব গচ্ছেদ্‌ব্রহ্ম স লোকতাম্। ব্রহ্মণা সহ সংপ্রাপ্তে সংহারপরমং পদমিতি গারুড়বচনাৎ। উভয়ত্রোক্তদোষাৎ প্রকীকালম্বনাৎ পরং নয়তি। স যথা কামো ভবতি তৎক্রতুর্ভবতি যৎক্রতুর্ভবতি তৎ কর্ম্ম কুরুতে যৎ কর্ম্ম কুরুতে তদা সংপদ্যত ইতি শ্রুতেশ্চ। অত্র কর্ম্মোপাসনমেব অন্যান্ কার্য্যং নয়তীতি ভগবন্মতম্ ॥ ১৫ ॥

---

তাহাদিগের পরব্রহ্মপ্রাপ্তিই হইয়া থাকে, কার্য্যব্রহ্মপ্রাপ্তিতে জ্ঞানিদিগের প্রবৃত্তিই হয় না। পরব্রহ্মেতে তাহাদিগের প্রতিপত্তি হয়; সুতরাং ব্রহ্মশব্দের অমুখ্যার্থ হইতে পারে না। পদ্মপুরাণে লিখিত আছে যে, যে ব্যক্তি জীবিত অবস্থায় যাহার প্রাপ্তি অভিলাষে উপাসনা করে, সেই ব্যক্তি মরণের পর, সেই উপাসিত দেবকে দর্শন করিতে পারে এবং তাহার অভিলষিত বস্তুলাভ হইয়া থাকে। অতএব জানা যায় যে, জ্ঞানীরা পরব্রহ্মপ্রাপ্তি কামনায় তাঁহারই উপাসনা করেন ॥ ১৪ ॥

প্রকৃতপক্ষে উপসংহার করিয়া বলিতেছেন।—কোন কোন জ্ঞানীরা কার্য্যব্রহ্মকে, অপর কোন জ্ঞানীরা পরব্রহ্মকে পাইয়া থাকেন, কিন্তু এই উভয়পক্ষেই দোষ শ্রবণ আছে, অর্থাৎ পরব্রহ্মপ্রাপ্তিপক্ষে গতির অনুপপত্তি এবং কার্য্য ব্রহ্মপ্রাপ্তিতে ব্রহ্মশব্দের অমুখ্যার্থতাপত্তি হয়। আর উভয়প্রাপ্তি বলিলে উভয়দোষপ্রাপ্তি দেখা যায়। পরন্তু যাহাদিগের পরব্রহ্মপ্রাপ্তি হয়, তাহাদিগের বদ্ধত্বেও প্রমাণবলে গতির উপপত্তি আছে। গরুড়পুরাণ বচনেও ইহাই প্রতিপন্ন হইয়াছে। অতএব জানা যাইতেছে যে, যে ব্যক্তির যেরূপ কামনা, সেই ব্যক্তির সেইরূপ ক্রতু, অর্থাৎ যজ্ঞ হয়, আর যেরূপ

॥ ওঁ ॥ বিশেষঞ্চ দর্শয়তি ॥ ওঁ ॥ ১৬ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে চতুর্থাধ্যায়স্য
তৃতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

অন্তঃপ্রকাশাদ্বহিঃপ্রকাশাঃ সর্ব্বপ্রকাশাদেব সর্ব্বপ্রকাশাং ঋষয়োঽন্তঃপ্রকাশা মনুষ্যা এবহি বহিঃপ্রকাশা ইতি চতুর্ব্বেদশিখায়াম্ ॥ ১৬ ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে
চতুর্থাধ্যায়স্য তৃতীয়ঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৩ ॥

---

ক্রতু হয়, সেইরূপ কর্ম্ম হইয়া থাকে এবং যেরূপ কর্ম্ম করে, সেইরূপ ফললাভ হয়, ইচ্ছানুসারে ফল হয় না ॥ ১৫ ॥

পূর্ব্ব সূত্রে উক্ত হইয়াছে যে, ইচ্ছানুসারে ফল হয় না, কর্ম্মানুসারে ফল হইয়া থাকে, সুতরাং নিয়মাভাবপ্রযুক্ত যথেষ্ট ফলাপাদন হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন। চতুর্ব্বেদ শিখায় লিখিত আছে যে, অন্তঃপ্রকাশ হইলেই বহিঃপ্রকাশ হয় এবং ঋষিগণ অন্তঃপ্রকাশ ও মুনিগণ বহিঃপ্রকাশ, অর্থাৎ ঋষিরা পরমব্রহ্ম এবং মনুষ্যেরা কার্য্যব্রহ্মকে পাইয়া থাকনে। ১৬ ॥

ইতি চতুর্থ অধ্যায়ে তৃতীয় পাদ সমাপ্ত। ৩।

# চতুর্থঃ পাদঃ।

॥ ওঁ ॥ সম্পাদ্যাবির্ভাবঃ স্বেন শব্দাৎ ॥ ওঁ ॥ ১ ॥

॥ ওঁ ॥ মুক্তঃ প্রতিজ্ঞানাৎ ॥ ওঁ ॥ ২ ॥

---

ভোগমাহাত্ম্যিন্ পাদে স এবং বিদেবমন্বানঃ এবং পশুন্নাত্মানমভিসংপদ্যেত তেনাত্মনা যথা কামং সর্ব্বান্ কামাননুভবতীতি সৌপর্ণশ্রুতেঃ পরং জ্যোতিরুপসম্পদ্য স্বেন রূপেণাভিতিষ্ঠত ইতি চ। এবং সেতুং তীর্ত্বান্ধঃ সন্নানন্দী ভবতীতি চ তত্র তরণম্ নাম তং প্রাপ্যেহন্যতরণমেব। ইমাং ঘোরামশিবাং নদীং তীর্ত্বৈতং সেতুমাপ্যাতি নৈব সেতুনা মোদতে প্রমোদত আনন্দী ভবতীতি মৌদ্গল্যশ্রুতেঃ ॥ ১ ॥

মুক্ত এব চাত্রোচ্যতে। অহরহরেনমনুপ্রবিশত্যুপসংক্রমতে চ তত্র মোদতে ন প্রমোদতে ন কামাননুভবতি বদ্ধো হ্যেষ তদা ভবত্যথ মুক্তো-

---

ইতিপূর্ব্বে চতুর্ব্বিধ ফলের ত্রিবিধ ফল নিরূপণ করিয়া এইক্ষণ পরব্রহ্ম-প্রাপ্ত মুক্তদিগের চতুর্ম্মুখের সহিত যে পরমাত্মাতে ভোগ হয়, তাহার ক্রম বলিতেছেন।—প্রথমতঃ ব্রহ্মাকে অতিক্রম না করিয়াই ভোগানুভব হয়, ইহাই সমর্থন করিতেছেন।—তাহাতে সন্দেহ হইতেছে যে, ব্রহ্মাকে অতিক্রম করিয়াই মুক্তেরা ভোগ করে? কিম্বা তাঁহার সমীপে ভোগ হয়? এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন।—মুক্তব্যক্তিরা ব্রহ্মকে পাইয়া তাঁহার অনতিক্রমে ভোগ করে। যদি মুক্তেরা ব্রহ্মকে পরিত্যাগ করিয়া ভোগ করিতে পারে, তাহাহইলে ব্রহ্মব্যতিরেকে স্বীয়রূপেও মুক্তদিগের অবস্থান সম্ভব হয়। "স এবং বিদেবমন্বানঃ" ইত্যাদি সৌপর্ণশ্রুতিতেও ইহাই প্রতিপন্ন হইয়াছে; অতএব ব্রহ্মাতিক্রমে ভোগাভাব সমথিত হইল ॥ ১ ॥

যাঁহারা ব্রহ্মকে পাইয়া তাঁহাকে অপরিত্যাগপূর্ব্বক ভোগ করেন, তাঁহারাই মুক্ত। অন্যথা মুক্তের ভোগের অনুপপত্তি হয়। বৃহৎশ্রুতির প্রতি-

৪২

॥ ওঁ ॥ আত্মা প্রকরণাৎ ॥ ওঁ ॥ ৩ ॥

॥ ওঁ ॥ অবিভাগেনৈব দৃষ্টত্বাৎ ॥ ওঁ ॥ ৪ ॥

---

হনুপ্রবিশন্তি মোদন্তে প্রমোদন্তে চ কামাংশ্চৈবানুভবতীতি বৃহচ্ছ্রুতৌ চ প্রতিজ্ঞানাৎ ॥ ২ ॥

পরং জ্যোতিঃশব্দেন পরমাত্মৈবোচ্যতে তৎপ্রকরণত্বাৎ। পরং জ্যোতিঃ পরং ব্রহ্ম পরমাত্মাদিকা গিরঃ। সর্ব্বত্র হরিমেবৈকং ব্রূয়ুর্নান্যং কথঞ্চনেতি ব্রহ্মাণ্ডে ॥ ৩ ॥

যে ভোগাঃ পরমাত্মনা ভুজ্যন্তে ত এবমুক্তৈর্ভুজ্যন্তে। যানেবাহং শৃণোমি যান্ পশ্যামি যান্ জিঘ্রামি তানেবৈতে ইদং শরীরং বিমুচ্যান্থ-

---

শ্রুতায় জানা যায় যে, যেমন মুক্ত ব্যক্তি পরমাত্মাতে প্রবেশ করিয়া আমোদ-প্রমোদ করে, কামানুভব করে, অমুক্তেরা অহরহ অনুপ্রবেশকরে বটে, কিন্তু সেইরূপ আমোদপ্রমোদ পায় না, কিম্বা কামভোগ করিতে পারে না। অতএব প্রতিপন্ন হইতেছে যে, যাহারা ব্রহ্মের সহিত আনন্দভোগ করে, তাহারাই মুক্ত ॥ ২ ॥

ব্রহ্মপ্রাপ্য জ্যোতিই ব্রহ্ম, ইহাই সমর্থন করিতেছেন,—অন্যথা ব্রহ্মপ্রাপ্তির অনুপপত্তি হয়। এইক্ষণ উক্ত জ্যোতিঃ বিষ্ণু, কি অন্য? এই সন্দেহ হই-তেছে। যদি বলি, উক্ত জ্যোতি বিষ্ণু নহেন, যেহেতু জ্যোতিঃশব্দের আদিত্যেই প্রয়োগ দর্শন আছে। এই সন্দেহ নিবারণের নিমিত্ত বলিতে-ছেন।—প্রকরণবলে পরমজ্যোতিঃশব্দে পরমাত্মাই কথিত হয়েন। ব্রহ্মাণ্ড-পুরাণে লিখিত আছে যে, পরংজ্যোতিঃ, পরংব্রহ্ম ও পরমাত্মাদি শব্দসকল পরমব্রহ্ম হরির বাচক, ঐ সকল শব্দ অন্য কোন পদার্থের বাচক হয় না। অতএব পরমজ্যোতিই ব্রহ্ম মুক্তেরা ঐ পরমজ্যোতিঃ পাইয়া তাঁহার অপরি-ত্যাগপূর্ব্বক ব্রহ্মেতে নানাপ্রকার ভোগ করিয়া থাকেন ॥ ৩ ॥

যাঁহারা ভগবৎসাযুজ্য লাভ করিয়াছেন, তাঁহারা ভগবদ্ভুক্ত আনন্দভোগ করিয়া থাকেন। ইহা স্বীকার না করিলে ঈশ্বরের সর্ব্বভোক্তৃত্ব অসিদ্ধ হয়। এইক্ষণ সন্দেহ হইতেছে যে, ব্রহ্মের সাযুজ্যভাগীব্যক্তিরা কি সেই

॥ ওঁ ॥ ব্রাহ্মেণ জৈমিনিরুপন্যাসাদিভ্যঃ ॥ ওঁ ॥ ৫ ॥

ভবন্তীতি দৃষ্টত্বাচ্চতুর্ব্বেদশিখায়াম্। ভবিষ্যৎপুরাণে চ। মুক্তাঃ প্রাপ্য পরং বিষ্ণুং তদ্ভোগাল্লেশতঃ ক্বচিৎ। বহিষ্ঠান্ ভুঞ্জতে নিত্যং নানন্দাদীন্ কথঞ্চনেতি ॥ ৪ ॥

সর্ব্বদেহপরিত্যাগেন মুক্তাঃ সন্তো ব্রাহ্মেণৈব দেহেন ভোগান্ ভুঞ্জত ইতি জৈমিনির্ম্মন্যতে। স বা এষ ব্রহ্মনিষ্ঠ ইদং শরীরং মর্ত্ত্যমতিসৃজ্য ব্রহ্মাভিসম্পদ্য ব্রহ্মণা পশ্যতি ব্রহ্মণা শৃণোতি ব্রহ্মণৈবেদং সর্ব্বমনুভবতীতি মাধ্যন্দিনায়নশ্রুতাবুপন্যাসাৎ। আদত্তে হরিহস্তেন হরিদৃষ্ট্যৈব পশ্যতি। গচ্ছেচ্চ হরিপাদেন মুক্তস্যৈষা ভবেৎ স্থিতিরিতি স্মৃতেঃ। গচ্ছামি বিষ্ণুপাদাভ্যাং

---

ব্রহ্মভোগ্য আনন্দভোগ করেন, অথবা অন্য আনন্দ ভোগ করিয়া থাকেন। এই সন্দেহ নিরাসার্থ বলিতেছেন,—যে ভোগ্য সকল পরমাত্মা ভোগ করেন, সেই সকল ভোগ্যই মুক্তপুরুষেরাও ভোগ করিয়া থাকেন। চতুর্ব্বেদশিখায় লিখিত আছে যে, ভগবান্ বলিয়াছেন,—আমি যাহা যাহা শ্রবণ করি, যাহা দর্শন করি ও আঘ্রান করি, সেই সকলই মুক্ত পুরুষেরা ভোগ করে। ভবিষ্যৎপর্ব্বে লিখিত আছে যে, মুক্ত পুরুষেরা বিষ্ণুপদ পাইয়া কিঞ্চিৎ ভোগ করে, কিন্তু বিষ্ণুর সম্পূর্ণ আনন্দাদিভোগ করিতে পারে না; অতএব মুক্ত পুরুষের ভগবদ্ভুক্ত ভোগ সিদ্ধ হইল ॥ ৪ ॥

মুক্তপুরুষেরা ব্রহ্মপ্রাপ্ত হইয়াই ভোগ করিয়া থাকে, ইহাই সমর্থন করিতেছেন,—মুক্তদিগের শরীর আছে কি না? এই সন্দেহ হইতেছে। যদি তাহাদিগের শরীর থাকে, তাহাহইলে তাহাদিগের মুক্তির অসিদ্ধি হয়, বিশেষতঃ মুক্তেরা সংসারাতীত, তাঁহাদিগের শরীর থাকা অসম্ভব। আর শরীর না থাকিলে ভোগ হইতে পারে না, এই অনুপপত্তি পূরণার্থ বলিতেছেন।—মুক্তেরা দেহ পরিত্যাগ করিয়া ব্রহ্মদেহদ্বারা ভোগ্যবস্তু উপভোগ করিয়া থাকে। ইহাই আচার্য্যবর জৈমিনির মত। মাধ্যন্দিন শ্রুতিতে উপন্যাস আছে যে, মুক্তপুরুষ ব্রহ্মনিষ্ঠ হইয়া ভৌতিকদেহ বিসর্জ্জনপূর্ব্বক ব্রহ্মপ্রাপ্ত হয় এবং ব্রহ্মদেহদ্বারা দর্শনকরে, শ্রবণকরে ও সকল অনুভবকরে। স্মৃতিতে

॥ ওঁ॥ চিতিতন্মাত্রেণ তদাত্মকত্বাদিত্যৌডুলোমিঃ ॥ ওঁ ॥ ৬ ॥

॥ ওঁ॥ এবমপ্যুপন্যাসাৎ পূর্ব্বভাবাদবিরোধং বাদরায়ণঃ ॥ ওঁ॥ ৭ ॥

---

বিষ্ণুদৃষ্ট্যা তু দর্শনম্। ইত্যাদি পূর্ব্বস্মরণান্মুক্তস্যৈতদ্ভবিষ্যতীতি বৃহত্তন্ত্রোক্তযুক্তেশ্চ ॥ ৫ ॥

চিতিমাত্রো দেহো মুক্তানাং পৃথগ্বিদ্যতে তেন ভুঞ্জতে। সর্ব্বে বা এতদচিৎ পরিত্যজ্য চিন্মাত্র এবাবতিষ্ঠতে তামেতাং মুক্তিরিত্যাচক্ষত ইত্যুদ্দালক শ্রুতিশ্চিদাত্মকত্বাদিত্যৌডুলোমির্মন্যতে ॥ ৬ ॥

স বা এষ এতস্মান্মর্ত্ত্যাৎ বিমুক্তশ্চিন্মাত্রো ভবতি অথ তেনৈব রূপেণাভিপশ্যত্যভিশৃণোত্যভিমনুতেঽভিজানাতি তামাহুর্মুক্তিমিতি সৌপর্ণশ্রুতৌ চিন্মাত্রেণাপ্যুপন্যাসাজ্জৈমিন্যুক্তস্য চ ভাবাদুভয়দর্শনাবিরোধং বাদরায়ণো

---

লিখিত আছে যে, মুক্তব্যক্তি হরির হস্তদ্বারা গ্রহণ করে, হরির চক্ষুর্দ্বারা দর্শন করে, হরির পাদদ্বারা গমন করে। এইরূপে মুক্তের অবস্থিতি হয়। "আমি বিষ্ণুপাদদ্বারা গমনকরি এবং আমি বিষ্ণুচক্ষুর্দ্বারা দর্শনকরি" ইত্যাদি পূর্ব্বস্মরণহেতু মুক্তের দেহাভাবেও ভোগসিদ্ধি আছে ॥ ৫ ॥

পূর্ব্বসূত্রে মুক্তদিগের দেহাভাব স্বীকার করিয়া ভোগসমর্থন করিয়াছেন, এইক্ষণ দেহ স্বীকার করিয়া ভোগ প্রতিপাদন করিতেছেন।—ঔডুলোমি আচার্য্য বলেন, মুক্তদিগের চিন্ময়দেহ আছে। সেই দেহদ্বারা তাহারা ভোগ করে। "মুক্তেরা অচিন্ময় দেহ পরিত্যাগ করিয়া চিন্ময় দেহে অবস্থান করে, ইহাকেই মুক্তি বলা যায়" এই উদ্দালক শ্রুতিবলে মুক্তের চিন্ময় দেহ জানা যায়। ইহাতে যদি বল মুক্তদিগের দেহ স্বীকার করিলে তাহাদিগের সংসারিত্বাপত্তি হয়। তাহা নহে, অচিন্ময় কৃত্রিম শরীরেরই সংসারিত্ব, চিন্ময় দেহের সংসারিত্ব নাই ॥ ৬ ॥

পূর্ব্বোক্ত পরিহারদ্বয় উপপন্ন হইতেছে না, কারণ দেহসদ্ভাব ও দেহাভাব বিরুদ্ধ, এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—"মুক্তপুরুষেরা মর্ত্ত্যদেহ হইতে মুক্ত হইয়া চিন্ময়রূপধারণ করে এবং সেইরূপে শ্রবণ করে, দর্শন করে এবং সকল জানিতে পারে। ইহাকেই মুক্তি বলিয়া থাকে" সৌপর্ণ-

॥ ওঁ ॥ সঙ্কল্পাদেব তু তচ্ছ্রুতেঃ ॥ ওঁ ॥ ৮ ॥

॥ ওঁ ॥ অতএব চানন্যাধিপতিঃ ॥ ওঁ ॥ ৯ ॥

---

মন্যতে নারায়ণাধ্যাত্মে চ। মর্ত্ত্যদেহং পরিত্যজ্য চিতিমাত্রাত্মদেহিনঃ। চিতিমাত্রেন্দ্রিয়াশ্চৈব প্রবিষ্টা বিষ্ণুমব্যয়ম্। তদঙ্গানুগৃহীতৈশ্চ স্বাঙ্গৈরেব প্রবর্ত্তনম্। কুর্ব্বন্তি ভুঞ্জতে ভোগাংস্তদনু বহিরেব বা। যথেষ্টং পরিবর্ত্তন্তে তস্যৈবানুগ্রহেরিতা ইতি ॥ ৭ ॥

ন তেষাং ভোগাদিষু প্রযত্নাপেক্ষা স যদি পিতৃলোককামো ভবতি সঙ্কল্পাদেবাস্য পিতরঃ সমুত্তিষ্ঠন্তীতিশ্রুতেঃ ॥ ৮॥

সত্যসঙ্কল্পত্বাদেব। পরমোঽধিপতিস্তেষাং বিষ্ণুরেব ন সংশয়ঃ। ব্রহ্মাদি-মানুষান্তানাং সর্ব্বেষামবিশেষতঃ। ততঃ প্রাণাদিনামাস্তাঃ সর্ব্বেঽপি যতয়ঃ

---

শ্রুতিতে এইরূপ উপন্যাস আছে এবং নারায়ণাধ্যাত্মে লিখিত আছে যে, "দেহীরা মর্ত্ত্যদেহ পরিত্যাগ করিয়া চিন্ময় দেহ পায় এবং সেই চিন্ময় দেহ হইতে অব্যয় বিষ্ণুতে প্রবেশ করে। অনন্তর সেই বিষ্ণুর অঙ্গানুগৃহীত অঙ্গ পাইয়া সেই অঙ্গদ্বারাই প্রবৃত্ত হয়, ভোগ্য বস্তু ভোগ করে এবং সেই বিষ্ণুর অনুগ্রহে মুক্তেরা যথেষ্ট পরিবর্ত্তিত হয়" ইত্যাদি প্রমাণে জানা যায় যে, ঔডুলোমির অভিমত চিন্ময় দেহদ্বারা ভোগ এবং জৈমিনির কথিত ব্রহ্মদেহদ্বারা ভোগ, এই উভয়ই প্রমাণসিদ্ধ ; সুতরাং প্রামাণিক বিষয়ে বিরোধ স্বীকার্য্য নহে ॥ ৭ ॥

মুক্তপুরুষের ভোগ সঙ্কল্পমাত্রসাধ্য, ইহাই সমর্থন করিতেছেন।—অন্যথা তাহাদিগের সংসারসমানধর্ম্মাপত্তি হয় ; সুতরাং মুক্তের পুরুষার্থতা অসিদ্ধ হয়েন, এই আশঙ্কায় বলিতেছেন।—মুক্তদিগের ভোগে যত্নাপেক্ষা নাই, সঙ্কল্প মাত্রই তাহাদিগের ভোগসিদ্ধি আছে। "মুক্তপুরুষ যদি পিতৃলোককামী হয়, তৎক্ষণাৎ সেই কামনাবশতঃ পিতৃগণ তাহার নিকটে উপস্থিত হইয়া থাকেন" ইত্যাদিশ্রুতে কামনামাত্র মুক্তের ভোগসিদ্ধি প্রমাণীকৃত হইয়াছে ॥ ৮ ॥

ব্রহ্মপ্রাপ্ত মুক্তদিগের ভোগ কোন অধম অধিপতির অধীন নহে, তাহাই প্রতিপাদন করিতেছেন।– যদি বল, যেমন রাজগৃহগত ব্যক্তিরা

॥ ওঁ ॥ অভাবং বাদরিরাহ হ্যেবম্ ॥ ওঁ ॥ ১০ ॥

॥ ওঁ ॥ ভাবং জৈমিনির্ব্বিকল্পামননাৎ ॥ ওঁ ॥ ১১ ॥

---

ক্রমাৎ। আচার্য্যাশ্চৈব সর্ব্বেঽপি বৈ জ্ঞানং সুপ্রতিষ্ঠিতম্। এতেভ্যোঽন্যঃ পতির্নৈব মুক্তানাং নাত্র সংশয় ইতি চ বারাহে ॥ ৯ ॥

চিন্মাত্রং বিনান্যো দেহস্তেষাং ন বিদ্যতে ইতি বাদরিঃ। অশরীরো বা তদা ভবত্যশরীরং বা বসন্তং ন প্রিয়াপ্রিয়ে স্পৃশতায়াভ্যাং হ্যেষ উন্মথ্যত ইত্যেবং কৌরব্যশ্রুতাবাহ হি ॥ ১০ ॥

স বা এষ এবং বিৎ পরমভিপশ্যন্ত্যভিশৃণোতি জ্যোতিষৈব রূপেণ চিন্তাবাচিন্তাবানিত্যেন বাচানন্দী হ্যেবৈষ ভবতি নানন্দং কিঞ্চিদুপস্পৃশতি

---

অধম দৌবারিকগণের অধীন, অন্যথা লোকবিরোধ হয়, সেইরূপ মুক্ত ব্যক্তিদিগের ভোগেও কোন অধম নিয়ামক আছে, তাহা হইলে মুক্ত-দিগের সংসারসমানধর্ম্ম হইল। এই দোষপরিহারার্থ বলিতেছেন।— মুক্তেরা সত্য সঙ্কল্প, অতএব বিষ্ণুই তাহাদিগের অধিপতি, অন্য কোন অধম নিয়ামক নাই। বরাহপুরাণে লিখিত আছে যে, ব্রহ্মাদি স্থাবরান্ত সকল পদার্থেরই অধিপতি বিষ্ণু এবং যতি ও আচার্য্য, ইহারাও বিষ্ণুর অধীন, অতএব বিষ্ণুভিন্ন জ্ঞানিদিগের অন্য অধিপতি নাই; সুতরাং জ্ঞানিরা সংসার হইতে অতিরিক্ত ॥ ৯ ॥

এইক্ষণ ঈশ্বরপ্রাপ্ত মুক্তদিগের ভোগানুপপত্তি নিবারণ করিতেছেন।— মুক্তদিগের ভোগ না থাকিলে তাহাদিগের পুরুষার্থতা থাকে না, এই আশ-ঙ্কায় বলিতেছেন।—মুক্তদিগের দেহ না থাকিলেও তাহাদিগের ভোগ-সম্ভব আছে, যখন মুক্তপুরুষেরও চিন্ময়দেহ আছে, তখন তাহাদিগের ভোগ অসম্ভব হইতে পারেন না। বাদরি আচার্য্য বলেন, মুক্তদিগের চিন্ময়ভিন্ন অন্য দেহ নাই ॥ ১০ ॥

এইক্ষণ মুক্তদিগের দেহসম্ভাব প্রমাণ করিতেছেন।—আচার্য্য প্রবর

॥ ওঁ ॥ দ্বাদশাহবদুভয়বিধং বাদরায়ণোঽতঃ ॥ ওঁ ॥ ১২ ॥

॥ ওঁ ॥ তন্বভাবে সন্ধ্যাবদুপপদ্যতে ॥ ওঁ ॥ ১৩ ॥

---

ইতৌদ্দালকশ্রুতৌ বিকল্পামননাৎ। অন্যদেহস্যাপি ভাবঃ জৈমিনির্ম্মন্যতে ॥ ১১ ॥

যথা দ্বাদশাহঃ ক্রত্বাত্মকঃ সত্রাত্মকশ্চ ভবতি। এবং মুক্তভোগো বাহ্যশরীরকৃতশ্চিন্মাত্রকৃতশ্চ ভবতীতি বাদরায়ণো মন্যতে ॥ ১২ ॥

উপপত্তিশ্চ সন্ধ্যং স্বপ্নঃ সন্ধ্যং তৃতীয়ং স্বপ্নস্থানমিতি শ্রুতিঃ ১৩ ॥

---

জৈমিনি বলেন "সবা এষ এবং বিৎ" ইত্যাদি ঔদ্দালকশ্রুতিপ্রমাণে জানা যায় যে, চিন্ময়দেহভিন্ন মুক্তদিগের অপর জ্যোতির্ম্ময় দেহ আছে ॥ ১১ ॥

পূর্ব্বে বাদরিমতে মুক্তের চিন্ময় দেহভিন্ন অন্য দেহ নাই, ইহাই উক্ত হইয়াছে এবং জৈমিনিমতে অপর জ্যোতির্ম্ময়দেহ প্রতিপন্ন হইয়াছে; অতএব উভয়মতের বিরোধ হইতেছে, এইক্ষণ উক্তমতদ্বয়ের বিরোধ পরিহার করিয়া স্বমত স্থাপন করিতেছেন।—বাদরায়ণচার্য্য বলেন, মুক্তপুরুষের দেহ ও দেহাভাব উভয়ই প্রমাণসিদ্ধ। যেমন দ্বাদশাহ সাধ্য যাগের ক্রতুত্ব ও সত্রত্ব উভয়ই অবিরুদ্ধ, সেইরূপ মুক্তপুরুষের দেহ ও দেহাভাব অসম্ভব নহে, অর্থাৎ যাহা একযজমানসাধ্য, তাহা ক্রতু এবং যাহা অনেক যজমানসাধ্য, তাহা সত্র। যজমানের ইচ্ছারশতঃ যেমন এক দ্বাদশাহ যজ্ঞেতে ক্রতুত্ব ও সত্রত্ব সম্ভবিতে পারে, সেইরূপ মুক্তের ইচ্ছাবশতঃ বাহ্য দেহে ও চিন্ময়দেহে ভোগ হইতে পারে, তাহাতে বিরোধ নাই। ১২।

মুক্তের দেহ ও দেহাভাব অবিরুদ্ধ হইলেও দেহাভাব পক্ষে কিরূপে ভোগের উপপত্তি হইতে পারে? যেহেতু দেহাভাবে ভোগের অনুপপত্তিই হইতেছে, এই আশঙ্কা করিয়া বলিতেছেন।—উভয়পক্ষেই ভোগের উপপত্তি আছে। দেহাভাবেও ভোগের অনুপপত্তি নাই। যেমন স্বপ্নাবস্থায় বাহ্য দেহাভিমান না থাকিলেও ভোগ হইয়া থাকে, সেইরূপ মুক্তি অবস্থাতেও দেহাভাবে ভোগোপপত্তি হইতে পারে। ১৩।

॥ ওঁ ॥ ভাবে জাগ্রদ্বৎ ॥ ওঁ ॥ ১৪ ॥

॥ ওঁ ॥ প্রদীপবদাবেশস্তথা হি দর্শয়তি ॥ ওঁ ॥ ১৫ ॥

---

ব্রহ্ম বৈবর্ত্তে চ। স্বপ্নস্থানাং যথাভোগো বিনা দেহেন যুজ্যতে। এবং মুক্তাবপি ভবেদ্বিনা দেহেন ভোজনম্। স্বেচ্ছয়া বা শরীরাণি তেজোরূপাণি কানিচিৎ স্বীকৃত্য জাগরিতবদ্ভুক্তা ত্যাগঃ কদাচন ইতি ॥ ১৪ ॥

শরীরমনুপ্রবিশ্যাপি তৎ প্রকাশয়ন্তঃ পুণ্যানেব ভোগানন্নুভবন্তি নতু দুঃখাদীন্। যথা প্রদীপো দীপিকাদিষু প্রবিষ্টস্তৎস্থং তৈলাদ্যেব ভুঙ্‌ক্তে নতু তৎ কার্ষ্ণ্যাদি। তীর্ণোহি তদা সর্ব্বান্ শোকান্ হৃদয়স্য ভবতীতি দর্শয়তি ॥ ১৫ ॥

---

পূর্ব্বসূত্রে দেহাভাবে মুক্তের ভোগোপপত্তি প্রমাণ করিয়াছেন, এইক্ষণ দেহ সদ্ভাবে মুক্তের ভোগ সমর্থন করিতেছেন।—যেমন জাগ্রদবস্থাতে দেহ সদ্ভাবে ভোগসম্ভব আছে, সেইরূপ মুক্তেরও দেহসদ্ভাবে ভোগোপপত্তি হইতে পারে। ব্রহ্মবৈবর্ত্তে লিখিত আছে যে, যেমন স্বপ্নকালে পুরুষের দেহ ব্যতিরেকে ভোগ আছে, সেইরূপ মুক্তিতেও দেহ বিনা ভোজন হইতে পারে। আর যেমন জাগ্রদাবস্থাতে দেহ বিদ্যমানে স্বেচ্ছানুসারে ভোগ হয়, সেইরূপ মুক্ত পুরুষ আপন ইচ্ছানুসারে তেজোরূপ কোন শরীর স্বীকার করিয়া ভোগ করিয়া থাকেন ॥ ১৪ ॥

জ্ঞানিদিগের দেহ সদ্ভাবে ভোগের উপপত্তি হইলেও দুঃখভোগ হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন।—যখন জড়শরীর প্রবেশেও দুঃখ হয় না, তখন চিন্ময় উৎকৃষ্ট শরীরে দুঃখভোগ হইতে পারে না, পরন্তু সুখভোগই হইয়া থাকে। মুক্তপুরুষেরা শরীর প্রবেশ করিয়া সেই শরীরকে প্রকাশকরতঃ পুণ্যফল সুখভোগ করে, কদাচ দুঃখভোগ করে না। যেমন প্রদীপ দীপাধারে প্রবিষ্ট হইয়া সেই আধারস্থ তৈলাদিভোগ করিয়া থাকে, কালীমাদিভোগ করে না। সেইরূপ সংসারমুক্ত ব্যক্তি হৃদয়ের সকল শোক হইতে উত্তীর্ণ হইয়া থাকে, ইত্যাদি শ্রুতিপ্রমাণে জানা যায় যে, কেবল দেহসদ্ভাবেই দুঃখ হয় না; সুতরাং দেহ দুঃখের কারণ নহে ॥ ১৫ ॥

॥ ওঁ ॥ স্বাপ্যয়সম্পত্ত্যোরন্যতরাপেক্ষমাবিষ্কৃতং হি ॥ ওঁ ॥ ১৬ ॥

॥ ওঁ ॥ জগদ্ব্যাপারবর্জ্জম্ ॥ ওঁ ॥ ১৭ ॥

---

ন চ স্বর্গে লোকে ন ভয়ং কিঞ্চ নাস্তীত্যাদিনা স্বর্গাদিস্থস্যৈতদিতি বাচ্যম্। যতঃ সুপ্তৌ মোক্ষে বা এতদুচ্যতে অত্র পিতা পিতা ভবতি অনন্বাগতং পুণ্যেনানন্বাগতং পাপেন ইত্যাদ্যাবিষ্কৃতত্বাৎ ব্রহ্মবৈবর্ত্তে চ। জ্যোতির্ম্ময়েষু দেহেষু স্বেচ্ছয়া বিশ্বমোক্ষিণঃ। ভুঞ্জতে সুসুখান্যেব ন দুঃখাদীন্ কদাচন। তীর্ণাহি সর্ব্বশোকাস্তে পুণ্যপাপাদিবর্জ্জিতাঃ। সর্ব্বদোষ নিবৃত্তাস্তে গুণমাত্রস্বরূপিণঃ ইতি ॥ ১৬ ॥

সর্ব্বান্ কামানাপ্যামৃতঃ সমভবদিত্যুচ্যতে তত্র সৃষ্ট্যাদিভ্যোঽন্যান্ ব্যাপারানাপ্নোতি ॥ ১৭ ॥

---

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, মুক্তেরা উত্তীর্ণ হইয়াছেন, এই উত্তীর্ণশব্দের স্বর্গস্থ অর্থ হয় না কেন? উক্তরূপ অর্থে কোন বাধ নাই। তাহাহইলে মুক্ত দিগের দুঃখাভাবে কোন প্রমাণ দেখা যায় না। এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—স্বর্গে দুঃখাভাব নাই, ইহা বলা যায় না, যেহেতু "স্বর্গলোক" ইত্যাদি শ্রুতিপ্রমাণে স্বর্গে দুঃখাভাব আছে, অতএব মুক্তদিগের দুঃখভাব প্রাণীকৃত হইল। ব্রহ্মবৈবর্ত্তপুরাণে লিখিত আছে যে, জ্যোতির্ম্ময় দেহেতে কেবল সুখভোগই হইয়া থাকে, কদাচ দুঃখভোগ হয় না। আর যাঁহারা সর্ব্বলোক হইতে উত্তীর্ণ হইয়াছেন, তাঁহারা পাপপুণ্যবর্জ্জিত সর্ব্বদোষনিবৃত্ত ও গুণস্বরূপ হইয়া থাকেন; অতএব মুক্তদিগের নির্দুঃখ ভোগানুভবই যুক্ত হইতেছে। ১৬।

ব্রহ্মপ্রাপ্ত মুক্তপুরুষদিগের জগদ্ব্যাপরাভাব সমর্থন করিতেছেন।— এইক্ষণ সন্দেহ হইতেছে যে, মুক্তদিগের সৃষ্ট্যাদি জগদ্ব্যাপার আছে কি না? যদি বলি, মুক্তদিগের জগদ্ব্যাপার আছে। "সর্ব্বান্ কামানাপ্নোতি" ইত্যাদি শ্রুতিতে মুক্তদিগকে কামনাবান্ জানা যায় এবং সৃষ্টি প্রভৃতি জগদ্ব্যারও তাঁহাদিগের কার্য্য; সুতরাং মুক্তদিগের জগদ্ব্যাপার অনুমিত হই-

॥ ওঁ। প্রকরণাদসন্নিহিতত্বাচ্চ ॥ ওঁ ॥ ১৮ ॥

॥ ওঁ॥ প্রত্যক্ষোপদেশাদিতি চেন্নাধিকারিকমণ্ডল-স্থোক্তেঃ ॥ ওঁ ॥ ১৯ ॥

---

কুতঃ—জীবপ্রকরণত্বাজ্জীবানাং তাদৃক্ সামর্থ্যবিরহত্বাচ্চ। বারাহে চ—স্বাধিকানন্দসম্প্রাপ্তৌ সৃষ্ট্যাদিব্যাপৃতিষ্বপি। মুক্তানাং নৈব কামঃ স্যাদন্যান্ কামাংস্তু ভুঞ্জতে। তদযোগ্যতা নৈব তেষাং কদাচিৎ কাপি বিদ্যতে। ন চাযোগ্যং বিমুক্তোঽপি প্রাপ্নুয়ান্ন চ কাময়েদিতি ॥ ১৮ ॥

যোবেদ স বেদ ব্রহ্ম সর্ব্বৈস্মৈ দেবা বলিমাবহন্তীতি প্রত্যক্ষোপদেশাৎ জগদৈশ্বর্য্য মপ্যস্তীতি চেৎ ন আধিকারিকমণ্ডলাধিপতিব্রহ্মাহি তত্রো-

---

তেছে। এই আশঙ্কায় বলিতেছেন, মুক্তেদিগের কোন জগদ্ব্যাপার নাই। তাহাদিগের কামনা জগদতিরিক্ত হেতু "সর্ব্বান্ কামানাপ্নোতি" এই শ্রুতির জগদ্ব্যাপারভিন্ন সর্ব্বকামনা মুক্তদিগের আছে, এইরূপ অর্থ করিলেই উপপত্তি হইতে পারে ॥ ১৭ ॥

পূর্ব্বসূত্রে মীমাংসিত হইয়াছে যে, "সর্ব্বান্ কামানাপ্নোতি" এই শ্রুতির "জগদ্ব্যাপারভিন্ন সর্ব্বকামনা" এইরূপ অর্থদ্বারা উপপত্তি হয়। এইক্ষণ জিজ্ঞাস্য এই যে, সর্ব্বশব্দের এইরূপ সঙ্কোচবৃত্তির কারণ কি? এই আশঙ্কা পরিহারার্থ বলিতেছেন,—যেহেতু জীবের জগদ্ব্যাপারশক্তি নাই, অতএব জগদ্ব্যাপারভিন্ন এইরূপ অর্থই যুক্তিযুক্ত। বরাহপুরাণে লিখিত আছে যে, স্বাধিক আনন্দ ও সৃষ্ট্যাদিব্যাপার, ইহাতে মুক্তদিগের কামনা হয় না। তাঁহারা অন্যান্য আনন্দভোগ করিয়া থাকেন। বিশেষতঃ মুক্তদিগের সৃষ্ট্যাদি ব্যাপারে যোগ্যতা নাই, অতএব তাঁহারা মুক্ত হইয়াও অযোগ্য কামনা করেন না এবং অনুচিত কাম্য লাভ করিতে পারে না; সুতরাং উক্ত শ্রুতিতে সর্ব্বশব্দের সঙ্কোচবৃত্তি স্বীকার আছে ॥ ১৮ ॥

তথাপি যদি বলি, মুক্তদিগের জগদৈশ্বর্য্য আছে, যেহেতু "যোবেদ সবেদ ব্রহ্ম" ইত্যাদি শ্রুতিতে মুক্তদিগের স্পষ্টরূপে সর্ব্বদেবপূজ্যত্ব শ্রবণ

চ্যতে। গারুড়ে চ—আত্মৈত্যেব পরং দৈবমুপাস্তং হরিমব্যয়ম্। কেচিদত্রৈব মুচ্যন্তে নোৎক্রামন্তি কদাচন। অত্রৈব চ স্থিতিস্তেষাং মন্তরীক্ষে চ কেচন। কেচিৎ স্বর্গে মহর্লোকে জনে তপসি চাপরে। কেচিৎ সত্যে মহাজ্ঞানা গচ্ছন্তি ক্ষীরসাগরম্। অত্রাপি ক্রমযোগেন জ্ঞানাধিক্যাৎ সমীপগাঃ। সালোক্যঞ্চ সরূপত্বং সামীপ্যং যোগ এব চ। ইদভারভ্য সর্ব্বত্র যাবৎ স্বক্ষীরসারম্। পুরুষোঽনন্তশয়নঃ শ্রীমন্নারায়ণাভিধঃ। মানুষা বর্ণভেদেন তথৈবাশ্রমভেদতঃ। ভূপা মনুষ্যা গন্ধর্ব্বা দেবাশ্চ পিতরশ্চিরাঃ। অজ্ঞানজাঃ কর্ম্মজাশ্চ তাত্ত্বিকাশ্চ শচীপতিঃ। রুদ্রো ব্রহ্মেতি ক্রমশস্তেষু চৈবোত্তমোত্তমাঃ। নিত্যানন্দে চ ভোগেচ জ্ঞানৈশ্বর্য্যগতেষু চ। সর্ব্বে শতগুণোদ্রিক্তাঃ পূর্ব্বস্মাদুত্তরোত্তরম্। পূজ্যন্তে চাবরৈস্তেতু সর্ব্বৈঃ পূজ্যশ্চতুর্ম্মুখঃ। স্বজগদ্ব্যাপৃতিস্তেষাং পূর্ব্ববৎ সমুদীরিতাঃ। সযুজঃ পরমাত্মানং প্রবিশ্য চ বহির্গতাঃ। চিদ্রূপান্ প্রাকৃতাংশ্চাপি বিনা ভোগাংস্ত কাংশ্চন। ভুঞ্জতে মুক্তিরেবৈতে বিস্পষ্টাঃ সমুদীরিতা ইতি ॥ ১৯ ॥

---

আছে। অতএব তাহাদিগের জগদৈশ্বর্য্য স্বীকারে বাধা কি? এই আশঙ্কা করিয়া বলিতেছেন।—উক্ত শ্রুতিবলে সকল মুক্তের জগদৈশ্বর্য্যসিদ্ধি নাই। কেবল মুক্ত হিরণ্যগর্ভেরই সর্ব্বদেবপূজ্যত্ব আছে। অতএব হিরণ্যগর্ভেরই জগদৈশ্বর্য্য আছে, অন্য মুক্তের তাহা নাই। গরুড়পুরাণে লিখিত আছে যে, আত্মাই পরম দৈবত, এইরূপে সকলেই অব্যয় হরির উপাসনা করিয়া থাকে। তাহাদিগের মধ্যে কতিপয় মুক্ত হয়, আর কতিপয় মুক্ত হইতেপারে না। মুক্তদিগের মধ্যে কাহার বা ইহলোকে স্থিতি হয়, কোন কোন মুক্ত মহর্লোকে, অপর কেহ তপোলোকে, কতিপয় সত্যলোকে এবং কতিপয় মহাজ্ঞানীরা ক্ষীরসাগরে গমন করেন। তাঁহাদিগের মধ্যেও কতিপয় ক্রমশঃ জ্ঞানাধিক্যহেতু সামীপ্য, সালোক্য ও সাযুজ্য লাভ করেন। এইরূপে অনন্তশয্যাশায়ী নারায়ণাখ্য পুরুষকে পায়। মনুষ্যগণ বর্ণ ভেদে ও আশ্রম ভেদে ভূপতি, মনুষ্য, গন্ধর্ব্ব, দেব, পিতৃগণ অজ্ঞানজ, জ্ঞানজ, তাত্ত্বিক, ইন্দ্র, রুদ্র ও ব্রহ্মা, এইরূপ ক্রমত উত্তমোত্তম রূপ প্রাপ্ত হয়। ইহাদিগের

॥ ওঁ ॥ বিকারাবর্ত্তি চ তথা হিং স্থিতিমাহ ॥ ওঁ ॥ ২০ ॥

॥ ওঁ ॥ দর্শয়তশ্চৈবং প্রত্যক্ষানুমানে ॥ ওঁ ॥ ২১ ॥

---

বিকারাবর্ত্তী ব্যাপারো মুক্তানাং ন চ বিদ্যতে। ইমং মানমাবর্ত্তং নাবর্ত্তন্ত ইতি শ্রুতিঃ। বারাহে চ—স্বাধিকারেণ বর্ত্তন্তে দেবা মুক্তাবপি স্ফুটম্। বলিং হরন্তি মুক্তায় বিরিঞ্চায় চ পূর্ব্ববৎ। সব্রহ্মকাস্ত তে দেবা বিষ্ণবে চ বিশেষতঃ। ন বিকারাধিকারস্তু মুক্তানামন্য এব তু। বিকারাধিকৃতা জ্ঞেয়া যে নিযুক্তাস্তু বিষ্ণুনেতি ॥ ২০ ॥

এতৎ সাম গায়ন্নাস্ত ইত্যুচ্যতে। তত্রানন্দাদীনাং বৃদ্ধিহ্রাসশ্চ ন বিদ্যতে। এক প্রকারৈশ্চৈব সর্ব্বদা স্থিতিঃ। স এষ এতস্মিন্ ব্রহ্মণি

---

মধ্যে উত্তরোত্তর প্রধানকে অর্চ্চনা করিয়া থাকে। কিন্তু সকলেই পিতামহ বিরিঞ্চির পূজা করেন, ইত্যাদি প্রমাণে জানা যায় যে, সকল মুক্তের জগদৈশ্বর্য্য নাই। কেবল চতুর্ম্মুখেরই জগজ্জননাদি ব্যাপারে শক্তি আছে, ইহাতেই মানুষাদির তারতম্য হইয়া থাকে ॥ ১৯ ॥

মুক্ত ব্রহ্মাদির অমুক্ত জগতের ব্যাপার হয় কেন? বরং মুক্ত ব্যাপারই হইতে পারে। এই আশঙ্কা নিরাসার্থ বলিতেছেন।—এই সংসার মানবাবর্ত্ত ও বিকারী, তাহা স্বয়ং প্রবর্ত্তিত হইতে পারে না এবং যদি মুক্ত দেবাদির অমুক্ত জগতের ব্যাপার না থাকে, তাহাহইলে সংসারাবস্থান সম্ভবে না। যেহেতু তাহার প্রবর্ত্তক নাই। বরাহপুরাণে লিখিত আছে যে, দেবগণ মুক্ত হইলেও তাঁহারা অধিকারে প্রবৃত্ত থাকেন। অতএব মুক্ত বিরিঞ্চিকে পূর্ব্ববৎ বলিপ্রদান করেন এবং সেই বিরিঞ্চির সহিত সমবেত হইয়া দেবগণও বিষ্ণুকে বলিপ্রদান করিয়া থাকেন, কিন্তু মুক্তদিগের অন্যের কোনরূপ বিকারাধিকার নাই। আর বিষ্ণু যাহাদিগকে নিযুক্ত করিয়াছেন, তাহারাই বিকারাধিকারী ॥ ২০ ॥

ব্রহ্মপ্রাপ্ত মুক্তদিগের ভোগদ্বারা হ্রাস বৃদ্ধি হয় না, ইহাই সমর্থন করিতেছেন।—মুক্তদিগের হ্রাসবৃদ্ধি হইলে তাহাদিগের সংসারসমানধর্ম্মা-

সম্পন্নো ন জায়তে ন ম্রিয়তে ন হীয়তে ন বর্দ্ধতে স্থিত এব সদা ভবতি। দর্শয়ন্নেব ব্রহ্ম দর্শয়ন্নেবাত্মানং তস্যৈবং দর্শয়তো ন পত্তির্ন বিপত্তি রিত্যাহ জাবালিঃ শ্রুতৌ। যত্র গত্বা ন ম্রিয়তে যত্র গত্বা ন জায়তে ন হীয়তে যত্র গত্বা ন বর্দ্ধতে ইতি মোক্ষধর্ম্মে। বিদ্বৎপ্রত্যক্ষাৎ কারণাভাবলিঙ্গাচ্চ। ব্রহ্মবৈবর্ত্তে চ—ন হ্রাসো ন চ বৃদ্ধির্ব্বা মুক্তানাং বিদ্যতে ক্বচিৎ। বিদ্বৎ-প্রত্যক্ষসিদ্ধত্বাৎ কারণাভাবতোঽনুমা। হরেরূপাসনা চাত্র সদৈব সুখ-রূপিণী। ননু সাধনভূতা সা সিদ্ধিরেবাত্র সাধ্যত ইতি॥ ২১॥

---

পত্তি হয়। মুক্তদিগের হ্রাসবৃদ্ধি আছে কি না? এই সন্দেহে যদি বলি, তাহাদিগের হ্রাসবৃদ্ধি আছে। যেহেতু মুক্তেরা সামগানাদিদ্বারা উপাসনা করিয়া থাকেন, অন্যথা তাহাদিগের উপাসনা ব্যর্থ হয়। এই নিমিত্ত মুক্তদিগের হ্রাসবৃদ্ধি স্বীকার করিতে হইতেছে, তাহাতে মুক্তেরাও সংসার সমান ধর্ম্মী হইলেন। এই দোষ পরিহারার্থ বলিতেছেন।—যদিও সামগা-নাদিদ্বারা মুক্তদিগের উপাসনা শ্রুত আছে বটে, কিন্তু তাহাদিগের আন-ন্দের হ্রাসবৃদ্ধি নাই। তাঁহারা এক প্রকারই সর্ব্বদা অবস্থান করেন। জাবলশ্রুতিতে লিখিত আছে যে, ব্রহ্মসম্পন্ন মুক্তেরা জন্মে না, মরে না, হীন হয় না, বৃদ্ধি পায় না, সদা একরূপে অবস্থিতি করে, কেবল ব্রহ্মদর্শন করে এবং আত্মদর্শন করিয়া থাকে। এইরূপ আত্মদর্শীর পতন নাই, বা বিপত্তি হয় না। মোক্ষধর্ম্মে লিখিত আছে যে, যেস্থানে গমন করিলে জন্ম মৃত্যু হয় না, মুক্তেরা সেই স্থানে গমন করিয়া থাকে। এইক্ষণ জানা যাই-তেছে যে, জ্ঞানীগণের প্রত্যক্ষ কারণাভাব হেতু মুক্তদিগের আনন্দভোগের হ্রাসবৃদ্ধি হয় না। ব্রহ্মবৈবর্ত্তপুরাণে লিখিত আছে যে, মুক্তদিগের কদাচিৎ আনন্দের হ্রাস বা বৃদ্ধি নাই। ইহা জ্ঞানিরা প্রত্যক্ষ করিয়াছেন। বিশেষতঃ মুক্তের আনন্দভোগের হ্রাস বৃদ্ধিতে কোন কারণ নাই। পরন্তু জ্ঞানিগণের যে হরির উপাসনা দেখা যায়, তাহা মুক্তদিগের সুখস্বরূপ। অতএব জানা যাই-তেছে, মুক্তদিগের হ্রাসবৃদ্ধির অভাব প্রযুক্ত, তাঁহারা সংসারসমান ধর্ম্মী নহেন। সর্ব্বদাই তাহাদিগের একরূপ আনন্দভোগ হইয়া থাকে ইহাই শ্রুতি প্রসিদ্ধ আছে। ২১।

॥ ওঁ ॥ ভোগমাত্রসাম্যলিঙ্গাচ্চ ॥ ওঁ ॥ ২২ ॥

---

নচ ভোগ বিশেষাদিতি বিরোধঃ। এতমানন্দময়মাত্মানমনুপ্রবিশ্য ন জায়তে ন ম্রিয়তে ন হ্রসতে ন বর্দ্ধতে যথা কামঞ্চরতি যথাকামম্পিবতি যথাকামং রমতে যথাকামমুপরমতে ইতি ভোগমাত্রসাম্যলিঙ্গাৎ। অবৃদ্ধি-হ্রাসরূপত্বং মুক্তানাং প্রায়িকং ভবেৎ। কাদাচিৎকবিশেষস্তু নৈব তেষাং নিষিধ্যত ইতি কৌর্ম্মে। প্রবাহতস্তু বৃদ্ধির্ব্বা হ্রাসো বা নৈব কুত্রচিৎ। নাপ্রিয়ং কিঞ্চিদপি তু মুক্তানাং বিদ্যতে ক্বচিৎ। কুত এব তু দুঃখং স্যাৎ সুখমেব সদোদিতম্। ভোগানান্তু বিশেষে তু বৈচিত্র্যং লভতে ক্বচিদিতি নারায়ণতন্ত্রে ॥ ২২ ॥

---

পূর্ব্বসূত্রে উক্ত হইয়াছে যে, মুক্তদিগের হ্রাসবৃদ্ধিতে কোন কারণ নাই; কিন্তু তাহাদিগের ভোগের বিশেষ সম্ভাবই হ্রাসবৃদ্ধির কারণ রূপে অনুমিত হয়। আর যদি হ্রাসবৃদ্ধির কারণাভাব স্বীকার কর, তাহাহইলে প্রমাণসিদ্ধ ভোগ বিশেষের বিরোধ হয়, এই আশঙ্কায় বলিতেছেন।—মুক্তদিগের ভোগবিশেষ নাই। কারণ মুক্তেরা আনন্দময় আত্মাতে প্রবেশ করিয়া থাকে, তাহারা জন্ম গ্রহণ করে না. তাহাদিগের মৃত্যু হয় না, হ্রাস হয় না, বৃদ্ধি হয় না, অথচ মুক্তেরা যথাকাম বিচরণ করে, যথাভিলাষ পান করে, যথাসুখে ক্রীড়া করে, ইত্যাদিপ্রমাণে মুক্তদিগের ভোগসাম্য জানা যায়। কূর্ম্মপুরাণে লিখিত আছে যে, মুক্তপুরুষেরা প্রায়ই হ্রাসবৃদ্ধি শূন্য, কদাচিৎ তাহাদিগের বিশেষ দেখা যায়। নারায়ণতন্ত্রে লিখিত আছে যে, মুক্তপুরুষের প্রবাহিক-রূপে হ্রাস অথবা বৃদ্ধি হয় না। আর তাহাদিগের কখন কোন অপ্রিয় নাই; সুতরাং কোনরূপেও তাহাদিগের দুঃখ হইতে পারে না, সর্ব্বদাই তাহা-দিগের সমক্ষে সুখ উপস্থিত হইয়া থাকে; সুতরাং মুক্তদিগের কোন বিশেষ নাই, ইহাই প্রতিপন্ন হইল, অতএব জানা যাইতেছে যে, মুক্তদিগের আনন্দভোগের হ্রাস বৃদ্ধির অভাববশতই তাঁহারা সংসারসমানধর্ম্মী নহেন ॥ ২২ ॥

॥ ওঁ ॥ অনাবৃত্তিঃ শব্দাদনাবৃত্তিঃ শব্দাৎ ॥ ওঁ ॥ ২৩ ॥

ইতি বৈয়াসিক্য-ব্রহ্মসূত্রে চতুর্থাধ্যায়স্য
চতুর্থঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৪ ॥

ইতি শ্রীকৃষ্ণদ্বৈপায়নাভিধান-মহর্ষিবেদব্যাস-
প্রোক্ত-ব্রহ্মসূত্রং সমাপ্তং ॥

সমাপ্তোঽয়ং গ্রন্থঃ ॥

---

ন চ পুনরাবর্ত্ততে ন চ পুনরাবর্ত্ততে। সর্ব্বান্ কামানপ্যামৃতঃ সমভবৎ সমভবদিত্যাদি শ্রুতিভ্যঃ ॥ ২৩ ॥

জ্ঞানানন্দাদিভিঃ সর্ব্বৈর্গুণৈঃ পূর্ণায় বিষ্ণবে।
নমোঽস্তু গুরবে নিত্যং সর্ব্বথাতিপ্রিয়ায় মে ॥
যস্য ত্রীণ্যুদিতানি বেদবচনে রূপাণি দিব্যান্যলম্
ভক্ত্যা দর্শিতমিত্থমেব নিহিতং দেবস্য ভর্গোমহৎ।

---

ব্রহ্মপ্রাপ্যভোগভোগী মুক্ত পুরুষদিগের পুনরাবৃত্তি হয় না, ইহাই সমর্থন করিতেছেন।—এইক্ষণ সন্দেহ হইতেছে যে, মুক্তদিগের পুনরাবৃত্তি আছে কি না? যদি বল, মুক্তদিগের পুনরাবৃত্তি আছে, যেহেতু স্বর্গাগত ব্যক্তিদিগের পুনরাবৃত্তি দর্শন হয়, তাহাহইলে মুক্তদিগের পুরুষার্থতা থাকে না, এই আশঙ্কায় বলিতেছেন,—মুক্তদিগের পুনরাবৃত্তি নাই। যেহেতু "ন পুনরাবর্ত্ততে" এই শ্রুতিতে মুক্তের পুনরাবৃত্তির নিষেধ আছে, বিশেষতঃ

বায়োরাত্মবচোনয়ং প্রথমকং বৃক্ষো দ্বিতীয়ং বপু-
র্মধ্বো যত্তু তৃতীয়কং কৃতমিদং ভাষ্যং হরৌ তেন হি ॥

ইতি শ্রীমদানন্দতীর্থভগবৎপাদবিরচিতে ব্রহ্মসূত্রভাষ্যে
চতুর্থাধ্যায়স্য চতুর্থঃ পাদঃ সমাপ্তঃ ॥ ৪ ॥

ইতি শ্রীমন্মাধ্বাচার্য্য-পূর্ণানন্দ-দ্বৈতগুরুস্বাম্যভিধানক
শ্রীমদানন্দতীর্থ-ভগবৎপাদ-বিরচিতং
ব্রহ্মসূত্রভাষ্যং সমাপ্তং ॥

---

মুক্তের সর্ব্বকামপ্রাপ্তি শ্রুত হইয়া থাকে। কেহ কি কখন শুভ ফল পরিত্যাগ করিয়া অশুভ ফলকামনা করে? অতএব মুক্তেরা পুনরাবৃত্তি ইচ্ছা করে না। ইহাই প্রমাণীকৃত হইল, এই নিমিত্ত মুক্তের পুরুষার্থ সিদ্ধ হইতেছে ॥ ২৩ ॥

ইতি চতুর্থ অধ্যায়ে চতুর্থ পাদ সমাপ্ত ॥ ৪ ॥

ইতি পূর্ণপ্রজ্ঞদর্শনম্‌ সমাপ্তং ॥

॥ শ্রীশ্রীবেদব্যাসায় নমঃ ॥

# তত্ত্বপ্রকাশিকা।

## শ্রীমদানন্দতীর্থবিরচিতব্রহ্মসূত্রভাষ্যস্য টীকা।

## প্রথমোঽধ্যায়ঃ।

### প্রথমঃ পাদঃ।

॥ওঁ॥ শুদ্ধানন্দোরুসংবিদ্দ্যুতি-বলবহুলৌদার্য্যবীর্য্যাদিদেহং চিন্তাসন্তাপলেপোদ্ভবমৃতিমুখরাশেষদোষাতিদূরং। সদ্ভির্বৈরাগ্যভক্তিশ্রুতিমতিনিয়তধ্যানজজ্ঞানযোগাদ্‌গম্যং বন্দে মুকুন্দাভিধমমলমলং ব্রহ্ম বেদান্তবেদ্যং ॥ ১ ॥ যাক্ত্রামন্দরলোলিতাদ্যত উদৈদ্বিদ্যেন্দিরানির্জ্জরৈর্জ্জাতো ভারত পারিজাতসুতরুঃ সদ্‌ব্রহ্মসূত্রামৃতং। আসীত্তন্ত্র-পুরাণসন্মণিগণো জাতঃ শুকেন্দুঃ সদা সোঽয়ং ব্যাসসুধানিধির্ভবতু মে ভূত্যৈ সতাং ভূতিদঃ ॥ ২ ॥ স্বান্তধ্বান্তনিকৃন্তনে জিত মহাবৈকর্ত্তনাংশুব্রজং নির্দ্দোষং জিতচন্দ্রচন্দ্রিকমলং তাপত্রয়োন্মূলনে। গাম্ভীর্য্যে জিতসিন্ধুরাজমমিতং ভাষ্যং যদাস্যাম্বুজাদাবির্ভূতমমন্দবোধভগবৎপাদান্ প্রপদ্যেঽথ তান্ ॥ ৩ ॥ শ্রীমধ্বসংসেবনলব্ধশুদ্ধবিদ্যাসুধাম্ভোনিধয়োমলা যে। কৃপালবঃ পঙ্কজনাভতীর্থাঃ কৃপালবঃ স্যান্ময়ি নিত্যমেষাং ॥ ৪ ॥ শ্রীমদ্রমারমণসদ্গিরিপাদসঙ্গিব্যাখ্যানিনাদদলিতাখিলদুষ্টদর্পং। দুর্ব্বাদিবারণবিদারণদক্ষদীক্ষমক্ষোভ্যতীর্থমৃগরাজমহং নমামি ॥ ৫ ॥ অথ তৎকৃপয়া ব্রহ্মসূত্রভাষ্যং যথামতি। ব্যাকুর্ব্বে শ্রীমদানন্দতীর্থার্য্যমুখনিঃসৃতং॥৬॥ গঙ্গাসঙ্গেন নৈর্ম্মল্যং রথ্যাম্ভির্লভ্যতে যথা। বাচো বিশুদ্ধিসিদ্ধ্যর্থং সংগম্যন্তে গুরোর্গিরঃ ॥ ৭ ॥ অথাবিদ্যাপটলপিহিতনয়নৈরন্যৈরন্যথা ব্যাখ্যাতানি ব্রহ্মসূত্রাণি যথাবদ্ব্যাচিখ্যাসুর্ভগবানাচার্য্যবর্য্যঃ প্রারিপ্সিতভাষ্যস্য কৈবল্যাদ্যখিলফলসাধনতাসিদ্ধ্যর্থং নিরন্তরায় প্রারিপ্সিতপরিসমাপ্ত্যাদ্যর্থঞ্চ নারায়ণনমস্কারং গ্রথ-

